Numb. 346.



# গবর্নমেণ্ট গেজেট

গবর্নমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, JANUARY 5, 1847

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ৫ জানুআরি।

## DRAFTS OF ACTS.

ACT No. —— OF 1847.

*To enable the Commissioners who may be appointed under Act        to purchase real or personal property for the improvement of the Town of Calcutta.*

(*Continued from page* 716.)

XXIX. And it is enacted, that if the said Sheriff make default in any matter hereinbefore required to be done by him in relation to any such trial or inquiry as aforesaid, he shall forfeit and pay the sum of Five Hundred Rupees for every such offence, and such penalty shall be recoverable by the said Commissioners by an action of debt or on the case in the said Supreme Court, and if any person summoned and returned upon any jury under this Act, whether common or special, do not appear, or if appearing do refuse to make such lawful oath or affirmation as the said Sheriff may require, or in any other manner wilfully neglect his duty, he shall unless he shew reasonable excuse for the said default or neglect to the satisfaction of the said Sheriff forfeit a sum not exceeding One Hundred Rupees and every such penalty as aforesaid payable by a Sheriff or juryman as aforesaid shall be applied in satisfaction of the costs of the said inquiry so far as the same will extend, and in addition to the penalty hereby imposed as aforesaid every such juryman shall in all respects be subject to the same regulations, pains and penalties as if such jury were retained for a trial in the said Supreme Court.

XXX. And it is enacted, that if any person who shall have been duly summoned to give evidence upon any such enquiry, and to whom a tender of his reasonable expenses shall have been made fail to appear at the time and place specified in the

## আইনের মুসাবিদা।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল —— আক্ট।

অমুক আক্টঅনুসারে যে কমিস্যনরেরা [illegible] হন তাঁহারদিগকে কলিকাতা শহরে [illegible] করণার্থ স্থাবর অথবা অস্থাবর সম্পত্তি ক্রয়করণের ক্ষমতা দেওনের আইন।

(৭১৬ পৃষ্ঠাহইতে চলিতেছে।)

২৯ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্ত কোন মোকদ্দমার অথবা তজবিজের সম্পর্কে পূর্ব্বলিখিত কোন বিষয়ে শরিফ সাহেবের যাহা কর্ত্তব্য সেই বিষয়ে যদি উক্ত শরিফ সাহেব ত্রুটি করেন্ তবে প্রত্যেক অপরাধের নিমিত্তে তিনি ৫০০৲ টাকা জরীমানা দিবেন এবং ঐ জরীমানার টাকা উক্ত কমিস্যনরেরা উক্ত সুপ্রিম কোর্টে কর্জের নালিশ অথবা সেই বিশেষবিবেক নালিশক্রমে আদায় করিবেন। এবং এই আইনক্রমে সাধারণ অথবা বিশেষ জুরিতে যে কোন ব্যক্তির তলব হয় এবং যে কোন ব্যক্তি নিযুক্ত হন্ সেই ব্যক্তি যদি উপস্থিত না হন অথবা উপস্থিত হইলে যদি শরিফ সাহেব আইনক্রমে যে শপথ কি দৃঢ়োক্তি করাইতে পারেন তাহা করিতে অস্বীকৃত হন অথবা অন্য প্রকারে জানিয়া শুনিয়া আপনার কর্ত্তব্য কার্য্যের ত্রুটি করেন তবে সেই কসুর অথবা ত্রুটির বিষয়ে উক্ত শরিফ সাহেবের সন্তোষজনক যুক্তিসিদ্ধ কারণ না দর্শাইলে সেই ব্যক্তির ১০০৲ টাকার অনধিক জরীমানা হইবেক এবং শরিফ সাহেব অথবা জুরির অন্তঃপাতি ব্যক্তি পূর্ব্বোক্তমতে যে জরীমানা দেন্ তাহা সেই টাকার সংকুলানপর্য্যন্ত ঐ তজবিজের খরচাতে অর্পণ হইবেক এবং ইহার দ্বারা পূর্ব্বোক্তমতে যে জরীমানার হুকুম হইয়াছে তাহার অতিরিক্ত এইরূপ প্রত্যেক জুরি ব্যক্তির উক্ত সুপ্রিম কোর্টে মোকদ্দমার বিচার করণার্থ নিযুক্ত হইলে যে নিয়মের অধীন ও যে দণ্ড ও জরিমানার যোগ্য হইতেন সর্ব্বপ্রকারে এই নিয়মের অধীন হইবেন ও সেই দণ্ড এবং জরিমানার যোগ্য হইবেন ইতি।

৩০ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এইরূপ কোন তজবিজে সাক্ষ্য দেওনার্থ কোন ব্যক্তির উপরিতে হুকুম হইলে এবং তাঁহাকে তাহার খরচাদির বাবৎ দেওনার্থ প্রস্তাব হইলে সেই সাক্ষী যদি উপযুক্ত কারণ বিনা সেইরূপ নির্দ্দিষ্ট সময় ও স্থানে হাজির

summons without sufficient cause, or if any person whether summoned or not who shall appear as a witness on any such inquiry refuse to be examined on oath or affirmation touching the subject matter in dispute every person so offending shall forfeit and pay to the party aggrieved thereby a sum not exceeding One Hundred Rupees.

হইতে ক্রটি করে অথবা যদি কোন ব্যক্তি শমন হইলে কি না হইলে এইমত কোন তদারকে সাক্ষিস্বরূপ উপস্থিত হয় এবং বিরোধি বিষয়ে শপথ অথবা সুকৃতিপূর্ব্বক জোবানবন্দী দিতে স্বীকার না করে তবে সেই অস্বীকারের দ্বারা যে ব্যক্তির ক্ষতি হয় তাঁহাকে ঐ অপরাধি ব্যক্তি ১০০৲ টাকার অনধিক জরীমানা দিবেক ইতি।

XXXI. And it is enacted, that the said Commissioners shall give to all parties interested in any lands, buildings or tenements concerning or relating to which an inquiry hath been appointed to be held by the said Sheriff notice of the time and place of such inquiry, not less than ten days before the same is to be held, and the said notice shall be in writing, and shall be served on each of the said parties personally or left at his last known place of abode in the said Town, or if he have no such place of abode then the said notice for every such person shall be twice publicly advertised in one or more of the Newspapers published within the said Town.

৩১ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে ভূমি ও বাটী এবং এমারতের বিষয়ে উক্ত সরিফ সাহেব তদারকের নিরূপণ করিয়াছেন সেই ভূমিপ্রভৃতিতে যে সকল ব্যক্তির ক্ষতিবৃদ্ধি আছে তাঁহারদিগকে ঐ কমিস্যনরেরা ঐ তদারকের সময় ও স্থানের এত্তেলা তাহার অন্যূন দশ দিবস থাকিতে দিবেন এবং উক্ত এত্তেলা লিখনের দ্বারা দেওয়া যাইবেক এবং তাহা প্রত্যেক ব্যক্তির নিজের উপর জারী হইবেক অথবা উক্ত শহরে তাহার যে শেষ বাসস্থান জ্ঞাত হওয়া যায় সেইস্থানে ঐ এত্তেলা দেওয়া যাইবেক অথবা যদি তাহার এইরূপ কোন বাসস্থান না থাকে তবে এমত প্রত্যেক ব্যক্তির বিষয়ে ঐ শহরের মধ্যে প্রকাশিত এক বা ততোধিক সম্বাদপত্রে দুইবার ঐ এত্তেলা প্রকাশ হইবেক ইতি।

XXXII. And it is enacted, that if at any such inquiry any party claiming compensation shall fail to appear in person or by his Counsel or Agent, such inquiry shall not be proceeded with so far as concerns the compensation claimed by such absent party, but the compensation to be paid by the said Commissioners to such absent party shall be settled and determined by a surveyor to be named and appointed by any two of the Magistrates of Calcutta without prejudice to such inquiry then and there proceeding before such Sheriff so far as concerns any compensation claimed by any other party or parties interested in such compensation in respect of the same premises who shall so appear.

৩২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে ব্যক্তি ক্ষতিপূরণের দাওয়া করেন সেই ব্যক্তি যদি স্বয়ং সেই তদারকেতে উপস্থিত না হন অথবা কোন উকীল কি মোক্তার নিযুক্ত না করেন তবে ঐ অবর্ত্তমান ব্যক্তির ক্ষতিপূরণের দাওয়ার সম্পর্কে ঐ তদারক নির্ব্বাহ হইবেক না। কিন্তু ঐ অবর্ত্তমান ব্যক্তিকে যে ক্ষতিপূরণের টাকা কমিস্যনরদিগের দিতে হয় তাহা শহর কলিকাতার কোন দুই জন মাজিষ্ট্রেট সাহেবের মনোনীত ও নিযুক্ত সরবেয়রের দ্বারা ধার্য্য ও নিরূপণ হইবেক। এবং সেই ভূমিপ্রভৃতির বাবতে ঐ ক্ষতিপূরণের বিষয়ে অন্য যে ব্যক্তি বা ব্যক্তিরা লিপ্ত থাকেন এবং উপস্থিত হন তাঁহারদের ক্ষতিপূরণের দাওয়ার সম্পর্কে সরিফ সাহেবের সম্মুখে যে তদারক হইতেছে সেই তদারকের বিঘ্ন তৎপ্রযুক্ত হইবেক না ইতি।

XXXIII. And it is enacted, that before any jury shall proceed on any such inquiry as aforesaid to inquire of and assess compensation or damages in respect of which their verdict is to be given they shall make oath, or if they object to make oath they shall make a solemn affirmation that they will truly and faithfully enquire of and assess such compensation or damages, and the said Sheriff shall administer such oaths and affirmation as well as the oaths and affirmations of all persons called upon to give evidence.

৩৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে ক্ষতিপূরণ অথবা লোকসানের বিষয়ে ঐ জুরিরদের ফয়সলা কিম্বা নিষ্পত্তি করিতে হয় সেই ক্ষতিপূরণ কি লোকসানের বাবতে তাঁহারদের তদারক করণের পূর্ব্বে তাঁহারা সেই ক্ষতিপূরণ বা লোকসানের বিষয়ে যথার্থমতে এবং বিশ্বস্তরূপে তদারক ও ধার্য্য করিতে শপথ করিবেন অথবা শপথকরণের বিষয়ে তাঁহারদের কোন আপত্তি থাকিলে তাঁহারা প্রতিজ্ঞা করিবেন এবং সেই শপথ ও সুকৃতি সরিফ সাহেব করাইবেন এবং যে সকল ব্যক্তির সাক্ষ্য দেওনার্থ তলব হয় তাহারদিগকেও ঐ শপথ ও সুকৃতি করাইবেন ইতি।

XXXIV. And it is enacted, that where such inquiry as aforesaid shall relate to the value of any lands, buildings, or tenements to be purchased, and also to compensation claimed for injury done or to be done to any other lands, buildings, or tenements held therewith the jury shall deliver their verdict separately for the sum of money to be paid for the purchase of the lands, buildings, or tenements required by the said Commissioners, or of any interest therein belonging to the party or parties with whom the question of disputed compensation shall have arisen, or which under the provisions herein-contained he is enabled to sell or convey, and for the sum of money to be paid by way of compensation for the damage if any sus-

৩৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে খরীদ করিবার যোগ্য কোন ভূমি কি বাটী অথবা এমারতের মূল্যের বিষয়ে এবং তাহার নিকটস্থ কোন ভূমি কি বাটী অথবা এমারতে যে অপচয় হইয়াছে কিম্বা হইবার সম্ভাবনা আছে তাহার দাওয়া করা ক্ষতিপূরণের বিষয়ে যদি ঐ তদারক হয় তবে যে ব্যক্তি ক্ষতিপূরণের বিষয়ে বিরোধ উপস্থিত করিয়াছিলেন অথবা যে ব্যক্তি এই আইনের বিধিক্রমে সেই ভূমি বিক্রয় ও হস্তান্তর করিতে পারেন সেই ব্যক্তির যে ভূমি বা বাটী কি এমারৎ উক্ত কমিস্যনরেরদের আবশ্যক হয় তাহার খরীদের বা তাহার কোন স্বত্বের খরীদের যে টাকা দিতে হইবেক তাহার বিষয়ে জুরিরা এক স্বতন্ত্র ফয়সলা করিবেন এবং ঐ ব্যক্তির বা ব্যক্তিরদের অন্য ভূমি বা বাটী কি এমারৎহইতে ঐ বাটী বা ভূমি কি এমারৎ স্বতন্ত্র করণপ্রযুক্ত

tained or to be sustained by the said party or parties by reason of the severing of the lands, buildings or tenements taken from the other lands, buildings or tenements of the said party or parties, or otherwise injuriously affecting such last mentioned lands, buildings, or tenements by the exercise of the powers conferred by this Act.

XXXV. And it is enacted, that the Sheriff before whom such inquiry as aforesaid shall be held shall give judgment for the purchase money or compensation assessed by such jury as aforesaid, and the verdict and judgment shall thereupon be signed by such Sheriff, and being so signed shall be delivered to and kept by the Keeper of the Records in the said Supreme Court among the Records of the said Supreme Court, and such verdicts and judgments shall be deemed Records, and the same or true copies or exemplifications thereof shall be good evidence in all Courts and elsewhere, and all persons may inspect the said verdicts and judgments, and may have copies or exemplifications thereof, or extracts therefrom, on paying for each inspection of any such verdict and judgment the sum of Eight Annas, and for every one hundred words copied or extracted therefrom Four Annas, which copies, exemplifications or extracts the said Keeper of the Records is hereby required to make out and sign and certify the same to be true.

XXXVI. And it is enacted, that on every such inquiry before a jury as aforesaid where the verdict of the jury shall be given for a greater sum than the sum previously offered by the said Commissioners all the costs of such inquiry shall be borne by the said Commissioners, but if the verdict of the jury shall be for the same or less sum than the sum previously offered by the said Commissioners one-half of the costs of summoning, impanelling and returning the jury, and of taking the inquiry and recording the verdict and judgment thereon shall be defrayed by the parties claiming the said compensation or purchase money, and the other half by the said Commissioners, and each party shall bear his own costs other than as aforesaid incident to such inquiry.

XXXVII. And it is enacted, that the costs of any such inquiry as aforesaid shall in case of differences arising regarding the same be settled by the Taxing Officer of the said Supreme Court on the application of either party, and such costs shall include all reasonable costs, charges and expenses incurred in summoning, returning and impanelling the jury taking the enquiry, the attendance of witnesses, the employment of Counsel and Attornies, the recording the verdict and judgment thereon and otherwise incident to such inquiry.

XXXVIII. And it is enacted, that if any such costs shall be payable by the said Commissioners, and if within seven days after demand duly made at the Office of the Clerk of the said Commissioners such costs be not paid to the party entitled to receive the same they may and shall be [illegible]

ঐ ব্যক্তির বা ব্যক্তিদের যে কোন ক্ষতি হয় বা হইবার সম্ভাবনা আছে কিম্বা এই আইনের মর্ম্মানুসারে করা কোন কার্য্যপ্রযুক্ত উল্লেখিত বাটী বা জমি কি এমারতের যে কোন ক্ষতি হয় তাহা পূরণকরণার্থে টাকা কেহ তাহারও এক স্বতন্ত্র ফয়সলা জুরিরা করিবেন ইতি।

৩৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে সরিফ সাহেবের সম্মুখে পূর্ব্বোক্তমতে ঐ তজবিজ হয় তিনি পূর্ব্বোক্তমতে জুরির দ্বারা ধার্য্যহওয়া খরিদ বা ক্ষতিপূরণের টাকার বিষয় নিষ্পত্তি করিবেন এবং ঐ ফয়সলা ও নিষ্পত্তিপত্রে সরিফ সাহেব দস্তখত করিবেন এবং সেইরূপে দস্তখত হইলে উক্ত সুপ্রিম কোর্টের রিকার্ড রাখনিয়া সাহেবের নিকটে তাহা দাখিল হইবেক এবং ঐ সাহেব তাহা উক্ত সুপ্রিম কোর্টের রিকার্ডের মধ্যে রাখিবেন এবং ঐ ফয়সলা ও নিষ্পত্তি রিকার্ডের ন্যায় জ্ঞান হইবেক এবং ঐ রিকার্ড অথবা তাহার যথার্থ নকল কিম্বা নিদর্শন নকল আদালতে এবং সর্ব্বত্র উত্তম প্রমাণের ন্যায় জ্ঞান হইবেক এবং সকল ব্যক্তি ঐ ফয়সলা এবং নিষ্পত্তি পত্র দেখিতে পারিবেন এবং তাহার নকল অথবা নিদর্শন কি চুম্বক পাইতে পারিবেন কিন্তু ঐরূপ ফয়সলা ও নিষ্পত্তি দর্শনের নিমিত্তে তাঁহারা ৮০ আনা করিয়া দিবেন এবং তাহাহইতে নকল করা অথবা চুম্বক লওয়া একং শত কথার নিমিত্তে ।০ আনা করিয়া দিবেন এবং ঐ সকল অথবা নিদর্শন কি চুম্বক প্রস্তুত করিতে ও তাহাতে সহী করিতে ও তাহা যথার্থ ইহা জ্ঞাপন করিতে ঐ রিকার্ডরাখনিয়া সাহেবের প্রতি হুকুম দেওয়া গেল ইতি।

৩৬ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্তমতে জুরির এইরূপ প্রত্যেক তজবিজ হইলে যে টাকা উক্ত কমিস্যনরেরা তাহার পূর্ব্বে দিতে স্বীকার করিয়াছিলেন তাহাহইতে অধিক টাকা যদি জুরিরা ধার্য্য করেন তবে ঐ তজবিজের সকল খরচা ঐ কমিস্যনরেরা দিবেন কিন্তু ঐ কমিস্যনরেরা যে টাকা পূর্ব্বে দিতে স্বীকার করিয়াছিলেন যদি তদ্রূপ অথবা তদপেক্ষা অল্প টাকা ধার্য্য হয় তবে জুরি তলব করণ এবং ধার্য্য করণ ও নিরূপণ করণের এবং তজবিজ করণের এবং ফয়সলা ও নিষ্পত্তি রিকার্ড করণের যে খরচা লাগে তাহার অর্দ্ধেক ক্ষতিপূরণ অথবা খরিদের টাকার দাওয়াদারনিয়া ব্যক্তিরা দিবেন এবং অপর অর্দ্ধেক উক্ত কমিস্যনরেরা দিবেন। এবং ঐ তজবিজের পূর্ব্বোক্ত খরচাব্যতিরেকে যদি অন্য খরচা লাগে তবে উভয় পক্ষ সেইরূপ আপনার খরচা দিবেন ইতি।

৩৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্ত তজবিজের খরচার বিষয়ে যদি কিছু বিবাদ হয় তবে উভয় পক্ষের কোন এক ব্যক্তির দরখাস্তক্রমে উক্ত সুপ্রিম কোর্টের "টাক্সিং আফিসর" নামক কর্ম্মকারক তাহা নিষ্পত্তি করিবেন এবং তজবিজকারি জুরির তলব ও নিরূপণ ও নিযুক্ত করণের এবং সাক্ষিদিগকে হাজির করণের ও কৌন্সলী ও উকীল রাখণের এবং ফয়সলা ও নিষ্পত্তি রিকার্ড করণের এবং প্রকারান্তরে ঐ তজবিজকরণার্থের যে সকল ন্যায্যমত খরচ ও টাকা লাগে তাহা ঐ খরচার মধ্যে ধরা যাইবেক ইতি।

৩৮ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যদি সেই প্রকার কোন খরচা উক্ত কমিস্যনরেরদের দ্বারা দেয় হয় এবং উক্ত কমিস্যনরেরদের মুহুরীর দফতরে তাহার রীতিমত তাগাদা করিলে পর যদি সাত দিবসের মধ্যে তাহা ঐ [illegible] [illegible]

recoverable by distress, and on application to any Magistrate of Calcutta he shall issue his warrant accordingly, and if any such costs shall be payable by the Owner of any lands, buildings or tenements, or of any interest therein the same may be deducted and retained by the said Commissioners out of any money awarded by the jury to such Owner or determined by the valdation of a Surveyor under the provision hereinafter contained, and the payment or deposit of the remainder, if any, of such money shall be deemed payment and satisfaction of the whole thereof, or if such costs shall exceed the amount of the money so awarded or determined the excess may and shall be recoverable by distress, and on application to any Magistrate of Calcutta he shall issue his warrant accordingly.

XXXIX. And it is enacted, that if either party in such case of disputed compensation as aforesaid desire such question to be tried before a special jury such question shall be so tried, provided that notice of such desire if given by the other party be given to the said Commissioners before they have issued their warrant as aforesaid to the Sheriff, and for that purpose the said Commissioners shall by their warrant to the Sheriff require him to nominate a special jury for such trial, and thereupon the Sheriff shall as soon as conveniently may be after the receipt by him of such warrant summon the said Commissioners, and the said other party to appear before him by themselves or their Attornies at some convenient time and place to be appointed by him for the purpose of nominating a special jury (not being less than five nor more than eight days from the service of such summons) and at the time and place so appointed the said Sheriff shall proceed to nominate and strike a special jury in the manner in which such juries shall be required by the Rules and Orders of the said Supreme Court for trials in the said Court, and the said Sheriff shall appoint a day not later than the eighth day after the striking of such jury for the parties or their Agents to appear before him to reduce the number of such jury, and thereof shall give four days' notice to the said Commissioners, and the said other party, and on the day so appointed the Sheriff shall proceed to reduce the said special jury to the number of twenty in the manner used and accustomed in the said Supreme Court.

XL. And it is enacted, that the special jury on such inquiry as last aforesaid shall consist of twelve, of the said twenty who shall first appear on the names being called over, the said Commissioners and the said other party having respectively their lawful challenges against any of the said jurymen, and if a full jury do not appear, and if after such challenges a full jury do not remain then upon the application of the said Commissioners or of the said other party, the Sheriff shall add to the list of such jury the names of any other disinterested persons qualified to act as special or common jurymen in the

কলিকাতার কোন মাজিষ্ট্রেট সাহেবের নিকটে দরখাস্ত হইলে তিনি তদনুসারে ওয়ারেণ্ট বাহির করিবেন। এবং যদি সেই খরচা কোন ভূমি বা বাটী কি এমারতের মালিকের অথবা সেই ভূমিপ্রভৃতির স্বত্বের মালিকের দেয় হয় তবে ঐ মালিককে যে টাকা দিতে জুরিরা স্থির করিয়াছিলেন অথবা পশ্চাৎ লিখিত বিধির অনুসারে সরবেয়র যে মূল্য ধার্য্য করিয়াছিলেন তাহাহইতে উক্ত কমিস্যনরেরা সেই খরচা বাদ দিতে পারেন ও আপন হাতে রাখিতে পারেন। তৎপরে যদি কোন টাকা শেষ থাকে তবে সেই টাকা দেওয়া গেলে অথবা আমানৎ হইলে তাহা সম্পূর্ণ টাকা পরিশোধের ন্যায় জ্ঞান হইবেক। কিন্তু যে টাকা জুরি অথবা সরবেয়র ধার্য্য করিয়াছিলেন যদি খরচা তদপেক্ষা অধিক হয় তবে সেই অধিক টাকা ক্রোকের দ্বারা আদায় হইতে পারে ও হইবেক এবং কলিকাতার কোন মাজিষ্ট্রেট সাহেবের নিকটে তাহার দরখাস্ত হইলে তিনি সেই বিষয়ে আপনার ওয়ারেণ্ট দিবেন ইতি।

৩৯ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে সেইরূপ ক্ষতিপূরণের বিষয়ে যদি কোন বিরোধ হয় এবং যদি উভয় পক্ষের কোন এক পক্ষ বিশেষ জুরির দ্বারা তাহার নিষ্পত্তি হইবার ইচ্ছা করেন তবে সেই বিষয় ঐ প্রকার জুরির দ্বারা বিচার হইবেক কিন্তু যদি অন্য পক্ষ ব্যক্তির সেইরূপ ইচ্ছা থাকে তবে ঐ কমিস্যনরেরদের পূর্ব্বোক্তমতে আপনারদের ওয়ারেণ্ট সরিফ সাহেবের নিকটে পাঠাওনের পূর্ব্বে তদ্বিষয়ের এত্তেলা ঐ কমিস্যনরদিগকে দিতে হইবেক। এবং উক্ত কমিস্যনরেরা তন্নিমিত্তে ঐ বিচারকরণার্থ বিশেষ জুরি নিযুক্ত করিতে সরিফ সাহেবের নিকটে আপনারদের ওয়ারেণ্ট দিবেন এবং ঐ ওয়ারেণ্ট পাইবার পর যথাসাধ্য শীঘ্র সরিফ সাহেব বিশেষ জুরি নিযুক্ত করণের নিমিত্তে যে উপযুক্ত সময় ও স্থান নিরূপণ করেন সেই সময় ও স্থানে ঐ কমিস্যনরেরদিগকে এবং ঐ অন্য পক্ষকে স্বয়ং উপস্থিত হইতে অথবা উকীল কি মোক্তার নিযুক্ত করিতে সমন করিবেন কিন্তু ঐ সময় সমন জারী করণের পর পাঁচ দিনের কম এবং আট দিনের অধিক হইবেক না। সুপ্রিম কোর্টের মোকদ্দমার বিচারের নিমিত্তে ঐ কোর্টের নিয়ম ও বিধানক্রমে যেরূপে জুরি নিযুক্ত করিবার হুকুম আছে সেইরূপে এবং ঐ নিরূপিত সময় ও স্থানে সরিফ সাহেব এক বিশেষ জুরি নিযুক্ত করিবেন এবং উক্ত সরিফ সাহেব ঐ জুরি নিযুক্ত করণের পর আট দিনের অধিক না হয় এমত কোন দিবস ঐ জুরির সংখ্যা ন্যূন করণার্থ ঐ ব্যক্তিরদিগকে অথবা তাঁহারদের মোক্তারদিগকে হাজির হইতে হুকুম দিবেন এবং তাহার বিষয়ে ঐ কমিস্যনরদিগকে এবং ঐ অন্য ব্যক্তিদিগকে চারি দিবস থাকিতে সম্বাদ দিবেন এবং ঐ নিরূপিত দিবসে সরিফ সাহেব ঐ সুপ্রিম কোর্টের ব্যবহারানুসারে ঐ বিশেষ জুরির সংখ্যা ন্যূন করিয়া কুড়ি জন জুরি নিরূপণ করিবেন ইতি।

৪০ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্ত তলব হওয়া কুড়ি জন জুরির নাম ডাক হইলে যে বারো জন প্রথম উপস্থিত হন তাঁহারা তজবিজ করণার্থ বিশেষ জুরিস্বরূপ নিযুক্ত হইবেন এবং ঐ কমিস্যনরেরা এবং ঐ অন্য ব্যক্তিরা ঐ জুরিরদের কোন জনের বিষয়ে আইনমতে আপত্তি করিতে পারেন এবং যদ্যপি জুরির সম্পূর্ণসংখ্যক ব্যক্তি উপস্থিত না হন অথবা ঐরূপ আপত্তির পর যদি জুরির সম্পূর্ণসংখ্যক ব্যক্তি না থাকেন তবে ঐ কমিস্যনরেরদের বা ঐ অন্য ব্যক্তিরদের দরখাস্তক্রমে ঐ বিশেষ জুরির সংখ্যা পূর্ণ করণার্থ অন্য যে অপক্ষপাতি ব্যক্তি উক্ত সুপ্রিম কোর্টে বিশেষ অথবা সাধারণ জুরির কর্ম্ম করণের

said Supreme Court who shall not have been previously struck off the aforesaid list, and who may be then in attendance before the said Sheriff, or can speedily be procured so as to complete such special jury, the said Commissioners and the said other party having respectively their lawful challenges against such persons, and the Sheriff shall proceed to the trial and adjudication of the matters in question by such jury, and such trial shall be attended in all respects with the like incidents and consequences, and the like penalties shall be applicable as hereinbefore provided in the case of a trial by a common jury.

XLI. And it is enacted, that any other inquiry than that for the trial of which such special jury may have been struck and reduced as aforesaid may be tried by such jury, provided the said Commissioners and all the other parties interested therein respectively shall give their consent to such trial.

XLII. And it is enacted, that where the purchase money or compensation to be paid by the said Commissioners for any lands, buildings or tenements to be purchased or used by the said Commissioners shall be payable to any person who by reason of absence from the Presidency of Bengal is prevented from treating, or who cannot after diligent inquiry be found, or who shall not appear at the time appointed for the inquiry before the jury as hereinafter provided after due notice thereof given to him, such purchase money or such compensation to be paid for any permanent injury to such lands, buildings or tenements shall be such as shall be determined by the valuation of such able practical Surveyor as two of the Magistrates of Calcutta aforesaid shall nominate for that purpose as hereinafter provided.

XLIII. And it is enacted, that upon application of the said Commissioners to two of the Magistrates of Calcutta aforesaid, and upon such proof as shall be satisfactory to them that any such party is by reason of absence prevented from treating, or cannot after diligent inquiry be found, or that such party failed to appear on such inquiry before a jury as aforesaid after due notice given to him for that purpose, such Magistrates shall by writing under their hands nominate an able practical Surveyor, approved by the said Commissioners, to determine the amount of such purchase money or compensation as aforesaid, and such Surveyor shall determine the same accordingly, and shall annex to his valuation a declaration in writing signed by him of the correctness thereof.

XLIV. And it is enacted, that before any such Surveyor shall enter upon the duty of making such valuation as aforesaid he shall in the presence of such Magistrates, or one of them make, and subscribe the declaration following at the foot of such nomination by the said Magistrates as aforesaid, that is to say—

I, A. B., do solemnly and sincerely declare, that



যোগ্য এবং পূর্ব্বোক্ত তালিকার মধ্যে নামাঙ্কিত ছিলেন না কিন্তু সেই সময়ে উক্ত শরিফ সাহেবের নিকটে থাকেন অথবা শীঘ্র আনীত হইতে পারেন এইমত ব্যক্তি লইয়া ঐ বিশেষ জুরির সংখ্যা শরিফ সাহেব পূর্ণ করিবেন। এবং ঐ কমিসনরেরা এবং ঐ অন্য ব্যক্তিরা শেষোক্ত জুরি ব্যক্তিদের বিষয়ে আইনমতে আপত্তি করিতে পারেন এবং শরিফ সাহেব ঐ জুরির দ্বারা উপস্থিত বিষয়ের বিচার ও নিষ্পত্তি করিবেন এবং সাধারণ জুরির দ্বারা মোকদ্দমার বিচার হইলে যেরূপ ইহার পূর্ব্বে নির্দ্দিষ্ট আছে সেইরূপে সর্ব্বতোভাবে এই বিশেষ জুরির দ্বারা বিচার হওয়া মোকদ্দমার কার্য্য ও ফল হইবেক এবং তাহাতে তদ্রূপ দণ্ডাদেশাদি হইবেক ইতি।

৪১ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে মোকদ্দমার নিমিত্তে ঐ বিশেষ জুরি পূর্ব্বোক্তমতে মনোনীত ও নিযুক্ত হন তাহাছাড়া অন্য কোন তদারকের আবশ্যক হইলে যদি ঐ কমিসনরেরা এবং ঐ অন্য যত ব্যক্তির তাহাতে লাভালোকসান থাকে তাঁহারা তাহাতে সম্মত হন তবে সেই তদারক ঐ বিশেষ জুরির দ্বারাও হইবেক ইতি।

৪২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত কমিসনরেরদের খরীদ করা বা ব্যবহার করা কোন ভূমি বা বাটী অথবা এমারতের নিমিত্ত যে খরীদের অথবা ক্ষতিপূরণের টাকা দিতে হয় যে ব্যক্তি কলিকাতা রাজধানীতে না থাকাপ্রযুক্ত তদ্বিষয়ে কথোপকথন করিতে অক্ষম অথবা যে ব্যক্তিকে যথোচিত অনুসন্ধানের পর না পাওয়া যায় কি উপযুক্ত এত্তেলা পাইলে পর তদারকের নিমিত্ত নির্দ্দিষ্ট সময়ে পশ্চাৎ লিখিতমতে ধার্য্য হওয়া জুরির সম্মুখে উপস্থিত না হন এইমত ব্যক্তিকে যদি সেই টাকা দেয় হয় তবে ঐ খরীদের যে টাকা অথবা ঐ ভূমি বা বাটী কি এমারতের কোন চিরস্থায়ি ক্ষতিপূরণের যে টাকা দিতে হইবেক তাহা পূর্ব্বোক্ত কলিকাতার দুই জন মাজিষ্ট্রেট সাহেবের দ্বারা মনোনীত করা দক্ষ ও কর্ম্মনিপুণ সরবেয়র ধার্য্য করিবেন ইতি।

৪৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত কমিসনরেরা কলিকাতার পূর্ব্বোক্ত দুই জন মাজিষ্ট্রেট সাহেবের নিকটে দরখাস্ত করিলে যদি ঐ মাজিষ্ট্রেট সাহেবেরদের এইমত হৃদ্বোধজনক প্রমাণ হয় যে ঐ ব্যক্তি অবর্ত্তমান থাকাপ্রযুক্ত তাঁহার সঙ্গে কথোপকথন হইতে পারে না অথবা উপযুক্ত অনুসন্ধানের পর পাওয়া না যায় অথবা তাঁহাকে তদ্বিষয় উপযুক্ত এত্তেলা দিলে পর সেই ব্যক্তি পূর্ব্বোক্ত জুরির সম্মুখে উপযুক্ত সময়ে হাজির হইলেন না তবে ঐ মাজিষ্ট্রেট সাহেবেরা স্বহস্তে লিখনের দ্বারা পূর্ব্বোক্ত খরীদ বা ক্ষতিপূরণের টাকার সংখ্যা নির্ণয় করণার্থ উক্ত কমিসনরেরদের মঞ্জুরহওয়া এক দক্ষ ও কর্ম্মনিপুণ সরবেয়র মনোনীত করিবেন এবং ঐ সরবেয়র ঐ মূল্য নিরূপণ করিবেন এবং ঐ মূল্য নিরূপণের ফৈরিস্তের শেষে লিখিবেন যে তাহা যথার্থ হইয়াছে এবং তাহাতে দস্তখৎ করিবেন ইতি।

৪৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত সরবেয়র ঐরূপ মূল্য নিরূপণের কার্য্য আরম্ভের পূর্ব্বে ঐ দুই জন মাজিষ্ট্রেট অথবা তাঁহারদের এক জন মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে উক্ত মাজিষ্ট্রেট সাহেবেরদের নিয়োগপত্রের নিম্ন ভাগে পশ্চাৎ লিখিত প্রতিজ্ঞা করিবেন ও তাহাতে দস্তখৎ করিবেন।

আমি অমুক ধর্ম্মতঃ ও সরলতাপূর্ব্বক প্রতিজ্ঞা করি-

I will faithfully, impartially and honestly, according to the best of my skill and ability execute the duty of making the valuation hereby referred to me.

A. B.

Made and subscribed
in the presence of

C. D.

তেছি যে মূল্য নিরূপণের যে কার্য্য আমার প্রতি অর্পণ হইয়াছে তাহা আমি বিশ্বস্ত ও অপক্ষপাত এবং যথার্থ-রূপে বুদ্ধি সাধ্যপর্য্যন্ত নির্ব্বাহ করিব।

শ্রীঅমুক।

শ্রীঅমুকের সম্মুখে
দস্তখৎ করা গেল।

And if any such Surveyor, shall corruptly make such declaration, or having made such declaration, shall wilfully act contrary thereto he shall be deemed guilty of a misdemeanour.

এবং যদি কোন সরবেয়র [illegible] লইয়া সেইরূপ কোন প্রতিজ্ঞা করেন অথবা সেইরূপ প্রতিজ্ঞা করণের পর জানিয়া শুনিয়া তাহার বিরুদ্ধ কোন কার্য্য করেন তবে সেই ব্যক্তি অপরাধ করিয়াছেন এই মত জ্ঞান হইবেক।

XLV. And it is enacted, that the said nomination and declaration shall be annexed to the valuation to be made by such Surveyor and shall be preserved together therewith by the Clerk to the said Commissioners, and he shall at all reasonable times produce at his office the said valuation and other documents on demand to the Owner of lands, buildings or tenements comprized in such valuation and to all other parties interested therein.

৪৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে ঐ নিয়োগপত্র এবং ঐ প্রতিজ্ঞা ঐ সরবেয়রের দ্বারা মূল্য নিরূপণের কৈফিয়তের শেষে দেওয়া যাইবেক এবং ঐ কমিস্যনরেরদের মুহুরীর তাহা তাহার সঙ্গে রাখিবেন এবং ঐরূপ মূল্য নিরূপণ করা ভূমি কি বাটী অথবা এমারতের মালিক অথবা তাহাতে অন্য যে সকল ব্যক্তির স্বত্ববৃদ্ধি থাকে তাঁহারা দাওয়া করিলে ঐ মুহুরীর সকল উপযুক্ত সময়ে ঐ মূল্যনিরূপণের কৈফিয়ৎ এবং অন্যান্য দলীলদস্তাবেজ তাঁহারদিগকে দেখাইবেন ইতি।

XLVI. And it is enacted, that in estimating the purchase money or compensation to be paid by the said Commissioners in any of the cases aforesaid regard shall be had by the Magistrates, Arbitrators or Surveyors, as the case may be, not only to the value of the lands, buildings or tenements to be purchased by the said Commissioners, but also to the damage if any to be sustained by the Owners of the lands, buildings or tenements by reason of the severing of the said lands, buildings or tenements taken from other lands, buildings or tenements of such Owner, or otherwise injuriously affecting such other lands, buildings or tenements by the exercise of the powers of this Act.

৪৬ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্ত কোন গতিকে ঐ কমিস্যনরেরদের খরীদ অথবা ক্ষতিপূরণের যে টাকা দিতে হয় তাহা নিরূপণকরণের সময়ে মাজিস্ট্রেট সাহেব অথবা সালিস কি সরবেয়র বিষয়বিশেষে ঐ কমিস্যনরেরা যে ভূমি কি বাটী বা এমারৎ খরীদ করিতে উদ্যত কেবল তাহার মূল্যের বিষয় বিবেচনা করিবেন এমত নহে কিন্তু যদি ঐ ভূমি কি বাটী বা এমারতের মালিকের অন্য বাটী বা ভূমি কি এমারৎহইতে পৃথক্করণের দ্বারা সেই বাটী বা ভূমি কি এমারতের কোন ক্ষতি হয় অথবা এই আইনের ক্ষমতানুসারে কার্য্য করণের দ্বারা সেই অন্য ভূমি বা বাটী কি এমারতের অন্য প্রকার অপচয় হয় তবে তাহাও বিবেচনা করিবেন ইতি।

XLVII. And it is enacted, that where the compensation payable in respect of any land, buildings or premises, or any interest therein, shall have been ascertained by the valuation of a Surveyor and deposited as hereafter provided by reason that the Owner of or party entitled to convey such lands, buildings and tenements, or such interest therein as aforesaid, could not be found or was absent, and such Owner or party shall be dissatisfied with such valuation it shall be lawful for him before he shall have applied as hereinafter provided for payment or investment of the monies so deposited under the provisions herein contained, by notice in writing to the said Commissioners to require the question of such compensation to be submitted to arbitration, and thereupon the same shall be so submitted accordingly in the same manner as in other cases of disputed compensation hereinbefore authorised or required to be submitted to arbitration.

৪৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে সেই বাটী বা ভূমি কি এমারৎ কিম্বা পূর্ব্বোক্তমতে তাহাতে কোন স্বত্ব হস্তান্তর করিতে যে মালিক অথবা অন্য ব্যক্তির অধিকার আছে সেই ব্যক্তির অনুসন্ধান না পাওয়া অথবা সেই ব্যক্তি বর্ত্তমান না হওনপ্রযুক্ত সেই ভূমি বা বাটী কি এমারৎ বা তাহার মধ্যে কোন স্বত্বের নিমিত্তে দেয় ক্ষতিপূরণের টাকা পূর্ব্বোক্তমতে সরবেয়রের দ্বারা নিরূপণ হইলে এবং পূর্ব্বোক্তমতে আমানৎ হইলে যদি সেই মালিক বা অন্য ব্যক্তি তাহাতে সম্মত না হন তবে সেই ব্যক্তি পশ্চাৎ লিখিত বিধানক্রমে আমানৎহওয়া টাকা পাওনের বিষয়ে অথবা অর্পণের বিষয়ে পশ্চাৎ লিখিতমতে দরখাস্তকরণের পূর্ব্বে উক্ত কমিস্যনরদিগকে এমত লিখিত এত্তেলা দিতে পারেন যে ঐ ক্ষতিপূরণের টাকার বিষয় সালিসীতে অর্পণ হয় এবং তাহা হইলে বিরোধি অন্যান্য ক্ষতিপূরণের টাকার বিষয়ে যেরূপে ইহার পূর্ব্বে লিখিতমতে সালিসীতে অর্পণ করণের ক্ষমতা ও হুকুম দেওয়া গিয়াছে সেইরূপে তাহা সালিসীতে অর্পণ হইবেক ইতি।

XLVIII. And it is enacted, that the question to be submitted to the arbitrators in the case last aforesaid shall be whether the said sum so deposited as aforesaid by the said Commissioners was a sufficient sum, or whether any and what further sum ought to be paid or deposited by them.

৪৮ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে শেষোক্ত গতিকে উক্ত কমিস্যনরেরা যে টাকা পূর্ব্বোক্তরূপে আমানৎ করিয়াছেন তাহা প্রচুর কি তাঁহারদের আরো কোন টাকা দিতে হইবেক এবং কত টাকা দিতে বা আমানৎ করিতে হইবেক এই২ বিষয় সালিসানরদের প্রতি অর্পণ হইবেক ইতি।

*(To be continued.)*

(ইহার অবশিষ্ট আগামিতে প্রকাশ হইবেক।)

# CIRCULAR ORDERS OF THE SUDDER NIZAMUT ADAWLUT.

## No. 13.

*To the Sessions Judges, Magistrates and Joint Magistrates in the Lower Provinces.*

With reference to the Constructions noted in the Margin,* which communicate that whenever the commitment of one Prisoner may be requisite under the Regulations all others implicated in the same offence, should likewise be committed, the Nizamut Adawlut direct that, if such a circumstance induce commitment the same shall be stated by the Magistrates, and Officers exercising the powers of Magistrates, as other circumstances, necessitating commitment in cases otherwise within the Magistrate's competence to pass sentence are required to be stated by their Circular Order No. 239, dated 1st September, 1820.

2d. In the case of a party, whom, but for the commitment of his accomplices, the Magistrate could have sentenced, the Court observe that the Session Judges should refrain from awarding to him a greater measure of punishment than the Magistrate has authority to impose for offences of the kind.

3d. The Session Judges must, for this purpose, be careful that the Magistrates duly note the reason for commitment in their roobacarees, and they must themselves show in their remarks, under what circumstances the sentence recorded has been adjudged.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, the 30th October, 1846.

## No. 14.

*To the Criminal Authorities in the Lower Provinces.*

The Courts of Nizamut Adawlut for the Lower and North-Western Provinces, having reconsidered their Circular Order No. 1, dated Lower Provinces 15th September, and Western Provinces 10th November, 1837, are agreed, that it needs amendment, giving too restricted a meaning to the Provisions of Section 6, Regulation II. of 1834 the Courts are of opinion, that all offences which are opposed to the maintenance of discipline in the public jails, are when committed by "convicts sentenced to labor in irons" punished with stripes under the law cited, and they are pleased, accordingly to declare, that the exception, enacted in the said Section 6, Regulation II. of 1834, shall be held to extend to the several offences enumerated in Section 5, Regulation XIV. of 1816, as opposed to the maintenance of "good order and discipline" in the jails, whenever such offences may be established against "convicts sentenced to labor in irons."

2. The Court desire it, however, to be borne in

* No. 379, dated 8th April, 1825.
No. 623, dated 28th January, 1831.

[*Government Gazette, 5th January*, 1847.]

# সদর নিজামৎ আদালতের সরকুলর অর্ডর।

## ১৩ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সেশন জজ সাহেব ও শ্রীযুত মাজিস্ট্রেট সাহেব এবং শ্রীযুত জাইন্ট মাজিস্ট্রেট সাহেব বরাবরেষু।

নীচের লিখিত* আইনের অর্থেতে বিধান হইয়াছে যে যখন আইনক্রমে কোন অপরাধিকে সোপর্দ করিতে হয় তখন সেই অপরাধেতে লিপ্ত অন্য সকল ব্যক্তিকেও সেই প্রকারে সোপর্দ করা যাইবেক ঐ আইনের অর্থের উপলক্ষে সদর নিজামৎ আদালতের সাহেবেরা হকুম করিতেছেন যে যদি তৎপ্রযুক্ত অপরাধিকে সোপর্দ করণের আবশ্যক হয় তবে অন্য যে মোকদ্দমায় মাজিস্ট্রেট সাহেব সওয়াজা দিতে পারেন সেই মোকদ্দমায় যেং কারণপ্রযুক্ত মোকদ্দমা সোপর্দকরণের আবশ্যক হয় তাহা যেরূপে লিখিবার ১৮২০ সালের ১ সেপ্টেম্বর তারিখের ২৩৯ নম্বরী সরকুলর অর্ডরে হকুম আছে সেইরূপে মাজিস্ট্রেট সাহেব এবং মাজিস্ট্রেট সাহেবের ক্ষমতাপ্রাপ্ত অন্য কার্য্যকারক সাহেব সেইং কারণ লিখিবেন।

২। যে ব্যক্তিকে অপরাধিদলের সঙ্গিরদিগের সোপর্দ না হইলে মাজিস্ট্রেট সাহেব অপরাধির সওয়াজা আপনি করিতে পারিতেন সেই ব্যক্তিকে সদর আদালতের সাহেবেরা হকুম করিতেছেন যে সেই প্রকার দোষের মাজিস্ট্রেট সাহেবের যেপর্য্যন্ত দণ্ড করিবার ক্ষমতা আছে ততোধিক দণ্ডের হকুম সেশন জজ সাহেব না দেন।

৩। এইহেতুক সেশন জজ সাহেবেরা বিশেষ সাবধান থাকিবেন যে মাজিস্ট্রেট সাহেবেরা অপরাধিদিগকে সোপর্দ করণের কারণ আপনং রুবকারীতে রীতিমত লেখেন এবং তাঁহারদের কৃত সওয়াজা যে বিষয় বিবেচনা করিয়া হইয়াছে তাহা সেশন জজ সাহেবেরা স্বয়ং মন্তব্য কথায় লিখিবেন।

ডবলিউ কর্কপাট্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৬। ৩০ অক্টোবর।

## ১৪ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত ফৌজদারীর কার্য্যকারক বরাবরেষু।

বাঙ্গলাপ্রভৃতি দেশের ও উত্তর পশ্চিম প্রদেশের সদর নিজামৎ আদালতের সাহেবেরা বাঙ্গলাপ্রভৃতি দেশের ১৮৩৭ সালের ১৫ সেপ্টেম্বর তারিখের ও পশ্চিম প্রদেশের ১০ নবেম্বর তারিখের ১ নম্বরী সরকুলর অর্ডর পুনরায় বিবেচনা করিয়া দেখিয়াছেন যে তাহা বদলাইবার আবশ্যক আছে যেহেতুক তাহার দ্বারা ১৮৩৪ সালের ২ আইনের ৬ ধারার বিধানের অতি সঙ্কুচিত অর্থ করা গিয়াছে। সদর আদালতের সাহেবেরা বোধ করেন যে সরকারী জেলখানার সুশাসনের বিরুদ্ধক যে সকল অপরাধ হয় সেইং অপরাধ বেড়িসমেত খাটিবার দণ্ডপ্রাপ্ত কয়েদীর দ্বারা করা গেলে উক্ত আইনানুসারে তাহার বেত্রাঘাত দণ্ড হইতে পারে এবং তাঁহারা তদনুসারে হকুম করিতেছেন যে ১৮১৬ সালের ১৪ আইনের ৫ ধারার লিখিত যে সকল অপরাধের দ্বারা জেলখানার-উত্তম নিয়ম ও সুশাসনের বিঘ্ন হয় সেইং অপরাধ বেড়িসমেত খাটিবার দণ্ডপ্রাপ্ত কয়েদীর প্রতি সাব্যস্ত হইলে ১৮৩৪ সালের ২ আইনের উক্ত ৬ ধারার লিখিত বর্জিত কথা সেইং অপরাধির বিষয়ে খাটে।

২। পরন্তু সদর আদালতের সাহেবেরা এই বিষয়ে বিশেষ

*১৮২৫ সালের ৮ আপ্রিল তারিখের ৩৭৯ নম্বর।
১৮৩১ সালের ২৮ জানুআরি তারিখের ৬২২ নম্বর।

mind, that "corporal punishment" must be "moderate" and that it should be inflicted only when it is thought to be "unavoidable for the maintenance of the discipline of the jails."

W. KIRKPATRICK, *Deputy Register*.

Fort William, the 13th November, 1846.

---

NOTIFICATIONS.

ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

*The 26th December*, 1846.

APPOINTMENTS.

Lala Gopaul Laul, to be Moonsiff of Hazareebaugh, vice Hurnath Singh, pensioned.

Moulvy Tuffuzul Ruhman, Moonsiff of Tanore, Zillah Rajshahye, to be Moonsiff of Ranaghat Zillah Nuddea.

Baboo Gopeekishen Banerjee, to be Acting Moonsiff of Mungulcote, Zillah East Burdwan.

LEAVES OF ABSENCE.

Sukawut Hossein, Moonsiff of Dowlutgunge, Zillah Nuddea, for ten days, in excess of the period of the Mohurrum Vacation.

Baboo Koonjolaul Banerjee, Moonsiff of Chowgong, Zillah Rajshahye, for one month, beyond the period of the Mohurrum Vacation.

J. HAWKINS, *Register*.

---

## রাজকর্ম্মে নিয়োগ।

২৩১১ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৬ সাল ২৩ ডিসেম্বর।

শ্রীযুত মাকলোড ওএলি সাহেব (Mr. Macleod Wylie,) কোর্ট রিকোয়েষ্টের তৃতীয় কমিসানর হইবেন।

শ্রীযুত পণ্ডিত উপেন্দ্রচন্দ্র ন্যায়রত্নের অনুপস্থান কি অন্য হুকুম না হওনপর্য্যন্ত পাটনার সদর আমীন শ্রীযুত মৌলবী আহমদ বক্স রঙ্গপুরের প্রধান সদর আমীনী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

সারণের পরগণার প্রথম শ্রেণীর মুনসেফ শ্রীযুত সি মাকডনাল্ড সাহেব (Mr. C. Macdonald,) অন্য হুকুম না হওয়াপর্য্যন্ত পাটনার সদর আমীনী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

গত মাসের ২৫ তারিখে শ্রীযুত জে পিরন সাহেবের (Mr. J. Piron,) চাটিগাঁর ডেপুটী কালেক্টরী কর্ম্মে যে নিয়োগ হয় তাহা রহিত হইল।

১৮৪৬ সাল ২৪ ডিসেম্বর।

শ্রীযুত জি গফ সাহেব (Mr. G. Gough,) পাটনার সিবিল ও সেসন জজী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

ছুটী।

১৮৪৬ সাল ৯ ডিসেম্বর।

মেদিনীপুরের নিমকচৌকীর সুপরিণ্টেণ্ডেণ্ট শ্রীযুত এচ জে মষ্টন সাহেব (Mr. H. J. Muston,) চিকিৎসকের সর্টিফিকেটক্রমে গত অক্টোবর মাসের ৩ তারিখঅবধি ১৬ তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

বহরমপুরের আসিষ্টাণ্ট ধর্ম্মোপদেশক শ্রীযুত পাদরি ডবলিউ উইঞ্চেষ্টর সাহেব (Revd. W. Winchester,) গত সেপ্টেম্বর মাসের ৫ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত পাঁচ দিনের ছুটী পাইয়াছেন।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ৫ জানুআরি।]

মনোযোগ করিতে হুকুম করিতেছেন যে শারীরিক দণ্ড কোমলরূপে দিতে হইবেক এবং যখন বোধ হয় যে জেলখানার সুশাসন পালনের নিমিত্ত ঐ শারীরিক দণ্ড না দিলে নয় কেবল এইমত গতিকে দেওয়া যাইবেক।

ডবলিউ কর্কপাট্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৬। ১৩ নবেম্বর।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator*.

---

বিজ্ঞাপন।

সদর দেওয়ানী আদালতের হুকুম।

১৮৪৬ সাল ২৬ ডিসেম্বর।

নিয়োগ।

শ্রীযুত হরনাথ সিংহ পেন্সান পাইয়াছেন অতএব তাঁহার পরিবর্ত্তে শ্রীযুত লালা গোপাললাল হাজারীবাগের মুনসেফ হইবেন।

জিলা রাজশাহীর তানুরের মুনসেফ শ্রীযুত মৌলবী তফজল রহমান জিলা নদীয়ার রাণাঘাটের মুনসেফ হইবেন।

শ্রীযুত বাবু গোপীকৃষ্ণ বাঁড়ুয্যা জিলা পূর্ব্ব বর্দ্ধমানের মঙ্গলকোটের একটিং মুনসেফ হইবেন।

ছুটী।

জিলা নদীয়ার দৌলতগঞ্জের মুনসেফ শ্রীযুত সকাওৎ হসেন মহরমের বন্দের অতিরিক্ত দশ দিনের ছুটী পাইয়াছেন।

জিলা রাজশাহীর চৌগাঁয়ের মুনসেফ শ্রীযুত বাবু কুঞ্জলাল বাঁড়ুয্যা মহরমের বন্দের অতিরিক্ত এক মাসের ছুটী পাইয়াছেন।

জে হকিন্স। রেজিষ্টর।

---

১৮৪৬ সাল ২৩ ডিসেম্বর।

মুঙ্গেরের কালেক্টর শ্রীযুত আর এফ হজসন সাহেব (Mr. R. F. Hodgson,) আসিষ্টাণ্ট শ্রীযুত এফ টকর সাহেবের (Mr. F. Tucker,) প্রতি আপন কাছারীর কর্ম্মের ভার অর্পণ করিয়া এক মাসের ছুটী পাইয়াছেন।

যশোহরের মাজিষ্ট্রেট শ্রীযুত আর হাম্‌টন সাহেব (Mr. R. Hampton,) এক মাসের ছুটী পাইয়াছেন।

কলিকাতার ডেপুটী কালেক্টর শ্রীযুত ডি ডবলিউ ফ্রেজর সাহেব (Mr. D. W. Fraser,) গত মাসের ১৮ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত চিকিৎসকের সর্টিফিকেটক্রমে চারি মাসের ছুটী পাইয়াছেন।

রঙ্গপুরের প্রধান সদর আমীন শ্রীযুত পণ্ডিত উপেন্দ্রচন্দ্র ন্যায়রত্ন গত মাসের ২৫ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত চিকিৎসকের সর্টিফিকেটক্রমে তিন মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৬ সাল ২৪ ডিসেম্বর।

পাটনার সিবিল ও সেসন জজ শ্রীযুত টি সি স্কট সাহেব (Mr. T. C. Scott,) এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৬ সাল ২৮ ডিসেম্বর।

কটকের দক্ষিণ অঞ্চলের মাজিষ্ট্রেট ও কালেক্টর এবং নিমকের এজেণ্ট শ্রীযুত আর বি গার্‌রেট সাহেব (Mr. R. B. Garrett,) আপন কর্ম্মের ভার শ্রীযুত টি বি মাকটিয়র সাহেবের (Mr. T. B. Mactier,) প্রতি অর্পণ করিয়া এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৬ সাল ২৯ ডিসেম্বর।

নদীয়ার মাজিষ্ট্রেট শ্রীযুত ই টি ট্রিবর সাহেব (Mr. E. T. Trevor,) গত মাসের ১১ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত স্বীয় কর্ম্মোপলক্ষে এক মাসের ছুটী পাইয়াছেন।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

সম্বাদ দেওয়া যাইতেছে যে সন ১৮৪৫ সালের ১ আইনের ৬ ধারানুসারে জেলা যশরের তৌজিভুক্ত অনাকাইমী নীচের লিখিত মহাল সন ১২৫০। ৫১। ৫২ সনের বকেয়া বাকী রাজস্বাদি নিমিত্তে সন ১৮৪৭ সালের ৪ জানুআরি মোতাবেক সন ১২৫৩ সনের ২১ পৌষ সোমবার রোজ উক্ত জেলার শ্রীযুত কালেক্টর সাহেবের কাছারীতে বিনা ওজরে ধরা যাইবেক এবং নিতান্ত বিক্রয় হইবেক ইতি সন ১৮৪৬ ইঙ্গরেজী তারিখ ১৬ ডিসেম্বর মোতাবেক সন ১২৫৩ সাল তারিখ ২ পৌষ।

| নম্বর শ্রেণী | মহালের শ্রেণী | জেলার তৌজিভুক্ত মহালের নম্বর | নাম মহাল | মালিকের নাম | সদর জমা | যাহা সন ১৮৪৬ সাল ই নবেম্বর ৩০ আত্রেল তক বাকী | মন্তব্য কথা |
|---|---|---|---|---|---|---|---|
| নং ১৩ | উইসমুরারী জমা ধার্য্য না হওয়া মহাল | নং ৮ | দেশ নবক | অভয়া ধারিণী | ১০৮৶৩ | ৭১০৸৶৩ | যুক্তমত হক যাহা এই মহালের ১ মৌজাতে আছে তাহা বিক্রয় হইবেক আর এই যাহা দেওয়ানি আধা নিরিখে জমা ধার্য্য আছে পরন্তু যাহাতে উক্ত দখল কর্ম ইতি |

J. T. Gordon, *Collector.*

---

সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৪৫ সনের ১ আইনের ৬ ধারানুসারে জেলা দিনাজপুরের নীচের লিখিত মহাল ১২৫৩ সনের অগ্রহায়ণ মাসপর্য্যন্ত পাওনা বাকী মালগুজারির নিমিত্ত ১৮৪৭ সনের জানুআরি মাসের ২০ মোতাবেক ১২৫৩ সনের মাঘ মাসের ৮ তারিখ বুধবারে কালেক্টর সাহেবের কাছারিতে বিনাওজরে নীলামে ধরা যাইবেক এবং নিতান্ত বিক্রয় হইবেক ইতি তারিখ ২৯ ডিসেম্বর ১৮৪৬ মোতাবেক ১৬ পৌষ ১২৫৩ সাল।

| শ্রেণীর নম্বর | মহালের শ্রেণী | জেলার তৌজির মহালের নম্বর | মহালের নাম | মহালের লিখিত মালিক | সদর জমা | সন ১২৫৩ সনের অগ্রহায়ণ মাসের কিস্তীপর্য্যন্তের বাকী | মন্তব্য কথা |
|---|---|---|---|---|---|---|---|
| নং ১ | চিরস্থায়ি বন্দোবস্ত হওয়া মহাল | ৫৫৬ | মৌজে ধনঞ্জয় নগর ওগয়রহ পং সন্তোষ জমি ১১৮/২ | রামকেশব ভট্টাচার্য্য ওগয়রহ | ৬৪৶৸ | ২০১ | এ মহাল বাজেয়াপ্তী লাখেরাজ ভূমি চিরস্থায়ি বন্দোবস্ত হইয়াছে। মোক্তদম নীলাম হইবেক। |

C. Steer, *Collector.*

---

এশতেহারনামা কাছারী কমিস্যনরি সুন্দরবন এই যে

যেহেতুক সুন্দরবনসম্পর্কীয় ১৮। ১১২। ১০৩ নং লাটহাদের পাট্টা সুন্দরবনের জঙ্গল আবাদির নিয়মানুসারে বিলি করা যাইবেক অতএব ঘোষণা করা যাইতেছে যে যে কোন ব্যক্তি ঐ লাট সকলুয়ানের পাট্টা গ্রহণের বাঞ্ছিত হন তাহার উচিত যে মেয়াদ ১ মাস মধ্যে স্বয়ং কিম্বা মোখ্তার দ্বারা আফাশিসে হাজির হইয়া অথবা ডাক যোগে দরখাস্ত করে ইতি সন ১৮৪৬ ইং তারিখ ২৬ ডিসেম্বর মোতাবেক সন ১২৫৩ বাং তারিখ ১২ পৌষ।

উমাকান্ত সেন। সুন্দরবনের কমিস্যনর।

---

## INSOLVENT COURT. যোত্রহীনেরদের আদালত।

---

### IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, the matters of the Petition of JOHN PEREIRA, late of Mukhunwallah Gully, in the Town of Calcutta, an Assistant in the Bengal Hurkaru Printing Office, and now a Prisoner for debt, in the Common Jail of Calcutta, seeking the benefit of an Act of the ninth year of the Reign of his late Majesty King George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, &c., are appointed to be heard in the said Court, on Saturday the sixth day of February next.

The names of the creditors of the said JOHN PEREIRA, appear in a Schedule filed with his said Petition in the Office of the Chief Clerk of the said Court, to which any creditor may refer.

Calcutta, Dec., 1846. W. H. Duff, *Attorney for the Insolvent.*

### শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

পূর্ব্বে কলিকাতা নগরের মাখনওয়ালা গুলিনিবাসি বাঙ্গলা হরকরার ছাপাখানায় আসিষ্টান্ট জান পেরেরা সাহেব ভারতবর্ষের যোত্রহীন ঋণিরদের উপকারার্থ আইননামক মৃত চতুর্থ জর্জ রাজার অধিকারের নবম বৎসরের আইনক্রমে উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত আদালতের হুকুমক্রমে তাঁহার দরখাস্তের মর্ম্ম আগামি ফেব্রুআরি মাসের ৬ তারিখ শনিবারে উক্ত আদালতে শুনা যাইবেক।

উক্ত জান পেরেরা সাহেবের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া তাঁহার দরখাস্ত সম্বলিত উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

কলিকাতা। ১৮৪৬। ডিসেম্বর। ডবলিউ এচ ডফ। যোত্রহীনের উকীল।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৭। ৫ জানুআরি।]

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান মার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্নমেন্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

**CALCUTTA, TUESDAY, JANUARY 12, 1847.**

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ১২ জানুয়ারি।


### NOTICE.

With reference to the small number of applications, and to certain arrangements in contemplation in regard to the office of Pleader in the Civil Courts, the examination of candidates for that office prescribed by the Circular Order No. 17, of the 17th July, 1846, to be held on the 1st proximo, will be postponed until further orders.

J. HAWKINS, *Register.*

### NOTIFICATIONS.

ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

APPOINTMENTS.

*The 2d January*, 1847.

Moulvy Khyrooliah to be Acting Moonsiff of Mudergunge, Zillah Mymensingh.

*The 6th January*, 1847.

Moonshee Ameenooddeen, formerly Sudder Ameen under the old system, and Moonsiff under Regulation V. 1831, in Chittagong, to be Moonsiff of Ameergaon, Zillah Tipperah.

J. HAWKINS, *Register.*

### রাজকর্ম্মে নিয়োগ।

বাঙ্গলা, বেহারের শ্রীযুত আনরবিল ডেপুটি গবর্নরের সাহেবের হুকুম।

বিজ্ঞাপন।

১৮৪৬ সাল ৩০ ডিসেম্বর।

কটকের কালেক্টর শ্রীযুত এম জি গিলমোর সাহেব (Mr. M. G. Gilmore,) জিলার মফস্বলে সময়ার্থ সর্ব-



### ইশ্তিহার।

দেওয়ানী আদালতের উকীলের পদের নিমিত্তে অতি অল্প লোক দরখাস্ত করিয়াছেন এবং কোনং নূতন নিয়ম করণের কল্প হইয়াছে এইপ্রযুক্ত সেই পদের কর্ম্মাকাঙ্ক্ষিরদের ইমতিহানের নিমিত্তে ১৮৪৬ সালের ১৭ জুলাই তারিখের ১৭ নম্বরী সরকুলর অর্ডর আগামি মাসের যে ১ তারিখ নির্দ্দিষ্ট ছিল তাহা অন্য হুকুম হওনপর্য্যন্ত স্থগিত থাকিবেক।

জে হাকিন্স। রেজিষ্টর।

### বিজ্ঞাপন।

সদর দেওয়ানী আদালতের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ২ জানুয়ারি।

শ্রীযুত মৌলবী খাইরুল্লা জিলা ময়মনসিংহের মদারগঞ্জের একটিং মুনসেফ হইলেন।

১৮৪৭ সাল ৬ জানুয়ারি।

সাবেক নিয়মমত সদর আমীন ও ১৮৩১ সালের ৫ আইনানুসারে চাটিগাঁর মুনসেফ শ্রীযুত মুন্সী আমিনুদ্দীন জিলা ত্রিপুরার আমীরগাঁয়ের মুনসেফ হইলেন।

জে হাকিন্স। রেজিষ্টর।

মাস মার্চের ১৮ তারিখে আপন খাজনাখানার ভার শ্রীযুত টি ডি মাকটীয়র সাহেবের (Mr. T. D. Mactier,) প্রতি অর্পণ করেন।

ত্রিপুরার মাজিষ্ট্রেট শ্রীযুত এচ ডি এম ফর্গুসন সাহেব (Mr. H. D. M. Fergusson,) গতমাসের ২১ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

ময়মনসিংহের সিবিল ও সেশন জজ শ্রীযুত জি সি চীপ সাহেব (Mr. G. C. Cheap,) গতমাসের ২৪ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

## NOTIFICATIONS.

### ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

*The 5th March*, 1847.

LEAVE OF ABSENCE.

Baboo Juggernath Borrowah, Moonsiff of Nubbary in Assam, for seven days from the 1st instant.

J. HAWKINS, *Register.*

## বিজ্ঞাপন।

### সদর্ দেওয়ানী আদালতের হুকুম।

১৮৪৭ সাল ৫ মার্চ।

ছুটী।

আসামের নবরাড়ীর মুনসেফ শ্রীযুক্ত বাবু জগন্নাথ বড়ুয়া বর্ত্তমান মাসের ১ তারিখঅবধি সাত দিনের ছুটী পাইয়াছেন।

জে হকিন্স। রেজিষ্টর।

---

## রাজকর্ম্মে নিয়োগ।

৪২৫ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ৮ মার্চ।

এদেশীয় ৬৭ পল্টনের লেপ্টেনেন্ট শ্রীযুক্ত টি লাটর সাহেব (Lieut. T. Latter,) যে তারিখে কমিস্যনর সাহেবকর্ত্তৃক কর্ম্মে নিযুক্ত হন্ সেই তারিখঅবধি ধনাসরিম প্রদেশের বনের সুপরিণ্টেণ্ডেণ্ট হইবেন।

ছুটী।

১৮৪৭ সাল ৪ মার্চ।

কলিকাতার লালগির্জ্জার প্রধান ধর্ম্মোপদেশক শ্রীযুক্ত ডাক্তর চার্লস সাহেব (Rev. Dr. Charles,) গত মাসের ১২ তারিখের হুকুমক্রমে যে বিশ দিনের ছুটী পান তাহা গত মাসের ২৬ তারিখঅবধি রহিত হইল।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ২৫ ফেব্রুআরি।

সিবিলসম্পর্কীয় সিরিশ্তার শ্রীযুক্ত আর এচ ডনলপ সাহেব (Mr. R. H. Dunlop,) চিকিৎসকের সর্টিফিকট্‌ক্রমে ইঙ্গলণ্ডে গমন করিতে অনুমতি পাইয়াছেন।

১৮৪৭ সাল ১০ মার্চ।

উত্তর পূর্ব্ব অঞ্চলে শ্রীযুক্ত গবর্নর্ জেনরল বাহাদুরের এজেণ্ট ও আসামের কমিস্যনর শ্রীযুক্ত মেজর এফ জেন্‌কিন্স সাহেব (Major F. Jenkins,) গত মাসের ১৫ তারিখে আপন কর্ম্মের ভার শ্রীযুক্ত মেজর জে মাথি সাহেবের (Major J. Matthie,) স্থানে পুনর্গ্রহণ করেন।

শাহাবাদের সিবিল ও সেশন জজ শ্রীযুক্ত এচ বি ব্রৌন্‌লো সাহেব (Mr. H. B. Brownlow,) গত মাসের ২৭ তারিখে আপন কর্ম্মের ভার গ্রহণ করেন।

রাজশাহীর সিবিল ও সেশন জজ শ্রীযুক্ত সি জি চীপ সাহেব (Mr. C. G. Cheap,) সাক্ষরমারেরী কর্ম্মে গমনার্থ বর্ত্তমান মাসের ১ তারিখে আপন সিরিশ্তার চলিত কর্ম্মের ভার ঐ জিলার প্রধান সদর আমীনের প্রতি অর্পণ করেন।

জিলা চব্বিশপরগনা ও হুগলী ও নদীয়া ও পূর্ব্ব বর্দ্ধমানের একটিং অতিরিক্ত সেশন জজ শ্রীযুক্ত ই বেণ্টাল সাহেব (Mr. E. Bentall,) বর্ত্তমান মাসের ৫ তারিখে আপন কর্ম্মের ভার গ্রহণ করেন।

নদীয়ার কালেক্টর শ্রীযুক্ত ডি জে মনি সাহেব (Mr. D. J. Money,) বর্ত্তমান মাসের ১ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

মুরশিদাবাদের কালেক্টর শ্রীযুক্ত আর এফ হজসন সাহেব (Mr. R. F. Hodgson,) বর্ত্তমান মাসের ১ তারিখে আপন সিরিশ্তার কর্ম্মের ভার গ্রহণ করেন।

ভাগলপুরের কালেক্টর শ্রীযুক্ত জে জি কাম্বেল সাহেব (Mr. J. G. Campbell,) বর্ত্তমান মাসের ১ তারিখে আপন কর্ম্মের ভার গ্রহণ করেন।

পুরণিয়ার একটিং মাজিষ্ট্রেট শ্রীযুক্ত এফ সি ফৌল সাহেব (Mr. F. C. Fowle.) গত মাসের ২৭ তারিখে আপন কর্ম্মের ভার গ্রহণ করেন্।

সিবিলসম্পর্কীয় সিরিশ্তার শ্রীযুক্ত আর হৌষ্টন সাহেব (Mr. R. Houstoun.) "মার্লবরু" নামক জাহাজের দ্বারা ইঙ্গলণ্ডে গমন করিয়াছেন এমত রিপোর্ট করেন্। ঐ জাহাজ গত মাসের ২১ তারিখে আড়কাটি সাহেব সমুদ্রে ছাড়িয়া আইসেন।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ১০ মার্চ।

শ্রীযুক্ত ডাক্তর জে গ্রাণ্ট সাহেব (Dr. J. Grant,) বিদ্যাধ্যাপনের কৌন্সেলের মেম্বর হইবেন।

শ্রীযুক্ত কেম্প সাহেবের (Mr. Kemp,) অনুপস্থানপর্য্যন্ত শ্রীযুক্ত ডবলিউ সি ওয়াটসন সাহেব (Mr. W. C. Watson,) মালদহের জাইণ্ট মাজিষ্ট্রেটী ও ডেপুটী কালেক্টরী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

মেদিনীপুরের সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুক্ত গর্নি টর্নর্ সাহেব (Mr. Gurney Turner,) ঐ জিলাতে দলীলদস্তাবেজের রেজিষ্টরও হইবেন।

পুরীর সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুক্ত জে সি স্মিথ সাহেব (Mr J. C. Smith,) ঐ জিলাতে দলীলদস্তাবেজের রেজিষ্টরও হইবেন।

পুরণিয়ার সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুক্ত এস এম গ্রিফিথ সাহেব (Mr. S. M. Griffith,) ঐ জিলাতে গুদারার নৌকা, বাজার ও চৌকীদারী টাক্সের দ্বারা প্রাপ্ত ফাজিল টাকা ব্যয় করণের কমিটির মেম্বর হইবেন।

মানভূমে রঘুনাথপুরের মুনসেফ শ্রীযুক্ত বাবু তারকনাথ সেন প্রথম শ্রেণীর মুনসেফ হইবেন।

ছুটী।

১৮৪৭ সাল ১৫ ফেব্রুআরি।

হওড়ার জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুক্ত সি লিমণ্ড সাহেব (Mr. C Limond,) স্বীয় কর্ম্মোপলক্ষে এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ১০ মার্চ।

মালদহের জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত এফ ডি কেম্প সাহেব (Mr. F. D. Kemp,) চিকিৎসকের সর্টিফিকট্‌ক্রমে ছুটী পাইয়াছেন।

ঢাকিণীর দ্বিতীয় প্রধান সদর আমীন শ্রীযুক্ত মৌলবী আশরফ আলী স্বীয় কর্ম্মোপলক্ষে দুই সপ্তাহের ছুটী পাইয়াছেন।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ১৬ মার্চ।]

**OPIUM** **আফিম।**

কোর্ট উলিয়ম আফিম দপ্তর সন ১৮৪৭ সাল তারিখ ৬ মার্চ মোতাবেক বাঙ্গলা সন ১২৫৩ সাল তারিখ ২৩ ফাল্গুণ।

ইশতেহার দেওয়া যাইতেছে যে সন ১৮৪৭ সাল তারিখ ২২ মার্চ মোতাবেক বাঙ্গলা সন ১২৫৩ সাল তারিখ ১০ চৈত্র সোমবার পূর্ব্বাহ্নে দিবা এগার ঘণ্টার সময়ে মোকাম কলিকাতার এক্সচেঞ্জ ঘরে নীচের লিখিত মেকদার সন ১৮৪৫। ৪৬ সালের পয়দায়শী আফিম সমুদ্রপথে রপ্তানির জন্য নীলামে পশ্চাৎ লিখিত শরতে বিক্রয় করা যাইবেক।

| | |
|---|---|
| বেহারের পয়দায়শী আফিম | ১৬৯০ |
| বানারসের পয়দায়শী আফিম | ৭১৫ |
| কুমলা সিন্দুক | ২৪০৫ |

নীলামের শরত।

১ দফা। পূর্ব্বোক্ত আফিম সকল সমুদ্রপথে রপ্তানির জন্য বিক্রয় করা যাইবেক এবং এরূপে রপ্তানি ভিন্ন অন্য কোন বাবতে সর্টিফিকেট দেওয়া যাইবেক না।

২ দফা। ফি সিন্দুক আফিম ন্যূন সংখ্যা কোং ৪০০৲ টাকা দরে চলিতমতে ধরা যাইবেক তাহার উপর যে ব্যক্তি সর্ব্বাপেক্ষা অধিক মূল্য দিতে চাহিবেক তাহাকেই বিক্রয় করা যাইবেক যদিস্যাৎ একত্র কোন ঘটনা উপস্থিত না হয় যে ঘটনার জন্যে এই নীলামের শরতের ১২ দফায় বিশেষ নিয়ম নির্দ্ধারিত করা গেল।

৩ দফা। ঐ নীলাম পূর্ব্বাহ্নে দিবা এগার ঘণ্টার সময় আরম্ভ হইবেক এবং অপরাহ্নে দুই প্রহর পাঁচ ঘণ্টার পর স্থগিত হইবেক কিন্তু যদি ঐ খড়িতে যে সকল আফিম বিক্রয়ের কারণ ইশতেহার হইল তাহার কতক লাট অবিক্রীত থাকে তবে সাহেবান বোর্ডের বিবেচনানুসারে তৎপর দিবস যদি সে দিবস রবিবার কিম্বা কোন পর্ব্বাহ না হয় তবে বেলা এগার ঘণ্টার সময় পুনশ্চ বিক্রয় করিতে আরম্ভ করা যাইবেক এই রীতিক্রমে যাবৎ সাংমুদায়িক লাট বিক্রীত না হয় তাবৎ নীলাম করা যাইবেক। আর যে দিবসে বিক্রয়ের ইশতেহার হইল সে দিবস যদি ঐ সমুদয় ২৪০৫ সিন্দুক আফিম বিক্রয় না হয় তবে যে সকল লাট হাতে থাকিবেক তাহা সাহেবান বোর্ড ভবিষ্যৎ কোন নীলামে বিক্রয় করিতে পারিবেন।

৪ দফা। ঐ আফিমের ফি লাট ৫ সিন্দুকে হইবেক।

৫ দফা। নীলাম ঘরের ভিতর খরিদারের নাম সেল বহীতে রেজেষ্টরী হওনের পূর্ব্বে প্রত্যেক লাট যে দরে ডাক মঞ্জুর হইবেক সেই দরের মোটের উপর ফি শত ২৫৲ টাকার হিসাবে খরিদারকে আমানত পেশগীর বাবৎ প্রমিসারি নোট অর্থাৎ তমঃসুক লিখিয়া দিতে হইবেক আর আগামি সন ১৮৪৭ সালের ২৪ মার্চ বুধবার বেলা দুই প্রহর চারি ঘণ্টার পূর্ব্বে বোর্ডের দপ্তরখানায় আসিয়া সবট্রেজরর সাহেবের রসিদ অথবা কোম্পানির কাগজ এওজ দিয়া পূর্ব্বোক্ত দর্শানি প্রমিসারি নোট সকল খালাস করিতে হইবেক কিন্তু নিরূপিত সময় মধ্যে যদি খালাস না করে তবে যে সকল লাটিয়ার আমানত পেশগী হিসাবে টাকা অথবা সবট্রেজরর সাহেবের রসিদ কিম্বা কোম্পানির কাগজ দাখিল না হইবেক তাহা বোর্ডের সাহেবান যে সময় ও নিয়ম স্থির করিবেন সেই সময় ও সেই নিয়মানুসারে স্থানী নীলামে বিক্রয় হইবেক তাহাতে যে লোকসান ও খরচখরচা পড়িবেক তাহা পূর্ব্বোক্তমতে খাহারদিগের আমানত পেশগী দাখিল করিতে ত্রুটি হইবেক তাহারদিগকে দিতে হইবেক ও মুনফা যদ্যপি হয় তাহা কোম্পানি বাহাদুরের সরকারে জব্দ হইবেক।

৬ দফা। ঐ নীলামের দিবস পূর্ব্বোক্ত শরতমতে যে সকল প্রমিসারি নোট লওয়া যাইবেক তাহা যদি আগামি পূর্ব্বোক্ত ১৮৪৭ সালের ২৪ মার্চ তারিখে খালাস না হয় তবে ঐ সকল নোট কোম্পানির তরফ উকিলের স্থানে দেওয়া যাইবেক তাঁহাকে যেমত উচিত বোধ হইবেক সেইমত তিনি ঐ নোটের বাবৎ টাকা আদায় করিবেন।

৭ দফা। যে আফিমের বাবৎ আমানত পেশগীর টাকা ঐ ২৪ মার্চ দিবা দুই প্রহর চারি ঘণ্টার পূর্ব্বে দাখিল না হইবেক তাহার হিসাবে কোন টাকা কিম্বা সবট্রেজরর সাহেবের রসিদ অথবা কোম্পানির কাগজ পশ্চাৎ লওয়া যাইবেক না।

৮ দফা। যে সকল আফিম বিক্রয়ার্থে এইরূপে ইশতেহার দেওয়া যাইতেছে তাহার কিম্মতের বেবাক টাকা নীলামের তারিখ ইস্তক পূরা পোনের দিনের মধ্যে দাখিল করিতে হইবেক অর্থাৎ সন ১৮৪৭ সালের ৬ এপ্রেল মঙ্গলবার দিবা দুই প্রহর চারি ঘণ্টার পর উক্ত কিম্মতের বাবৎ ট্রেজরির রসিদ আর লওয়া যাইবেক না যদিস্যাৎ ঐ আফিমের কোন লাটের টাকা দাখিল হইয়া হিসাব নিষ্পত্তি না হয় তবে যে দরে লাট ডাক মঞ্জুর হইয়া থাকে তাহার মোট টাকার উপর ফি শত ২৫৲ টাকার হিসাবে সমান পরিমাণে যে টাকা আমানত হইয়া থাকিবেক অথবা কোন রকম কোম্পানির কাগজ যাহা ঐ লাট ফি সিন্দুকের হিসাবে দাখিল হইয়া থাকিবেক তাহা সরকারে জব্দ হইবেক। পরে বোর্ড অবমিট ও সেয়ক ও আফিমের সাহেবান আলিশানের দ্বারা যে তারিখে যে প্রকারে নীলাম করা উচিত বিবেচনা হইবেক সেই দিবস সেই প্রকারে ঐ আফিম সরকার বাহাদুরের নিজ হিসাবে বিক্রয় হইবেক। তাহাতে স্থানি নীলামে যে লাভ হইবেক তাহাতে না পাওয়া হইয়া পড়িলা খরিদারকে প্রথম খরিদ দরহইতে স্থানি নালামের খরিদ দরে যত টাকা লোকসান অথবা তফাওৎ হইবেক তাহা আদায় করিতে হইবেক।

৯ দফা। যে সকল খরিদারান পূর্ব্বোক্তমতে বেবাক টাকা দাখিল করিয়া আফিমের সর্টিফিকেট অর্থাৎ আফিম বাহির করিবার হুকুম লইবেক তাহারদিগের এক্তিয়ার রহিল যে আপন খরিদা আফিমের প্রত্যেক সর্টিফিকেটের মধ্যে কত লাট দরজ করিতে চাহে তাহা বিশেষ করিয়া জানান কারণ ইহা স্পষ্টরূপে জানা কর্ত্তব্য যে পূর্ব্বোক্তমতে যে সকল সর্টিফিকেট একবার লইয়া যাইবেক তাহাই চূড়ান্ত হইবেক এবং ঐ সর্টিফিকেটের পরিবর্ত্তে পশ্চাৎ অন্য কোন সর্টিফিকেট অথবা হুকুম যাহাতে একং লাট করিয়া খালাস হইতে পারে অথবা প্রথম যত লাট কিম্বা সিন্দুকের জন্য সর্টিফিকেট দেওয়া যায় তাহা ভিন্ন অন্য কোন প্রকারে কমি বেশী পরিমাণ খালাস হইতে পারে এমত সর্টিফিকেট এওজ দেওয়া যাইবেক না।

১০ দফা। এই ইশতেহারের ৫ দফায় লিখিত নিয়মানুসারে আমানতের হিসাবে যে কোন কোম্পানির কাগজ অথবা সবট্রেজরর সাহেবের রসিদ দাখিল করিয়া লইতে হইবেক তাহা কেবল যে সকল খরিদারের নাম সেল

[*Government Gazette, 16th March, 1847.*]

হইতে লেখা থাকে তাহারদিগের নিকটহইতে অথবা তাহারদিগের এজেন্ট অর্থাৎ মোক্তারের নিকটহইতে লওয়া যাইবেক এবং ঐ রূপ আমানত পেশগী দাখিলের রসিদ কেবল ঐ পূর্ব্বোক্ত খরিদারের নামে হইবেক ও আফিম মজকুরা খালাস হইলে পর পূর্ব্বোক্ত কোম্পানির কাগজ তাহারদিগকে অথবা তাহারদিগের বরাতি লোককে ফিরাইয়া দেওয়া যাইবেক।

১১ দফা। শ্রীযুত সাহেবান আলিশান বোর্ডের তরফ সরকারী যে সাহেব নীলামের সুপরিন্টেন্‌ডেন্ট হইবেন তাঁহার এমত এক্তিয়ার আছে যে তিনি আপন বিবেচনানুসারে কোন ব্যক্তির ডাক অগ্রাহ্য করেন কিন্তু যদিস্যাৎ সে ব্যক্তি যে ডাক করিবেক তাহার মোট টাকার উপর কি শত ২৫৲ টাকার হিসাবে সমান পরিমাণে বাঙ্গাল বেঙ্ক নোট কিম্বা সরত্রেজরর সাহেবের রসিদ অথবা কোম্পানির কাগজ তলব করিবামাত্র দাখিল করে তবে তাহারদিগের ডাক অগ্রাহ্য করিবেন না।

১২ দফা। নীলাম রোধ করণের মানসে কেহ কৃত্রিম ডাক করিলে তাহা রহিত করণার্থে এই ইশতেহারের দ্বারা বিজ্ঞাপন করা যাইতেছে যে সরকারের কার্য্যকারক যে সাহেব নীলামের কর্ম্ম সম্পাদন করিবেন তিনি নীলাম কালে যে কোন সময়ে হউক আপন এক্তিয়ারে কোন গরবিক্রী লাটের নীলাম রহিত করিয়া পুনরায় তৎক্ষণাৎ সেই লাট উক্ত পরিমিত মুল্যে ধরিতে পারিবেন তাহাতে সেই দরক্রমে কম করিতে থাকিবেন যাবৎ কেহ ডাক না করে তদনন্তর প্রথমে যে ব্যক্তি পূর্ব্বোক্তমতে কোন লাটের নিমিত্তে অকৃত্রিম ডাক করিবেক সেই ব্যক্তি ঐ লাটের খরিদাররূপে গণ্য হইবেক এবং ঐ নীলামের কার্য্যসম্পাদক সাহেবের আরো এক্তিয়ার রহিল যে তাহার পর যত লাট উচিত বুঝিবেন তত লাট ঐরূপে বিক্রয় করিতে পারিবেন কিন্তু এই শরতের ২ দফার লিখিত ন্যূন সংখ্যা ৪০০৲ টাকার মূল্যের কমে কোন লাট বিক্রয় হইবেক না।

১৩ দফা। নীলামি খরিদারের এমত এক্তিয়ার আছে যে প্রথম যে লাট খরিদ করিবেক সেই লাট নম্বরহইতে যত লাট সেই একশ্রেণীর আফিম খরিদ করিতে চাহে তাহা তৎক্ষণাৎ প্রকাশ করিয়া কহে তদনুসারে খরিদ করে এমতে ২৫ লাটপর্য্যন্ত ঊর্দ্ধ সংখ্যা খরিদ করিতে পারিবেক এবং এইরূপে যত লাট খরিদ হইবেক তত লাটের বাবৎ পহিলা লাটের মোট দরের উপর ২৫৲ টাকার হিসাবে যত টাকা হয় সেই হিসাবে সমান পরিমাণে টাকা আমানত করিতে হইবেক এবং পহিলা লাট কি সিন্দুক যত টাকা দরে খরিদ করিয়া থাকে সেই হিসাবে কিমতের টাকা দাখিল করিতে হইবেক এমতে যদিস্যাৎ ঐ আফিমের এত লাট গরবিক্রী থাকে যে তাহাতে ২৫ লাট পুরা হইতে পারে তবে পাইবেক নতুবা পাইবেক না।

১৪ দফা। এই ইশতেহারের লিখিত আফিমের বিক্রীসম্পর্কীয় কিম্বা ঐ আফিমের হিসাব রফার বিষয়ে কোন বিবাদ অথবা গরমেল উপস্থিত হইলে তাহা সুবে বাঙ্গলার সুপ্রিম কোর্ট আদালতের বিচারে নিষ্পত্তি হইবেক আর খরিদারেরদিগের মধ্যে কেহ ঐ আদালতের এলাকার অধীন নহে বলিয়া কোন আপত্তি করিলে গ্রাহ্য হইবেক না।

১৫ দফা। নীচের লিখিত তপসীল মাফিক কাগজাত ও যে আফিম বিক্রী হইবেক তাহার নমুনা নীলামের দিবস দেখান যাইবেক অথবা তাহার পূর্ব্বে বোর্ড পরমিট নেমক ও আফিমের সেক্রেটারী সাহেবের দপ্তরখানায় অনুসন্ধান করিলে দেখিতে পাওয়া যাইবেক।

১ নং যে আফিম বিক্রয় কারণ এইক্ষণে ইশতেহার হইল তাহার সর্টিফিকেট।

২ নং ঐ আফিম তজবিজের রিপোর্ট।

১৬ দফা। সকলকে জ্ঞাত করা যাইতেছে যে সন ১৮৪৫।৪৬ সালের বেহার ও বানারসের আফিম তৈয়ারি কারণ গত সনহাদের মত যত্ন ও খবরদারি করা গিয়াছে বিশেষত আফিমের লোচমুক্ত নির্ভাজ প্রস্তুত করিয়া পাঠাইতে এবং গুটী তৈয়ারি কারণ নিয়মিত পরিমাণ পাতি ব্যবহার করিতে এবং প্রতি গুটীতে সমান ভাগ আফিম রাখিতে সাবধান হওয়া গিয়াছে আফিম মজকুরের বেহার ও বানারসের মোকামি ওজনের হিসাব ও ঐ মোকামের কি চালানহইতে জড় সিন্দুক করিয়া কলিকাতায় যে ওজন করা যায় তাহার গড় ওজনের হিসাবে বোর্ড পরমিট নেমক ও আফিমের সেক্রেটারী সাহেবের দপ্তরখানায় তলব করিলে দেখিতে পাওয়া যাইবেক। এবং গত দুই সনের পরবাহ্নী যে চারি সিন্দুক বেহার ও বানারসের আফিম রাখা গিয়াছে তাহা নীলামের দিবস খরিদারান লোককে দেখান যাইবেক তদৃষ্টে বেপারিয়ান বিবেচনা করিতে পারিবেন যে কিপ্রকার নির্ব্বিঘ্নাবস্থায় ঐ আফিম রহিয়াছে।

১৭ দফা। যে আফিম বিক্রয় কারণ এইক্ষণে ইশতেহার হইল তাহার ওজন ও রকমের বিষয়ে আফিমের কারবারসম্পর্কীয় কোন ব্যক্তি আর কোন সমাচার জানিতে চাহিলে পরমিট ও নেমক ও আফিম বোর্ডের দপ্তরখানায় দরখাস্ত করিলে পূর্ব্বাপর রীত্যনুসারে জানিতে পারিবেক কিন্তু নীলামের পর যে সকল সিন্দুক জাহাজে রপ্তানি করিবার নিমিত্তে দেওয়া যাইবেক সেই আফিমের ওজন কমী অথবা তফাওৎ কিম্বা মিশ্রিত করণের ওজরে এনামের জন্যে কোন দাওয়া করিলে তাহা প্রচলিত নিয়মানুসারে শ্রীযুত সাহেবান বোর্ড কোন প্রকারেই শুনিবেন না ও গ্রাহ্য করিবেন না।

১৮ দফা। সকলকে জ্ঞাত করা যাইতেছে যে উপরের লিখিত মেকদার আফিম দেওয়ার পর সন নীচের লিখিত মেকদার বেহার ও বানারসের আফিম কিঞ্চিৎ কমী বা বেশী হউক পশ্চাৎ লিখিত তারিখে অথবা তাহার কিঞ্চিৎ অগ্রপশ্চাৎ নীলামে ধরা যাইবেক।

| | | | | বেহার সিন্দুক | বানারসের সিন্দুক | জুমলা সিন্দুক |
|---|---|---|---|---|---|---|
| সন ১৮৪৭ সালের | ১৯ এপ্রেল | মোতাবেক | অথবা কিঞ্চিৎ অগ্রপশ্চাৎ ... ... ... | ১৬৯০ | ৭১৫ | ২৪০৫ |
| ঐ | ১৭ মে | ঐ | অথবা কিঞ্চিৎ অগ্রপশ্চাৎ ... ... ... | ১৬৯০ | ৭১৫ | ২৪০৫ |
| ঐ | ১৪ জুন | ঐ | অথবা কিঞ্চিৎ অগ্রপশ্চাৎ ... ... ... | ১৬৯০ | ৭১৫ | ২৪০৫ |
| ঐ | ১২ জুলাই | ঐ | অথবা কিঞ্চিৎ অগ্রপশ্চাৎ ... ... ... | ১৬৮৫ | ৭২৩ | ২৪০৮ |
| | | | | ৬৭৫৫ | ২৮৬৮ | ৯৬২৩ |

বিমোজীব হুকুম সাহেবান আলিশান বোর্ড পরমিট নেমক ও আফিম ইতি।

জি ব্লোডন। একটিং সেক্রেটারী।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৭। ১৬ মার্চ।]

## LAND ADVERTISEMENTS.

ভূমি বিষয়ক ইশ্তিহার।

### NOTICE

Is hereby given that in pursuance of orders under Section 6, Act I. of 1845, the Mehals specified below and situated in Zillah Jessore, will be peremptorily resold by public auction in the Collectorate of Jessore, for arrears of rent up to the month of November, 1846, on Monday the 29th March, 1847, corresponding with 17th Chyt, 1253, B. S.

Jessore Collectorate, 8th March, 1847, corresponding with 25th Falgoon, 1253.

| No. Class. | Class Mehal. | No. on the Towjee. | Name of Mehal. | Recorded Proprietor of Mehal. | Sudder Jumma. | Arrears due to Nov., 1947. | Remarks. |
|---|---|---|---|---|---|---|---|
| 1 | Permanently settled. | 3 | Kism. Ajodhya Tup. Benodpur, Per. Kassimnagur. | Talook Gorachand Ghose. | 13 10 2 | 5 8 6 | This Mehal was first sold on the 29th January last, the purchaser deposited the usual percentage, but having failed to make good the remainder on the thirtieth day after sale, and the former Proprietor failing to deposit the balance due in three days after the above date, the Mehal will be resold. |
| - | Sale for arrears of another Mehal. | | | | | | |
| 4 | Not permanently settled. | 0 | Kism. Ismunbatty Per. Ramchunderpore. | Petambur Bose, for Dinonath Bose | 41 0 0 | 25 8 0 | Ditto. |

F. E. Read, *Collector.*

এস্তেহারনামা কাছারি কালেক্টরি জেলা যশোহর।

সম্বাদ দেওয়া যাইতেছে যে সন ১৮৪৫ সালের ১ আইনের ৬ ধারানুসারে জেলা যশোহরের মোতাবেক নীচের লিখিত মহালাত সন ১৮৪৬ সালের মাহে নবেম্বরপর্য্যন্ত পাওনা বাকী মালগুজারি আদায় নিমিত্তে সন ১৮৪৭ সালের ২৯ মার্চ মোতাবেক বাঙ্গলা সন ১২৫৩ সালের ১৭ চৈত্র রোজ সোমবার জেলা যশোহরের কালেক্টরি কাছারিতে দ্বিতীয় নীলামে বিনা ওজরে চড়া যাইবেক এবং বিনাপ্তে বিক্রী হইবেক ইতি সন ১৮৪৭ সাল তারিখ ৮ মার্চ বাঙ্গলা সন ১২৫৩ সাল তারিখ ২৫ ফাল্গুন।

| শ্রেণীর নম্বর | মহালের শ্রেণী | জেলার তৌজীর মহালের নম্বর | মহালের নাম | মহালের লিখিত মালেক | সদর জমা | সন ১৮৪৬ সালের নবেম্বরপর্য্যন্ত পাওনা বাকী | কৈফিয়ৎ |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | একমুস্তারি জমা ধার্য্য হওয়া মহাল | ৩ | কিস্মত অযোধ্যা তর্পে বিনোদপুর পঃ কাশীমনগর ... | ... তালুক গোরাচাঁদ ঘোষ | ১৩৸৴২ | ৫৷৶৬ | এই মহাল প্রথমতঃ গত ২৯ জানুয়ারি নীলামে বিক্রী হওয়াতে খরিদার দস্তুরমত টাকা দাখিল করিয়া ৩০ দিবসের দিবস অবশিষ্ট মূল্যের টাকা এবং মালেক সালেক উক্ত তারিখের পর ৩ দিবস মধ্যে বাকী দাখিল না করিবায় দ্বিতীয় নীলাম হইবেক ইতি। |
| | অন্য মহালের বাকী আদায় নিমিত্ত নীলাম | | | | | | |
| ৪ | জমা ধার্য্য না হওয়া মহাল | ০ | কিস্মত ইসমনবাটী পরগনে রামচন্দ্রপুর ... ... ... | পীতাম্বর বসু পঃ দীননাথ বসু ... | ৪১ | ২৫॥০ | কৈফিয়ৎ ঐ |

এফ ই রীড। কালেক্টর।

অঙ্গেলানামা কাছারি কালেক্টরী জিলা বর্দ্ধমান।

সংবাদ দেওয়া যাইতেছে যে সন ১৮৪৫ সালের ১ আইনের ১১ধারার বিধানে এই জিলার নীচের লিখিত মহালাত সরকারের বাকী রাজস্বের টাকা আদায় কারণ সন ১৮৪৭ সালের ৩০ মার্চ মোঃ সন ১২৫৩ সালের ১৮ চৈত্র মঙ্গলবার এই কাছারীতে ছানী নীলামে প্রকাশ্যরূপে বিক্রয় হইবেক।

| শ্রেণীর নম্বর | মহালের শ্রেণী | জেলার তৌজীতে মহালের নম্বর | মহালের নাম | তৌজীর লিখিত মালিকের নাম | সদর জমা কোং | সন ১৮৪৬ সালের লাং নবেম্বর সন ১২৫৩ সালের লাং অগ্রহায়ণের বাকী | কৈফিয়ৎ |
|---|---|---|---|---|---|---|---|
| ১ নং | ইস্তমুরারি জমা ধার্য্য হওয়া মহাল | ২১১ | নশীপুর ... ... | ... রামদয়াল মিত্র ... ... ... | ২১৬৮৴২ | ২১।৮৴১ | এই মহাল রীতমতে বর্ত্তমান সনের ২২জানুআরি তারিখে নীলাম হইয়া খরিদার ৩০ দিবস মধ্যে পণের অবশিষ্ট বাকী টাকা দাখিল না করাতে তাহার দাখিলী বায়না জব্দ হইয়া ছানী নীলামের এস্তেলা প্রচার করা যায়। |
| ২ নং | ঐ | ১৫৮১ | মৌগ্রাম ... ... | ... রামকেশব মজুমদার ... ... | ১১।১ | ১১।৵৫ | ঐ |
| ৩ নং | ঐ | ২১৫৪ | জামিসোল ... ... | ... শম্ভুনাথ চট্টোপাধ্যায় ... ... | ১৮৮৶৮ | ১০৲ | ঐ |

৩ মহালমাত্র

সন ১৮৪৭ সাল তারিখ ৮ মার্চ।

সন ১২৫৩ সাল তারিখ ২৫ ফাল্গুণ।

W. Luke, *Collector.*

---

এজহার কাছারি কালেক্টরী জেলা মালদহ।

সম্বাদ দেওয়া যাইতেছে যে সন ১৮৪৫ সালের ১ আইনের ১ ধারানুসারে এই জেলার নীচের লিখিত মহাল সন ১২৫৩ সালের অগ্রহায়ণ মাসপর্য্যন্ত বাকী মালগুজারির নিমিত্তে এবং অন্য২ যে দাওয়া চলিত আইনক্রমে বাকী মালগুজারির ন্যায় আদায় করণের হুকুম আছে তাহার নিমিত্তে সন ১৮৪৭ সালের ২৯ মার্চ মোতাবেক সন ১২৫৩ সালের ১৭ চৈত্র রোজ সোমবার শ্রীযুত ডিপুটী কালেক্টর সাহেবের কাছারিতে দ্বিতীয় নীলামে বিনা ওজরে ধরা যাইবেক এবং নিতান্ত বিক্রয় হইবেক ইতি সন ১২৫৭ ইংরেজী তারিখ ৮ মার্চ মোতাবেক সন ১২৫৩ সাল তারিখ ২৫ ফাল্গুণ।

| শ্রেণীর নম্বর | মহালের শ্রেণী | তৌজিতে মহালের নম্বর | মহালের নাম | মহালের লিখিত মালিকের নাম | সদর জমা | সন ১২৫৩ সালের লাগাদঅগ্রহায়ণের বাকী | কৈফিয়ৎ |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | এস্তমুরারি জমা ধার্য্য হওয়া মহাল | ২০৩ | তরফ কসবেজাহাপুর পরগনে কোতওয়ালী ... | ... সেরাজ খাঁ ... ... | ১৪২৮৵৭ | ৪৫১।৵৫ | খরিদার অবশিষ্ট মূল্য দাখিল না করাতে এই মহাল দ্বিতীয় নীলামে বিক্রয় হইবেক। |

F. B. Kemp, *Deputy Collector.*

এস্তেহারনামা কাছারি কালেক্টরী জিলে চট্টগ্রাম।

যেহেতুক ১৮৪৫ সালের ১ প্রথম আইনের মর্ম্মানুসারে নীচের লিখিত মাহালাত লাগায়েত কিস্ত জানুআরি বাকী থাকনা আদারের নিমিত্তে উক্ত আইনের ৬ দফামতে এস্তেহার দেওয়া যাইতেছে যে ঐ সকল মাহাল সন ১৮৪৭ ইঙ্গরেজির তারিখ ৩ আপ্রিল মতাবেক সন ১২৫৩ বাঙ্গালার তারিখ ২২ চৈত্র রোজ শনিবার জিলা মজকুরের কালেক্টরী কাছারিতে দিনাওক্তে নীলাম হইবেক ইতি সন ১৮৪৭ ইঙ্গরেজি তারিখ ৮ মার্চ।

| নম্বর রুকম | মাহালের রুকম | মাহালের নম্বর | মাহালের নাম | মালিকের নাম | সদর জমা | সন ১৮৪৭ইং ২৫ জিনুআরির পরের যে বাকী | কৈফিয়ৎ |
|---|---|---|---|---|---|---|---|
| | কায়মী | ৮৯৯ | তরফ ব্রজলাল পং মধু ... ... ... ... | গৌরীচরণ পাল ... ... | ৪৪৸৵২ | ৩৪ ।৵৫ | এই মাহাল দহমনা নিজমাহালের বাকির কারণ বিক্রী হইবেক। |
| | ঐ | ১৮৫২ | তরফ মথুরাম আদালত ... ... ... ... | গৌরীকিশোর ... ... | ১৮৸৵৮ | ১৪৷৵৯ | ঐ |
| | ঐ | ১৯৪৯ | তরফ মাহাম্মদ এরানি ... ... ... ... | আগরের আলী ... ... | ২৭॥/১০ | ৭ ।৶ | ঐ |
| | ঐ | ২১৪৩ | তালুক মাহাম্মদ মহব্বতজিতা ... ... ... ... | খোদহায় ... ... ... | ১৮ ।৫ | ৪৷৵৩ | ঐ |
| | ঐ | ২২৭৮ | তালুক নিয়োগারি ... ... ... ... ... | সেখ জিনুতেতন ... ... | ১১৵৪ | ১২/৯ | ঐ |
| | ঐ | ২৫১৪ | নিলাম রামহরি দত্ত ... ... ... ... | কাশীনাথ দত্ত ... ... | ১১৷৶ | ৮ ।৩ | ঐ |
| | ঐ | ২৬৯৯ | তরফ সৈদ আলাম ... ... ... ... | কালিদাস ... ... ... | ২০ ।/৫ | ৪ ।০ | ঐ |
| | ঐ | ২৭৪৪ | তরফ সোনাগাজি ... ... ... ... ... | ঐ ... ... ... | ১১৸/১১ | ১৪৸৵৬ | ঐ |
| | ঐ | ২৮২৬ | তরফ সাহাদরাথ আলি ... ... ... ... | ঐ ... ... ... | ২৬ ।৶ | ১১৸৬ | ঐ |
| | ঐ | | তরফ আমিনরা করিমল্লা ... ... ... ... | ঐ ... ... ... | ১৩০৷৶ | ১৮৩/ | এই মাহাল মোহালেহা নিজমাহালের বাকির কারণ বিক্রী হইবেক। |
| | বিকাইমি | ১১৫ | তরফ হুনাওল্লা ... ... ... ... ... | আগরের আলী ... ... | ১৬৭ | ৩॥/২ | এই মাহাল মোহালেহা নিজমাহালের কারণ গত ১২ নবেম্বর তারিখে নীলাম হইয়াছিল কেতহা কিস্তত দাখিল না হওয়াতে হানি লাটে বিক্রী হইবেক। |
| | ঐ | ৯৬২ | তরফ রামদাস ... ... ... ... ... | হরচন্দ্র ... ... ... | ১১৵২ | ৫॥/১ | এই মাহাল মোহালেহ নিজমাহালের বাকির কারণ বিক্রী হইবেক। |
| | কায়মী | ২০ | তালুক মহরমা খোন্দকার ... ... ... ... | মনতাজ বানু আয়মল্লা হুনিমল্লা ... ... ... | ১৭৫॥/১০ | ২৯॥/৬ | এই মাল বাকেআথি নিজমাহালের বাকির কারণ বিক্রী হইবেক। |

[*Government Gazette, 18th March, 1847.*]

| নম্বর রকম | মাহালের রকম | মাহালের নম্বর | মাহালের নাম | মালিকের নাম | সদর জমা | সন ১৮৫৭ইং ২৫ ফেব্রুয়ারির পরের যে বাকী | কৈফিয়ৎ |
|---|---|---|---|---|---|---|---|
| | কায়মী | ১৪০ | তালুক গৌরীশঙ্কর সেন ... ... ... ... | খোদ ... ... ... | ৮৴১ | ১৸৴১ | এই মাহাল বাকেআশী নিজমাহালের বাকীর কারণ নীলাম হইবার গত ১২ নবেম্বর তারিখে নীলাম হইয়াছিল কেবল কিস্তিত দাখিল না হওয়াতে হানি লাটে বিক্রী হইবেক। |
| | ঐ | ৮ | তালুক আনু ... ... ... ... ... | খোদ ... ... ... | ৷৩ | ৸৴১১ | ঐ |
| | ঐ | ৬ | তালুক হিরাখালি ... ... ... ... ... | খোদ ... ... ... | ৫ ।১ | ১০৪/১ | ঐ |
| | ঐ | ১২ | তালুক মিটীন মিয়াজান ... ... ... ... | খোদ ... ... ... | ১/০ | ১১৭ | ঐ |
| | ঐ | ৩৪ | তালুক শ্রীমতী নুরন্নিসা ... ... ... ... | খোদ ... ... ... | ১১ ।১ | ৫॥৵৪ | এই মাহাল বাকেআশী নিজমাহালের বাকীর কারণ নীলামে বিক্রী হইবেক। |
| | ঐ | ৪৩ | তালুক চণ্ডীচরণ ... ... ... ... ... | খোদ ... ... ... | ॥৵১১ | ১৸১ | ঐ |
| | ঐ | ১০১ | তালুক পোড়নকান্দি ... ... ... ... | খোদ ... ... ... | ।৴১ | ৸৴ | এই মাহাল বাকেআশী নিজ মাহালের বাকীর কারণ গত ১১ নবেম্বর তারিখে নীলাম হইয়াছিল কেবল কিস্তি দাখিল না হওয়াতে হানি লাটে বিক্রী হইবেক। |
| | ঐ | ৬০ | জিং সেখ মহম্মদ আদিত মালিক তালুকদার ফাজিল কিসমতে বেনীচরণ গৌরীচরণ শিবচরণ শ্রীচান্দ রামদাস বানু নাগরচান্দ ... ... ... ... ... | খোদবায় ... ... ... | ৩৭৵১১ | ১৷৴১ | এই মাহাল বাকেআশী নিজ মাহালের বাকীর কারণ বিক্রী হইবেক। |
| | ঐ | ১৪ | তালুক মাহাম্মদ নাএম রহমত হোসেন মাহাম্মদ হোসেন আবদুল হোসেন ... ... ... ... | নজর মাহাম্মদ ... ... | ১৸৴১ | ৩৸০ | এই মাহাল বাকেআশী নিজ মাহালের বাকীর কারণ গত ১১ নবেম্বর তারিখে নীলাম হইয়াছিল কেবল কিস্তি দাখিল না হওয়াতে হানি লাটে বিক্রী হইবেক। |

A. Scosca, *Collector*.

এস্তাহারনামা কাছারি কালেক্টরী জেলা বর্দ্ধমান।

বাসেরজনিবাসি হরশঙ্করদাস বাবাজিদের কায়েমি তালুক পরগণে মণ্ডীর শাহিরি অন্তঃপাতি কিং রামধরপুর সদর জমা ৮১৲ টাকা ইজারা সন ১২৫০ সাল লাগাএত সন ১২৫৩ সাল বাঙ্গলা ১৪৮৲ টাকা নিট জমার কামাল বিয়ানিবাসি গুরুপ্রসাদ রায়ের সহিত ইজারা বন্দবস্ত হইয়া খাজানা আদায় হইতেছে বর্ত্তমান সন ১২৫৩ সাল গত হওয়ার উপক্রম ও আগামি চৈত্র মাসে ঐ ইজারার মেয়াদ গত হইবেক একারণ বাবাজিদের বয়ঃপ্রাপ্তপর্য্যন্ত অর্থাৎ ইং সন ১২৫৪ সাল লাং সন ১২৫৬ সাল ৩ তিন বৎসর মেয়াদে পুনরায় ইজারা বন্দবস্তকরা আবশ্যক হইয়া সর্ব্ব সাধারণের জ্ঞাতার্থে এস্তাহার জারি করা যাইতেছে যেকেহ মহাল মজকুর ইজারা লওয়ার বাসনা রাখেন তাহারদিগের উচিত যে আপন নাম ও সাকিন ও জমার তাদাদ ও জমীদারের নাম ও জামিনদার সম্বলিত তাহার দরখাস্ত লেপাফা বন্দ করিয়া আগামি ১৬ মার্চ মোতাবেক বাঙ্গলা ১৪ চৈত্রপর্য্যন্ত হুজুরে দাখিল করহ পরে সকল প্রার্থিত ব্যক্তিগণের সাক্ষাৎকার লেপাফা খুলিয়া যে ব্যক্তি বেশী জমা কবুল করে ও মাতবর জামিনী দেয় তাহার সহিত ইজারা বন্দবস্তের বিষয়ে যোনাছেপ হুকুম দেওয়া যাইবেক ও মফঃসলে উমূল তহসীলের কাগজাৎ দেখিবার বাসনা হইলে অত্র কাছারী আসিয়া দেখিতে পাইবেক ইতি সন ১৮৪৭ সাল তারিখ ২৪ ফেব্রুআরি মোতাবেক সন ১২৫৩ সাল তারিখ ১৩ ফাল্গুণ।

F. E. READ, *Collector*.

---

সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৪৫ সালের ১ আইনের ৬ ধারানুসারে ঢাকার জিলার নীচের লিখিত বন্দবস্তী মহালাত ১২৫৩ সালের লাগাএত অগ্রহায়ণের পাওনা বাকী মালগুজারির নিমিত্তে ইঙ্গরেজী ১৮৪৭ সনের ২৭ মার্চ মোতাবেক ১২৫৩ সনের ১৫ চৈত্র শনিবার জিলা ঢাকা জালালপুরের শ্রীযুক্ত কালেক্টর সাহেবের কাছারিতে বিনা-ওজরে বাজ নীলামে ধরা যাইবেক এবং নিতান্ত বিক্রী হইবেক ইতি ১৮৪৭ ইং ২৭ ফেব্রুআরি মোং ১২৫৩ বাঙ্গলা তারিখ ১৭ ফাল্গুণ।

| শ্রেণীর নম্বর | মহালের শ্রেণী | জিলার তৌজিতে মহালের নম্বর | মহালের নাম | মালিকের নাম | সদর জমা | ১২৫৩ সনের লাং অগ্রহায়ণের বাকী | মন্তব্য কথা |
|---|---|---|---|---|---|---|---|
| | চিরস্থায়ী বন্দবস্তী মহাল | ১১৮০ | খাড়িয়া মু-সাফাত সব কৃষ্ণচন্দ্র সেন সিংহ গংগাধর তাং কৃষ্ণচন্দ্র সেন | কৃষ্ণচন্দ্র সেন | ১০৮৪ | ৭৮০ | এই বাকী কারণ ১৮৪৭ সনের ২৫ জানুআরি নীলাম হয় তাহাতে খরিদার ৩০ দিবসের মিন বাকী কিস্তি না দেওয়াতে তাহার দাখিলী বায়না সরকারে জব্দ হইয়াছে ১৬ ধারামতে মহাল বাজ নীলাম হইবেক ইতি। |

J. WHELER, *Offg. Collector*.

---

**INSOLVENT COURT.** — দোস্তহীনেরদের আদালত।

---

## IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, the matters of the Petition of JOYNUDDEE MULLICK, Patoar, formerly of Surbariah in the Zillah of Hooghly, late of Fenwick's Bazar in the Town of Calcutta, inhabitant, and late a Prisoner for debt in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his late Majesty King George the Fourth, entitled "an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies," are appointed to be heard on Saturday the third day of April next.

The names of the creditors of the said JOYNUDDEE MULLICK, Patoar, appear in a Schedule filed with his said Petition in the Office of the Chief Clerk of the said Court, to which any creditor may refer.

Calcutta, 3d February, 1847. — E. PANIOTY, *Insolvent's Attorney*.

শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

কলিকাতা নগরের ফেনউইক বাজারনিবাসি পূর্ব্বে জিলা হুগলীর সরবেড়িয়া নিবাসি পাটওয়ার জয়নদ্দীন মল্লিক কলিকাতার সাধারণ জেলখানায় ঋণপ্রযুক্ত কয়েদ হইয়া ভারতবর্ষের দোস্তহীন ঋণিদের উপকারার্থ আইন-নামক মৃত চতুর্থ জর্জ রাজার নবম বৎসরের আইন দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত আদালতের হুকুমক্রমে তাহার দরখাস্তের মর্ম্ম আগামি আপ্রিল মাসের ৩ তারিখ শনিবারে শুনা যাইবেক।

উক্ত পাটওয়ার জয়নদ্দীন মল্লিকের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দফতরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

কলিকাতা ১৮৪৭ সাল ৩ ফেব্রুআরি। — ই পানিওটি। দোস্তহীনের উকীল।

[*Government Gazette, 16th March, 1847.*]

In the matter of **WILLIAM HUNTER SMOULT**, heretofore carrying on business with William Patrick, John Weston Cliff, Robert Hornidge Buckland, and Albert Mirabeau Dowleans, in copartnership together at Calcutta, under the style or firm of Tulloh and Co., Insolvents.

NOTICE is hereby given, that Saturday the twentieth day of March instant is appointed for further hearing in this matter for the purpose of declaring a dividend; any creditor or other person interested who may intend to establish or oppose any claim upon the Estate of the said Insolvents, will be heard, Notice having been given at the Office of the Chief Clerk three clear days before the hearing.

No. 1, Larkin's Lane, 9th March, 1847. R. M. THOMAS, *Attorney for the Assignees of the Estate and Effects of the Insolvents abovenamed.*

কলিকাতা নগরে টোলক টালা কোম্পানির নামে উলিয়ম পাট্রিক সাহেব ও জান ওএষ্টন ক্লিফ সাহেব ও রাবর্ট হর্নিজ বকলাণ্ড সাহেব ও আলবর্ট মিরাবো ডৌলিয়ন্স সাহেবের সঙ্গে কর্ম্মকারি উলিয়ম হণ্টর স্মোল্ট সাহেবের বিষয়ে।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ডিবিডেণ্ড প্রকাশ করণের নিমিত্তে বর্ত্তমান মার্চ মাসের ২০ তারিখ শনিবারে এ বিষয়ের শুনানি হইবেক যে কোন মহাজন কিম্বা এবিষয়ে লিপ্ত অন্য যে কোন ব্যক্তি উক্ত দেউলীয়ের ইষ্টেটের উপর কোন দাওয়া সাবুদ ও প্রতিবন্ধকতা করিতে চাহেন তিনি সেই বিষয়ে শুনানির দিবসের পূর্ব্বে তিন দিবস প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় সম্বাদ দিলে তাঁহার কথা শুনা যাইবেক।

আর এম তামস। উক্ত দেউলীয়ের মাল ও সম্পত্তির আসৈনি সাহেবেরদের উকীল।

১ নং লারকিন্স লেন। ১৮৪৭ সাল ৯ মার্চ।

---

The hearing of the matters of the Petition of **PETER LEAL**, sued by the name of *P. Leal*, an Insolvent, stands over to Saturday, the 20th day of March instant.

6th March, 1847. W. H. OLDNALL, *Insolvent's Attorney.*

পি লীল নামে মকদ্দমা হওয়া দেউলীয় পিটর লীল সাহেবের দরখাস্তের মর্ম্মের শুনানি বর্ত্তমান মার্চ মাসের ২০ তারিখ শনিবারে হইবেক।

১৮৪৭ সাল ৬ মার্চ। ডবলিউ এচ ওল্ডনল। দেউলীয়ের উকীল।

---

In the matter of **WILLIAM NICHOL**, and **HENRY MALCOLM LOW**, of the Town of Calcutta, Merchants and Agents, lately carrying on business in copartnership with Andrew Wilkie, (who is now absent from India,) at Calcutta, under the firm of Nichol Wilkie and Company, and against whom adjudications of Insolvency were made and pronounced on the Petitions of Manoel Pedro Guimaraens, Carlos Francisco Monteiro, Joaquim Jose Gomes Monteiro, Alexander Jose Gomes Monteiro, Henrique Jose Gomes Monteiro, Manoel dos Santos Fonseca Baron de Junqueiro, Charles Henry Hodgson, and William Kislingbury, creditors of the said Insolvents.

NOTICE is hereby given, that by an order of this Court, made in this matter on and bearing date the 13th day March instant, the hearing of the matters of the Petitions of the said Manoel Pedro Guimaraens, Carlos Francisco Monteiro, Joaquim Jose Gomes Monteiro, Alexander Jose Gomes Monteiro, Henrique Jose Gomes Monteiro, Manoel dos Santos Fonseca Baron de Junqueiro, Charles Henry Hodgson, and William Kislingbury, has been adjourned to Saturday the Twentieth day of March instant, with liberty to the said Insolvents to further amend their Schedule in this matter and that the said Schedule has been amended accordingly.

Calcutta, 13th March, 1847. GRANT and REMFRY, *Insolvent's Attornies.*

নিকল উইল্কি কোম্পানির নামে ভারতবর্ষে অনুপস্থিত আন্দ্রু উইল্কি সাহেবের সঙ্গে কলিকাতা নগরে মহাজনী ও এজেন্সী কর্ম্মকারি ঐ কলিকাতা নগরনিবাসি উলিয়ম নিকল সাহেব ও হেনরি মালকম লো সাহেব দেউলীয় হওন জন্য নিষ্কারণ তাঁহারদের মহাজন মানুএল পেড্রো গিমারাইন্স ও কার্লস ফ্রান্সিসকো মণ্টেরো ও জোআকিম জোসে গোমেস মণ্টেরো ও আলেক্জাণ্ডর জোসে গোমেস মণ্টেরো ও হেনরিক জোসে গোমেস মণ্টেরো ও মানুএল ডস সান্টস ফন্সেকা বারণডে জুঙ্কেরো ও চার্লস হেনরি হজসন ও উলিয়ম কিস্লিংবরি সাহেবের দরখাস্তমতে হইল।

তাঁহারদের বিষয়ে ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত আদালতে বর্ত্তমান মার্চ মাসের ১৩ তারিখে হুকুম হইল যে উক্ত মানুএল পেড্রো গিমারাইন্স ও কার্লস ফ্রান্সিসকো মণ্টেরো ও জোআকিম জোসে গোমেস মণ্টেরো ও আলেক্জাণ্ডর জোসে গোমেস মণ্টেরো ও হেনরিক জোসে গোমেস মণ্টেরো ও মানুএল ডস সান্টস ফন্সেকা বারণডে জুঙ্কেরো ও চার্লস হেনরি হজসন ও উলিয়ম কিস্লিংবরি সাহেবের দরখাস্ত বর্ত্তমান মার্চ মাসের ২০ তারিখ শনিবারে শুনা যায় এবং উক্ত দেউলীয়েরা এই বিষয়ে আপনারদের তফসীল শুধরাইতে অনুমতি পান, ও তদনুসারে তাহা শুধরান গিয়াছে।

কলিকাতা। ১৮৪৭। ১৩ মার্চ। গ্রাণ্ট ও রেমফ্রি। দেউলীয়েরদের উকীল।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ১৬ মার্চ। ]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কার্ম্মাক সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, MARCH 23, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ২৩ মার্চ।


## DRAFTS OF ACTS.

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,
THE 13TH MARCH, 1847.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 13th of March 1847:

ACT No. —— OF 1847.

*An Act for amending Act XXX. of 1836.*

It is hereby enacted, that within the Territories subject to the Government of the East India Company whenever any Court not included under the provisions of Act XXIV. of 1843, shall sentence any offender to imprisonment for life under the provisions of Act XXX. of 1836, it shall at the same time sentence such offender to transportation beyond sea for life, unless there should be special reasons inducing the Court to think such prisoner not a proper subject for transportation, which special reasons the Court is hereby directed to record.

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re-considered at the first meeting of the Legislative Council of India after the 13th day of June next.

G. A. BUSHBY,
*Secy. to the Govt. of India.*

## আইনের মুসাবিদা।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেন্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৭ সাল ১৩ মার্চ।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৭ সালের ১৩ মার্চ তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল——আক্ট।

১৮৩৬ সালের ৩০ আইন সংশোধনের আইন।

ইহাতে হুকুম হইল যে কোম্পানি বাহাদুরের শাসিত দেশের মধ্যে যখন ১৮৪৩ সালের ২৪ আইনের বিধানের অসম্পর্কীয় কোন আদালত ১৮৩৬ সালের ৩০ আইনের বিধিক্রমে কোন অপরাধিকে যাবজ্জীবন কয়েদের দণ্ডের হুকুম দেন তখন ঐ অপরাধি ব্যক্তিকে দ্বীপান্তর প্রেরণের উপযুক্ত পাত্র বোধ না করিবার বিশেষ কারণ না থাকিলে ঐ আদালত ঐ অপরাধিকে যাবজ্জীবন দ্বীপান্তর প্রেরণের হুকুম দিবেন এবং ঐ বিশেষ কারণ রোয়দাদের মধ্যে লিখিতে ঐ আদালতকে ইহার দ্বারা হুকুম দেওয়া গেল।

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি জুন মাসের ১৩ তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের যে প্রথম বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## REPORTS OF SUMMARY CASES DETERMINED IN THE COURT OF SUDDER DEWANNY ADAWLUT.

11th January, 1847.—An application to sue in formâ pauperis rejected, in consequence of contradictory statements made by the applicant, in re-

## সদর দেওয়ানী আদালতে নিষ্পত্তি হওয়া সরাসরী মোকদ্দমার রিপোর্ট।

১৮৪৭ সাল ১১ জানুআরি।

১৮৩২ সালের ২ আইনের ১ ধারানুসারে মোকদ্দমা উপস্থিত করিবার সম্ভাবনীয় কারণ আছে কি না ইহা নির্ধার্য করণেতে যে এক বিষয় সংযুক্ত ছিল তৎসম্পর্কে

gard to a point involved in the determination of the question as to whether there was probable cause for instituting the suit.—Act IX. 1839, Section 1.

*Nowshere Ali Khan,—Petitioner.*

This was an appeal from an order of the Officiating Judge of Mymensingh rejecting the application of the petitioner to sue in formâ pauperis Sumboonath Shah and others, for recovery of certain property which he claimed.* The petitioner's father died leaving him a minor, and during his minority, he was under the care of a guardian who managed his property. He presented a petition to the Civil Court in the year 1248 B. S. alleging that he was of age in the month of Asarh of that year, and requested the order of the Court to enter upon the personal management of his property which his guardian was misusing and injuring by bad management. In his present application to sue in formâ pauperis he stated that he had attained his majority in the month of Aghan 1248, the object of which apparently was to bring the suit he wished to prefer within the period of limitation prescribed by law for the institution of Civil actions, such period having elapsed, if calculated to the month of Asarh but a small portion of it yet remaining if calculated to the month of Aghan.

The Officiating Judge rejected the application with reference to these repugnant statements of the petitioner who now appealed to the Sudder Dewanny Adawlut.

By the Court (present Mr. Reid).

" The contradictory statements of the petitioner made to the Court on special occasions for the attainment of particular objects, cannot be overlooked. I see no reason to interfere with the order of the Officiating Judge."

Petition refused.

---

30th January, 1847.—Applications on the part of Government to recover the stamp duties incurred in pauper suits, may be made on plain paper.

*Government,—Petitioner.*

This was an appeal from an order of the Principal Sudder Ameen of Zillah Tirhoot; and the following extract from a minute laid by the deciding Judge, Mr. Reid, before the Court at large, explains the point of practice ruled :

"The following question has arisen on the appeal of Government against an order of the Principal Sudder Ameen of Tirhoot requiring the Government Pleader to file petitions on the part of Government to recover the stamp duties incurred in pauper suits on stamp paper." ' Is any stamp necessary on such occasions ?

" As this is an application on the part of Government, not in its capacity of a party to the suit, but in that of the ruling power, who merely claims what it has advanced, (for the allowing paupers to put in petitions, otherwise chargeable with stamp, on plain paper may be considered to be an advance of the value of the stamp,) to give the pauper facility

দরখাস্তকারী বিপরীত এজহার দেওয়াতে তাহার পাপরস্বরূপ নালিশ করিবার দরখাস্ত হেয় হইল।

নৌশের আলী খাঁ। দরখাস্তকারী।

দরখাস্তকারী শম্ভুনাথ শাহা ও অন্যেরদের নামে কতক সম্পত্তির দাওয়া করিল এবং তাহা পাইবার জন্যে পাপরস্বরূপ তাহারদের নামে নালিশ করিতে দরখাস্ত করিল এবং ময়মনসিংহের একটিং জজ সাহেব তাহা নামঞ্জুর করিলেন। ঐ একটিং জজ সাহেবের হুকুমের উপর এই আপীল হয়। দরখাস্তকারির পিতা তাহাকে নাবালগ রাখিয়া মরে এবং নাবালগ সময়ে সে ব্যক্তি এক জন সংসারাধ্যক্ষের অধীন ছিল এবং সংসারাধ্যক্ষ তাহার সম্পত্তির সরবরাহ করিল পরে দরখাস্তকারী বাঙ্গলা ১২৪৮ সালে দেওয়ানী আদালতে এই দরখাস্ত দিল যে এই সনের আষাঢ় মাসে আমি বয়ঃপ্রাপ্ত হইয়াছি আমার সংসারাধ্যক্ষ আমার সম্পত্তি অপব্যয় ও ক্ষতি করিতেছে অতএব আদালতে এই প্রার্থনা করি যে আমার সম্পত্তির অধ্যক্ষতা আমার প্রতি অর্পণ হয়। কিন্তু একণে পাপরস্বরূপ নালিশ করিতে যে দরখাস্ত করিল তাহাতে লিখিল যে ১২৪৮ সালের অগ্রহায়ণ মাসে আমি বয়ঃপ্রাপ্ত হইয়াছি তাহার অভিপ্রায় এই বোধ হইল যে যে মোকদ্দমা সে ব্যক্তি উপস্থিত করিতে চাহিল তাহা দেওয়ানী নালিশ করণের নিরূপিত মিয়াদের মধ্যে পড়ে। যদি আষাঢ় মাসপর্য্যন্ত হিসাব করা যাইত তবে মিয়াদ ফেলাও হইত কিন্তু অগ্রহায়ণ মাসপর্য্যন্ত হিসাব করিলে মিয়াদের যৎকিঞ্চিৎ বাকী থাকিত।

দরখাস্তকারির এই প্রকার বিরুদ্ধ এজহার দেখিয়া একটিং জজ সাহেব তাহার দরখাস্ত নামঞ্জুর করিলেন এবং সেই ব্যক্তি সদর দেওয়ানী আদালতে আপীল করিল।

তাহাতে সদর আদালতের জজ শ্রীযুত রীড সাহেব হুকুম করিলেন যে বিশেষ কার্য্য সিদ্ধ করিবার নিমিত্তে বিশেষ২ সময়ে দরখাস্তকারী আদালতে যে বিপরীত এজহার করিল তাহা অবহেলা করা যাইতে পারে না অতএব একটিং জজ সাহেবের হুকুমের অন্যথা করিতে আমি কোন কারণ দেখি না। তাহাতে দরখাস্ত নামঞ্জুর হইল।

---

১৮৪৭ সাল ৩০ জানুআরি।

পাপর মোকদ্দমায় যে ইষ্টাম্পের মাসুল দেয় হয় তাহা ফিরিয়া পাইবার জন্যে সরকারের পক্ষে যে দরখাস্ত দেওয়া যায় তাহা সাদা কাগজে হইতে পারে।

গবর্ণমেণ্ট। দরখাস্তকারী।

জিলা ত্রিহুতের প্রধান সদর আমীনের হুকুমের উপর এই আপীল হয় এবং সদর আদালতে নিষ্পত্তিকারি জজ শ্রীযুত রীড সাহেব ঐ আদালতের সকল জজ সাহেবের নিকটে যে লিপি দিলেন তাহাহইতে নীচের লিখিত চুম্বক পাঠ করিলে কার্য্যের ব্যবহারের যে বিধান হইল তাহা স্পষ্ট বোধ হইতে পারে।

ত্রিহুতের প্রধান সদর আমীন এই হুকুম দিয়াছিলেন যে ইষ্টাম্পের মাসুল ফিরিয়া পাইবার জন্যে সরকারী উকীল সরকারের তরফে যে দরখাস্ত করেন তাহা ইষ্টাম্প কাগজে দিতে হইবেক সেই হুকুমের উপর গবর্ণমেণ্ট আপীল করাতে এই জিজ্ঞাসা উঠিল যে এইমত গতিকে কোন ইষ্টাম্পের আবশ্যক আছে কি না।

সরকারের এই দরখাস্ত মোকদ্দমার এক পক্ষ ব্যক্তির উপলক্ষে দেওয়া যায় নাহি কিন্তু দেশের কর্ত্তৃত্বকারির উপলক্ষে দেওয়া যায়। পাপরকে আপনার দাওয়া আদায় করিবার সুগম করণার্থ সরকার যে টাকা আগাম দিয়াছিলেন কেবল তাহাই ফিরিয়া পাইবার দাওয়া একণে করিতেছেন যেহেতুক যেং দরখাস্তের উপর ইষ্টাম্পের মাসুল ধার্য্য আছে সেইং দরখাস্ত পাপরদি-

of realizing his claim, I think that under a liberal construction of the law, the application may be received on plain paper. If the Government Pleader is forced to petition on stamp, the debt of the pauper is only increased thereby; for the amount must be charged against him as part of the costs of realizing the amount due. When the Government is a party itself to the suit, I think that its applications of every description, with the exception of those for the recovery of stamp duty, should of course be on stampt paper as hitherto."

The Court at large concurred with Mr. Reid.

গকে শাদা কাগজে দিবার অনুমতি কেবল ইষ্টাম্পের মূল্যের আদায় দেওনের ন্যায় জ্ঞান করিতে হইবেক। অতএব আমার বোধ হয় যে আইনের ঔদার্য্যমতে অর্থ করিলে ঐ দরখাস্ত শাদা কাগজে গ্রাহ্য হইতে পারে। যদি সরকারী উকীলের ইষ্টাম্পকাগজে দরখাস্ত দিতে হয় তবে তাহাতে কেবল পাপরের দেনার বৃদ্ধি হয় কেননা পাওনা টাকা আদায় করণের খরচার এক অংশ বলিয়া ঐ টাকার সংখ্যা ঐ পাপরের শিরে পড়িবেক। যখন সরকার মোকদ্দমার এক পক্ষ হন তখন ইষ্টাম্পের মাসুল ফিরিয়া পাইবার দরখাস্তভিন্ন অন্য সকল দরখাস্ত পূর্ব্ববৎ ইষ্টাম্প কাগজে দিতে হইবেক। তাহাতে সদর আদালতের সকল জজ সাহেব শ্রীযুত রীডসাহেবের মতে ঐক্য হইলেন।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## CIRCULAR ORDERS OF THE ACCOUNTANT GENERAL.

No. 721.

*To the Collectors of Land Revenue, in the Bengal Government.*

I have the honor to annex hereto an amended Form of Bill of Exchange for adoption in your Office from the 1st of May next, in lieu of the form prescribed by Circular No. 270, of the 10th July 1822.

2. Your particular attention is solicited to the instructions contained in the Circulars noted in the Margin* on the subject of the issue of Duplicate Bills of Exchange.

(Signed) W. MAPLES,
*Offg. Extra Assistant Accountant to the Govt. of Bengal.*

Fort William, Accountant's Office,
Revenue Department, the 17th March, 1847.

## আক্কৌণ্টেণ্ট জেনরল সাহেবের সরকুলর অর্ডর।

৭২১ নম্বর।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের অধীন ভূমির রাজস্বের শ্রীযুত কালেক্‌টর সাহেব বরাবরেষু।

১৮২২ সালের ১০ জুলাই তারিখের ২৭০ নম্বরী সরকুলর অর্ডরের নির্দ্দিষ্ট এক্সচেঞ্জ বিলের পাঠের পরিবর্ত্তে নীচের লিখিত শুধরা পাঠ আগামি মে মাসের ১ তারিখঅবধি তোমার সিরিশ্তায় ব্যবহার হইবার জন্যে পাঠাইতেছি।

২। এক্সচেঞ্জ বিলের দ্বিতীয় নকল দিবার বিষয়ে নীচের লিখিত * সরকুলর অর্ডরে যে সকল হুকুম আছে তদ্বিষয়ে বিশেষরূপে মনোযোগ করিতে তোমার প্রতি আদেশ হইতেছে।

ডবলিউ মেপলস।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং অতিরিক্ত আসিষ্টাণ্ট আক্কৌণ্টেণ্ট।

ফোর্ট উলিয়ম। আক্কৌণ্টেণ্ট সাহেবের দফতরখানা।
রেবিনিউ ডিপার্টমেণ্ট।
১৮৪৭ সাল ১৭ মার্চ।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

No. of 184 /4 . Co.'s Rs.

To the

SIR,

First At sight of this my first of exchange and per advice (second or duplicate of the same tenor and date being unpaid) you will be pleased to pay to or order the sum of Co.'s Rs.
for value received into this Treasury in Cash from
under the orders of

Collectorship, }
The . 184 . }

I am, Sir,
Your most obedient Servant,
*Collector.*

---

## EDUCATION NOTICE.

The next meeting of the Committee appointed for the examination of candidates for promotion and employment in the Education Department, will be held in the Hindu College on Saturday the 3d of April, 1847, at 10 A. M.

Detailed particulars of the nature and extent of the examination, the number of Vacancies in the Department, &c. &c. will be afforded by the Secre-

## বিদ্যাধ্যাপনের বিজ্ঞাপন।

সম্বাদ দেওয়া যাইতেছে যে বিদ্যাধ্যাপনের সিরিশ্তায় যাঁহারা নিযুক্ত হইবার এবং উচ্চ পদ পাইবার আকাঙ্ক্ষা রাখেন তাঁহারদের ইমতিহান লইবার কমিটির আগামি বৈঠক হিন্দু কালেজে ১৮৪৭ সালের ৩ আপ্রিল তারিখ শনিবারের প্রাতঃকালে ঠিক দশ ঘণ্টার সময়ে হইবেক।

ঐ ইমতিহানের প্রকার ও তাহা কিপর্য্যন্ত হইবেক এবং ঐ সিরিশ্তায় কত পদ শূন্য আছে ইত্যাদি বিষয়ের সকল বৃত্তান্ত কর্ম্মাকাঙ্ক্ষিরা নিজে দরখাস্ত করিলে কৌ-

---

* No. 381, D. 31st October, 1829, para. 13.

„ 490, D. 30th August, 1834, para. 4.

* ১৮২৯ সালের ৩১ অক্‌টোবর তারিখের ৩৮১ নম্বরী সরকুলর অর্ডরের ১৩ দফা।

১৮৩৪ সালের ৩০ আগষ্ট তারিখের ৪৯০ নম্বরী সরকুলর অর্ডরের ৪ দফা।

[*Government Gazette, 23d March, 1847.*]

tary to the Council of Education, to all candidates on personal application.

(By order,)

FRED. J. MOUAT, *M. D.*,
*Secretary to the Council of Education.*

## EDUCATION NOTICE.

An Examination will be held early in April 1847, in the College of Fort William, for the purpose of filling up existing vacancies in the Secondary or Military Class of the Medical College. All candidates will be expected to possess an adequate knowledge of the Hindoostanee language, to enable them to read and write it in the Persian or Devanagri character.

2. All Interpreters of Regiments and Battalions will be requested through the Military Department, not to grant certificates of qualification to any candidate under the age of fifteen and above that of twenty years: and likewise to reject all who may not pass the prescribed ordeal with a sufficient degree of fluency and facility. Much disappointment, expense and inconvenience have already been experienced by lads from distant stations being furnished with certificates, who were found on examination quite unqualified for admission, and it is with a view to prevent the recurrence of this that the above measure has been adopted.

3. Candidates for admission will be required to present themselves before the Secretary to the Medical College, at least three days prior to the day of examination, in order that a proper descriptive roll may be prepared, for transmission to the examiners of the College of Fort William.

4. The preference in selection, attainments being equal, will be given to those who have already been attached to, or served in civil or regimental hospitals.

5. No candidate will be allowed to present himself for examination who cannot produce a written testimonial of his conduct and character, or afford satisfactory evidence as to who and what he may be. A few individuals of decidedly bad character have upon recent occasions managed to obtain admittance, it is supposed by producing false papers; the strictest care and scrutiny will, therefore, be exercised in examining the credentials of all future candidates.

6. All pupils must, as a condition of their appointment, reside within the college premises at all times, and never be absent from morning and evening muster without special leave.

7. All students in the Military Class are amenable to the Articles of War, and regularly enlisted as Soldiers.

8. No candidate will be admitted to the school who is physically unfit for the duties of a soldier.

By order of the Hon'ble the President and Council of Education.

FRED. J. MOUAT, *M. D., Secretary.*
Fort William, January 26th, 1847.

কৌন্সেলের সেক্রেটারী সাহেব তাঁহারদিগকে তাহা জানাইবেন।

হুকুমক্রমে।

এফ জে মৌআট।
বিদ্যাধ্যাপনের কৌন্সেলের সেক্রেটারী।

## বিদ্যাধ্যাপনের ইশ্‌তিহার।

মেডিকাল কালেজের অপ্রধান দ্বিতীয় অর্থাৎ মিলিটারীসম্পর্কীয় সম্প্রদায়ের কএক পদ শূন্য হইয়াছে অতএব তাহাতে ছাত্র নিযুক্ত করিবার নিমিত্তে ১৮৪৭ সালের আপ্রিল মাসের আরম্ভে ফোর্ট উলিয়ম কালেজে ইম্‌তিহান হইবেক। পদাকাঙ্ক্ষিরদের হিন্দুস্থানী ভাষায় এমত উপযুক্ত জ্ঞান থাকিবেক যে তাহারা ঐ ভাষা পাঠ করিতে পারে এবং পারসী কিম্বা দেবনাগর অক্ষরে তাহা লিখিতে পারে।

২। রেজিমেণ্ট এবং বাটালিয়নের সকল দোভাষি সাহেবের প্রতি হুকুম হইল যে তাঁহারা পনের বৎসরের ন্যূন কি বিশ বৎসরের অধিকবয়স্ক কোন পদাকাঙ্ক্ষিকে যোগ্যতার সর্টিফিকট না দেন এবং যাহারা নিরূপিত পরীক্ষায় উচিতমত এবং অনায়াসে উত্তীর্ণ না হইতে পারে তাহারদিগকে অগ্রাহ্য করেন। ইহার পূর্ব্বে দূর স্থানের যে বালকদিগকে সর্টিফিকট দেওয়া গিয়াছিল তাহারা ইম্‌তিহানের সময়ে কালেজে ভর্ত্তি হওনের অযোগ্য বোধ হওয়াতে তাহারদিগের আশাভঙ্গ ও খরচ ও ক্লেশ হইয়াছে এবং এইরূপ বিঘ্ন উত্তর কালে না হয় এই নিমিত্তে উপরের উক্ত হুকুম দেওয়া গেল।

৩। কালেজে ভর্ত্তি হওনের আকাঙ্ক্ষি ব্যক্তিরদের আবশ্যক যে ফোর্ট উলিয়ম কালেজের পরীক্ষক সাহেবেরদের নিকটে পাঠাইবার নিমিত্তে তাহারদের এক উপযুক্ত চেহারা লিখিত হয় এজন্যে ইম্‌তিহানের দিনের অন্যূন তিন দিন পূর্ব্বে মেডিকাল কালেজের সেক্রেটারী সাহেবের সম্মুখে তাহারা উপস্থিত হয়।

৪। ছাত্রেরদের নিপুণতা সমান হইলে যাহারা সিবিল কিম্বা সৈন্যসম্পর্কীয় হাসপাটালে যুক্ত হইয়াছিল কিম্বা কর্ম্ম করিয়াছিল তাহারাই প্রথমে মনোনীত হইবেক।

৫। পদাকাঙ্ক্ষি যে কোন ছাত্র আপন সদ্ব্যবহার ও সদাচারিতার বিষয়ে লিখিত সর্টিফিকট দাখিল করিতে না পারে কিম্বা সে কে ও কি প্রকার ব্যক্তি এই বিষয়ে খাতিরজমামতে প্রমাণ দিতে না পারে এমত কোন পদাকাঙ্ক্ষী ইম্‌তিহানের জন্যে উপস্থিত হইতে পারিবেক না। সম্প্রতি অতিদুষ্টাচারি কএক জন বোধ হয় জালকরা সর্টিফিকট দাখিল করিয়া কালেজে ভর্ত্তি হইয়াছে অতএব উত্তর কালে সকল পদাকাঙ্ক্ষির সর্টিফিকটের পরীক্ষাকরণের বিষয়ে অতিশয় সাবধানতা ও সূক্ষ্ম অনুসন্ধান হইবেক।

৬। সকল ছাত্রের আবশ্যক যে তাহারা নিত্য কালেজে বাস করে এবং বিশেষ অনুমতি না পাইয়া সকালে ও সায়ংকালে নাম ডাকা যাইবার সময়ে কখনো গরহাজির না হয় এই নিয়মেতে তাহারা পদে নিযুক্ত হইবেক।

৭। মিলিটারীসম্পর্কীয় সম্প্রদায়ের সকল ছাত্র যুদ্ধসম্পর্কীয় আইনের অধীন হইবেক এবং সিপাহীস্বরূপ তাহারদের নাম রীতিমতে ফিরিস্তিতে লেখা যাইবেক।

৮। ঐ পদাকাঙ্ক্ষি যে কোন ব্যক্তি শরীরের দোষপ্রযুক্ত সিপাহীর কর্ম্ম করিতে না পারে সে গ্রাহ্য হইবেক না।

বিদ্যাধ্যাপনের কমিটির শ্রীযুত অনরবিল প্রসীডেণ্ট সাহেবের এবং কৌন্সেলের হুকুমক্রমে প্রকাশিত।

এফ জে মৌআট। সেক্রেটারী।
ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ২৬ জানুআরি।

## NOTIFICATIONS.

### ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

#### APPOINTMENTS.

*The 12th March*, 1847.

Baboo Nittanund Roy, 1st Grade Moonsiff of Aunndpore, to be Moonsiff of the Sudder station.

Gholam Pyamber, Moonsiff of Munglekote, East Burdwan, to be Moonsiff of Aunndpore, Zillah Midnapore.

Khodabuksh, Moonsiff of Bhotmaree, Zillah Rungpore, to be Moonsiff of Munglekote, East Burdwan.

#### LEAVE OF ABSENCE.

*The 19th March*, 1847.

Baboo Gobindchunder Bose, Moonsiff of Roopgunge, Zillah Dacca, for seven days from the 21st ultimo, in extension of that granted before.

J. Hawkins, *Register.*

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের হুকুম।

#### নিয়োগ।

১৮৪৭ সাল ১২ মার্চ।

আনন্দপুরের প্রথম শ্রেণীর মুনসেফ শ্রীযুত বাবু নিত্যানন্দ রায় সদর স্থানের মুনসেফ হইবেন।

পূর্ব্ব বর্দ্ধমানের মঙ্গলকোটের মুনসেফ শ্রীযুত গোলাম পৈগম্বর মেদিনীপুর জিলার আনন্দপুরের মুনসেফ হইবেন।

জিলা রঙ্গপুরের ভোটমারীর মুনসেফ শ্রীযুত খোদাবক্শ পূর্ব্ব বর্দ্ধমানের মঙ্গলকোটের মুনসেফ হইবেন।

#### ছুটী।

১৮৪৭ সাল ১৯ মার্চ।

জিলা ঢাকার রূপগঞ্জের মুনসেফ শ্রীযুত বাবু গোবিন্দচন্দ্র বসু পূর্ব্বে যে ছুটী পান তদতিরিক্ত গত মাসের ২১ তারিখঅবধি সাত দিনের ছুটী পাইয়াছেন।

জে হাকিন্স। রেজিষ্টর।

---

## রাজকর্ম্মে নিয়োগ।

৪২৫ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

#### নিয়োগ।

১৮৪৭ সাল ১৭ মার্চ।

শ্রীযুত এল জাকসন সাহেব ও শ্রীযুত টি আর হজেট্স সাহেব (Messrs. L. Jackson, and T. R. Hodgetts,) হুগলীতে ধনাগার নৌকার দ্বারা প্রাপ্ত ফাজিল টাকা ব্যয় করণের কমিটির মেম্বর হইবেন।

সিবিল আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত টি হেষ্টিংস সাহেব (Mr. T. Hastings,) মুঙ্গেরে ধনাগার নৌকার দ্বারা প্রাপ্ত ফাজিল টাকা ব্যয় করণের কমিটির মেম্বর হইবেন।

#### ছুটী।

১৮৪৭ সাল ১০ মার্চ।

রঙ্গপুরের প্রধান সদর আমীন শ্রীযুত বাবু উপেন্দ্রচন্দ্র ন্যায়রত্ন স্বীয় কর্ম্মোপলক্ষে তিন মাসের ছুটী পাইয়াছেন।

#### বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ১০ মার্চ।

শ্রীযুত সি হর্ন সাহেব (Mr. C. Horne,) একশ্রেণীর দুই ভাষায় সুশিক্ষিত হইয়া সরকারী কর্ম্মের উপযুক্ত এমত রিপোর্ট হইয়াছে।

১৮৪৭ সাল ১৭ মার্চ।

শাহাবাদের সিবিল ও সেশন জজ শ্রীযুত এচ বি ব্রৌণলো সাহেব (Mr. H. B. Brownlow,) গত মাসের ২৭ তারিখে আপন কর্ম্মের ভার গ্রহণ করেন।

মুরশিদাবাদের একটিং মাজিষ্ট্রেট শ্রীযুত অনরবিল এফ ড্রুমণ্ড সাহেব (The Hon'ble F. Drummond,) বর্ত্তমান মাসের ৯ তারিখে আপন কর্ম্মের ভার গ্রহণ করেন।

সিবিলসম্পর্কীয় সিবিলিয়ান শ্রীযুত জে এফ এম রীড সাহেব ও শ্রীযুত জি এল মার্টিন সাহেব ও শ্রীযুত আর এচ ডনলপ সাহেব ও শ্রীযুত জে ডবলিউ ডালরিম্পল সাহেব (Messrs. J. F. M. Reid, G. L. Martin, R. H. Dunlop, and J. W. Dalrymple,) "বেণ্টিঙ্ক" নামক বাষ্পীয় জাহাজে গমন করিয়াছেন এমত রিপোর্ট করেন, ঐ জাহাজ বর্ত্তমান মাসের ১০ তারিখে আড়কাটি সাহেব সমুদ্রে ছাড়িয়া আইসেন।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

## INSOLVENT COURT.

## দেওলিহীনেরদের আদালত।

---

### IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

In the matter of HURRYHUR MOOKERJEE, late of Radanath Mullick's Street in Puttuldanga, in the Town of Calcutta, and now residing at Ishapore in the 24-Pergunnahs in the Province of Bengal, Merchant and Trader.

NOTICE is hereby given, that by an order made on the thirteenth day of March instant, it is adjudged that the Petition of Poornanund Bundopadhy, a creditor of the said Hurryhur Mookerjee, was true, and that the said Hurryhur Mookerjee, had committed an Act of Insolvency, and that by another order of the said Court made on the same day, Robert O'Dowda, Esquire, was appointed the Assignee of the Estate of the said Insolvent, dated this fifteenth day of March, one thousand eight hundred and forty-seven.

Fancy Lane, Calcutta. G. O. Berry, *Attorney for the Petitioner and R. O'Dowda, Esq.*

### শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

পূর্ব্বে কলিকাতা নগরের পটলডাঙ্গার রাধানাথ মল্লিকের রাস্তানিবাসী এক্ষণে বাঙ্গলা দেশের চব্বিশপরগনার ইছাপুরনিবাসী মহাজন ও ব্যবসায়ি হরিহর মুখুয্যার বিষয়ে

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান মার্চ মাসের ১৩ তারিখের হুকুমক্রমে নির্দ্ধারণ হইল যে উক্ত হরিহর মুখুয্যার মহাজন পূর্ণানন্দ বন্দ্যোপাধ্যায়ের দরখাস্ত সত্য এবং উক্ত হরিহর মুখুয্যা দেওলিহীন হইল আরো সেই তারিখে উক্ত আদালতের অন্য হুকুমক্রমে শ্রীযুত রাবর্ট ওডোডা সাহেব উক্ত দেওলিহীনের আসাইনি পদে নিযুক্ত হন। কলিকাতা। ফান্সিলেন। ১৮৪৭ সাল ১৫ মার্চ। জি ও বিরি।

দরখাস্তকারির ও শ্রীযুত আর ওডোডা সাহেবের উকীল।

[*Government Gazette, 23d March*, 1847.]

In the matter of WOODOY CHUND GHOSE, of Collypersaud Dutt's Street, in the Town of Calcutta, now residing at Chundytolluh in the 24-Pergunnahs, in the Province of Bengal, late a Cashier in the service of Messieurs Faudon, Campbell and Company of Calcutta, Merchant.

NOTICE is hereby given, that by an order made on the 11th day of March instant, it was adjudged that the Petition of Punchanun Ghose, a creditor of the said WOODOY CHUND GHOSE, was true, and that the said Woodoy Chund Ghose, had committed an Act of Insolvency, and that by another order of the said Court, made in the same day, Robert O'Dowda, Esquire, was appointed Assignee of the Estate Insolvent. Dated this 11th day of March, 1847.

Calcutta, 16th March, 1847. PAUL and SMELT, *Attornies for the Petitioning creditor Punchanun Ghose.*

কলিকাতা নগরের কালীপ্রসাদ দত্তের রাস্তানিবাসী একণে বাঙ্গলা দেশের চব্বিশপরগনার চণ্ডীতলানিবাসী পূর্ব্বে কলিকাতা নগরের ফডন কাম্বেল কোম্পানির খাজাঞ্চী মহাজন উদয়চাঁদ ঘোষের বিষয়ে

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান মার্চ মাসের ১১ তারিখের হুকুমক্রমে নির্দ্ধারিত হইল যে উক্ত উদয়চাঁদ ঘোষের মহাজন পঞ্চানন ঘোষের দরখাস্ত সত্য এবং উক্ত উদয়চাঁদ ঘোষ দেউলিয়া হইলেন এবং সেই তারিখে উক্ত আদালতের অন্য হুকুমক্রমে শ্রীযুত রাবর্ট ওডৌডা সাহেব উক্ত দেউলিয়ার ইষ্টেটের আসৈনি পদে নিযুক্ত হন ইতি। ১৮৪৭ সাল তাং ১১ মার্চ। পাউল ও স্মেল্ট।

১৮৪৭ সাল ১৬ মার্চ। কলিকাতা। দরখাস্তকারি মহাজন পঞ্চানন ঘোষের উকীল।

In the matter of WILLIAM PATRICK, JOHN WESTON CLIFF, ROBERT HORNIDGE BUCKLAND, and ALBERT MIRABEAU DOWLEANS, heretofore carrying on business with William Hunter Smoult, in copartnership together at Calcutta, under the Style or Firm of Tulloh and Company, Insolvents.

NOTICE is hereby given, that under and by virtue of an order made in this matter on Saturday the sixth day of March instant, a dividend of Company's Rupees Five, four annas and six pie per cent is now payable at the Office of the Assignees of the Estate and Effects of the above named Insolvents.

No. 1, Larkin's Lane, 6th March, 1847. R. M. THOMAS, *Attorney for the Assignees.*

দেউলিয়া টালা কোম্পানির নামে কলিকাতায় উলিয়ম হন্টর স্মোল্ট সাহেবের সঙ্গে কর্ম্মকারি উলিয়ম পাত্রিক সাহেব ও জান ওএষ্টন ক্লিফ সাহেব ও রাবর্ট হর্নিজ বকলাণ্ড সাহেব ও আলবর্ট মিরাবো ডৌলিয়ন্স সাহেবের বিষয়ে

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান মার্চ মাসের ৬ তারিখ শনিবারের হুকুমক্রমে শতকরা ৫।৶ টাকার ডিবিডেণ্ড উক্ত দেউলিয়াদের মাল ও সম্পত্তির আসৈনি সাহেবেরদের দফতরখানায় দেওয়া যাইতেছে।

১ নং লারকিন্স লেন। ১৮৪৭ সাল ৬ মার্চ। আর এম টামস। আসৈনিরদের উকীল।

In the matter of WILLIAM HUNTER SMOULT, heretofore carrying on business in copartnership with William Patrick, John Weston Cliff, Robert Hornidge Buckland and Albert Mirabeau Dowleans at Calcutta, under the Style or Firm of Tulloh and Company, Insolvents.

NOTICE is hereby given, that under and by virtue of an order made in this matter on Saturday, the twentieth day of March instant, a dividend of Company's Rupees three, fifteen annas and three pie per cent., is now payable at the Office of the Assignees of the Estate and Effects of the above named Insolvent.

No. 1, Larkin's Lane, 20th March, 1847. R. M. THOMAS, *Attorney for the Assignees.*

দেউলিয়া টালা কোম্পানির নামে উলিয়ম পাত্রিক সাহেব ও জান ওএষ্টন ক্লিফ সাহেব ও রাবর্ট হর্নিজ বকলাণ্ড সাহেব ও আলবর্ট মিরাবো ডৌলিয়ন্স সাহেবের সঙ্গে কর্ম্মকারি উলিয়ম হন্টর স্মোল্ট সাহেবের বিষয়ে

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান মার্চ মাসের ২০ তারিখ শনিবারের হুকুমক্রমে শতকরা ৩৸৶৩ টাকার ডিবিডেণ্ড উক্ত দেউলিয়ার মাল ও সম্পত্তির আসৈনি সাহেবেরদের দফতরখানায় দেওয়া যাইতেছে।

১ নং লারকিন্স লেন। ১৮৪৭ সাল ২০ মার্চ। আর এম টামস। আসৈনিরদের উকীল।

## MISCELLANEOUS ADVERTISEMENT. সাধারণ ব্যক্তিরদের ইশ্তিহার।

### NOTICE.

Baboo Pertaub Sing Dogare, of Moorshedabad, carrying on business under the firm of Bahadoor Sing, Pertaub Sing, and under other firms, as Shroff and Bankers, having separated from Baboo Inder Chund Dogare both in food and Estate—Notice is hereby given, that Baboo Pertaub Sing Dogare is not, nor has his firm of Bahadoor Sing, Pertaub Sing, or his other firms, any connection with the firm lately set up by the said Inder Chund Dogare, under the designation of Pertaub Sing and Inder Chund, and that he the said Pertaub Sing Dogare, or his Estate and representative, will not be responsible for any transaction whatever, which Inder Chund, or his said firm may enter into. Notice is further given, that he, Baboo Inder Chund is not authorized to use with his, the said Inder Chund's name, the names of Pertaub Sing, or of the late Bahadoor Sing, or any other name in which the said Pertaub Sing carries on business in any of his, the said Inder Chund's business or dealings, and which he has already been prohibited to do.

### বিজ্ঞাপন।

শহর মুরশীদাবাদনিবাসী

বাবু প্রতাপ সিংহ দুগড় সরাফী বেনিতি কর্ম্ম বাহাদুর সিংহ প্রতাপ সিংহ ও অন্যান্য নাম যোগে বহুকালাবধি করিয়া আসিতেছেন উক্ত বাবু ইন্দ্রচাঁদ দুগড়কে আপন পরিবারহইতে আরধন লইয়া পৃথক করিয়াছেন একারণ সাধারণকে খবর দেওয়া যাইতেছে বাবু প্রতাপ সিংহ ও তেঁহ যেং নাম যোগে কর্ম্ম করিতেছেন তাহার সহিত ঐ ইন্দ্রচাঁদ বাবু যে প্রতাপ সিংহ ইন্দ্রচাঁদ নাম যোগে সরাফী বেনিতি কর্ম্ম করিতেছে তাহার কোন এলাকা নাই অতএব উক্ত বাবু প্রতাপ সিংহ অথবা তাহার ইষ্টেট ও ওয়ারিসান কোন প্রকারে দায়ী হইবেক না যে কোন কার ও কারবার যাহা বাবু ইন্দ্রচাঁদ করিবেক আর খবর দেওয়া যাইতেছে বাবু প্রতাপ সিংহ ইন্দ্রচাঁদ বাবুকে প্রতাপ সিংহ ইন্দ্রচাঁদ নাম যোগে অথবা তাহার মৃত ভ্রাতা বাহাদুর সিংহের ও তাহার অন্যান্য যে নাম যোগে কর্ম্ম হইতেছে ইহারদিগের নাম ব্যবহার করিয়া কর্ম্ম করিতে অনুমতি দেন নাই এবং দফাং নিষেধ করিয়া আসিতেছেন।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৭। ২৩ মার্চ ]

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাকমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।





# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, MARCH 30, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ৩০ মার্চ।


## DRAFTS OF ACTS.

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,
THE 13TH MARCH, 1847.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 13th of March 1847:

ACT No. —— OF 1847.

*An Act for the encouragement of learning in the Territories subject to the Government of the East India Company, by defining and providing for the enforcement of the right called Copyright therein.*

Whereas doubts may exist whether the right called Copyright can be enforced by the Common Law of England in those parts of the Territories subject to the Government of the East India Company into which the Common Law of England has been introduced:

And whereas doubts may exist whether the said right can be enforced by virtue of the principles of equity and good conscience in the other parts of the Territories subject to the Government of the East India Company:

And whereas for the encouragement of learning it is desirable that the existence of the said right should be placed beyond doubt, and that the said right should be made capable of easy enforcement in every part of the said Territories:

And whereas it is doubtful whether the Act of Parliament 5 and 6 Victoria C. 45, entitled "*an Act to amend the Law of Copyright,*" although such Act extend to every part of the British Dominions, has made appropriate and sufficient provision for the enforcement in every part of the said Territories subject to the Government of the East India Company of the said right by proprie-

## আইনের মুসাবিদা।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেন্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৭ সাল ১৩ মার্চ।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৭ সালের ১৩ মার্চ তারিখে হুজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল——আক্ট।

কোম্পানি বাহাদুরের শাসিত দেশের মধ্যে গ্রন্থস্বত্ব নামক স্বত্ব নির্ণয় করণের এবং তাহা জারীর উপায় করণের দ্বারা ঐ দেশের মধ্যে বিদ্যার সাহায্য করণের আইন।

যেহেতুক কোম্পানি বাহাদুরের শাসিত দেশের মধ্যে যেং ভাগে ইঙ্গলণ্ড দেশের "কামন লা" নামক আইন চলিত হইয়াছে সেইং ভাগে গ্রন্থস্বত্ব নামক স্বত্ব ইঙ্গলণ্ড দেশের "কামন লা" আইনের দ্বারা জারী হইতে পারে কি না এই বিষয়ে সন্দেহ হইতে পারে।

এবং যেহেতুক কোম্পানি বাহাদুরের শাসিত দেশের অন্যান্য ভাগে ন্যায়বোধকতা ও যথার্থতার নিয়মের শক্তিক্রমে ঐ স্বত্ব জারী হইতে পারে কি না এই বিষয়েও সন্দেহ হইতে পারে।

এবং যেহেতুক বিদ্যার সাহায্য করণার্থ ইহা বাঞ্ছনীয় যে ঐ স্বত্ব থাকনের বিষয়ে কিছু সন্দেহ না থাকে এবং ঐং দেশের প্রত্যেক ভাগে উক্ত স্বত্ব অনায়াসে জারী হইতে পারে।

এবং যেহেতুক "গ্রন্থস্বত্বের আইন সংশোধনের আইন" এই নামবিশিষ্ট বিক্টোরিয়ার পঞ্চম ও ষষ্ঠ বৎসরীয় ৪৫ অধ্যায়ের আক্ট পার্লিমেন্ট যদ্যপি ব্রিটনীয় রাজ্যের সকল ভাগে বিস্তারিত আছে তথাপি কোম্পানি বাহাদুরের শাসিত উক্ত দেশের প্রত্যেক ভাগে গ্রন্থস্বত্বের অধিকারিদিগের ঐ স্বত্ব জারী করণার্থ উক্ত আক্ট পার্লিমেন্টের দ্বারা উপযুক্ত ও প্রচুর উপায় হইয়াছে কি না এবং যেং ব্যক্তিরা ইঙ্গরেজী মহা-

tors thereof: and whether the said Act of Parliament has made provision for the enforcement of the said right by or against any persons not being subject to the jurisdiction of the Courts established by Her Majesty's Charter.

I. It is therefore hereby enacted, that the Copyright in every book published in the life time of its author within the said Territories after the passing of the Act of Parliament 3 and 4 Wm. 4 C. 85, entitled "*an Act for effecting an arrangement with the East India Company and for the better government of His Majesty's Indian Territories till the 30th day of April* 1854," shall endure for the natural life of such author, and for the further term of seven years commencing at the time of his death and shall be the property of such Author and his Assigns: Provided always, that if the said term of seven years shall expire before the end of forty-two years from the publication of such book, the Copyright shall in that case endure for such period of forty-two years; and that the Copyright in every book which shall be published after the death of its Author shall endure for the term of forty-two years from the first publication thereof and shall be the property of the proprietor of the Author's manuscript from which such book shall be first published, and his Assigns.

II. And whereas it is expedient to provide against the suppression of books of importance to the public: It is enacted that it shall be lawful for the Governor General in Council on complaint made to them that the proprietor of the Copyright in any book published after the passing of this Act within the said Territories, has after the death of its Author refused to republish or to allow the republication of the same, and that by reason of such refusal such book may be withheld from the public, to grant a licence to such complainant to publish such book in such manner and subject to such conditions as they may think fit, and it shall be lawful for such complainant to publish such book according to such licence.

III. And it is hereby enacted, that a Book of Registry wherein may be registered as hereinafter enacted the proprietorship in the Copyright of books and assignments thereof, and licences affecting such Copyright, shall be kept in the office of the Secretary to the Government of India for the Home Department, and shall at all convenient times be open to the inspection of any person on payment of for every entry which shall be searched for or inspected in the said book, and that such Officer shall whenever thereunto reasonably required, give a copy of any entry in such book certified under his hand, to any person requiring the same on payment to him of the sum of , and such copies so certified shall be received in evidence in all Courts and in all sum-

রাণীর চার্টর দ্বারা স্থাপিত আদালতের এলাকার অনধীন তাঁহারদের দ্বারা বা তাঁহারদের বিরুদ্ধ উক্ত স্বত্ব জারীকরণার্থ উক্ত আক্ট পার্লিমেণ্টে উপায় নির্দিষ্ট আছে কি না এইং বিষয়ে সন্দেহ হইয়াছে।

১ ধারা। অতএব ইহাতে হুকুম হইল যে " ১৮৫৪ সালের ৩০ আপ্রিল তারিখপর্য্যন্ত কোম্পানি বাহাদুরের সঙ্গে বন্দোবস্ত করণের এবং ভারতবর্ষে শ্রীশ্রীযুক্ত মহারাজার রাজ্যের পূর্ব্বাপেক্ষা উত্তম শাসন করণের আইন" এই নামবিশিষ্ট চতুর্থ উলিয়মের তৃতীয় ও চতুর্থ বৎসরীয় ৮৫ অধ্যায়ের আক্ট পার্লিমেণ্ট জারী হওনের পর যে প্রত্যেক পুস্তক উক্ত দেশের মধ্যে লেখকের জীবিত সময়ে প্রকাশ হইয়াছে এমত প্রত্যেক পুস্তকে গ্রন্থস্বত্ব ঐ লেখকের যাবজ্জীবন বহাল থাকিবেক এবং তাঁহার মরণের সময়অবধি গণ্য করিয়া তৎপর সাত বৎসরপর্য্যন্ত থাকিবেক এবং ঐ স্বত্ব সেই লেখক এবং তাঁহার নিরূপিত ব্যক্তির সম্পত্তি জ্ঞান হইবেক। কিন্তু জানা কর্ত্তব্য যে ঐ সাত বৎসর মিয়াদ যদি ঐ পুস্তক প্রকাশ হওনঅবধি বেয়াল্লিশ বৎসর সমাপ্ত হওনের পূর্ব্বে শেষ হয় তবে সেই গতিকে ঐ গ্রন্থস্বত্ব ঐ বেয়াল্লিশ বৎসর মিয়াদপর্য্যন্ত থাকিবেক। এবং যে প্রত্যেক পুস্তক লেখকের মরণের পর প্রকাশ হয় তাহাতে গ্রন্থস্বত্ব ঐ পুস্তক প্রথমবার প্রকাশহওনঅবধি বেয়াল্লিশ বৎসরপর্য্যন্ত থাকিবেক এবং লেখকের যে লিপিহইতে ঐ পুস্তক প্রথমবার মুদ্রিত হয় সেই লিপির অধিকারির সম্পত্তি এবং তাঁহার নিরূপিত ব্যক্তির সম্পত্তি হইবেক ইতি।

২ ধারা। এবং যেহেতুক সর্ব্ব সাধারণ লোকের আবশ্যক গ্রন্থ প্রকাশ হওনের পর নিরুদ্ধ না হয় এতদর্থে উপায় করা বিহিত বোধ হইয়াছে অতএব ইহাতে হুকুম হইল যে কোন ব্যক্তি শ্রীযুত গবর্ণর জেনরল বাহাদুরের হজুর কৌন্সলে যদি এইমত নালিশ করেন যে ঐ দেশের মধ্যে এই আইন জারী হওনের পর প্রকাশিত কোন পুস্তকে গ্রন্থস্বত্বের অধিকারী ঐ পুস্তক লেখকের মরণানন্তর তাহা পুনর্ব্বার প্রকাশ করিতে বা প্রকাশ করণের অনুমতি দিতে অস্বীকৃত হইয়াছেন এবং সেই অস্বীকারের দ্বারা ঐ গ্রন্থ সাধারণ লোকেরা আর পাইতে পারেন না তবে শ্রীযুত গবর্ণর জেনরল বাহাদুর হজুর কৌন্সলে যে প্রকার এবং যে নিয়ম উচিত বোধ করেন সেই প্রকারে এবং সেই নিয়মের অনুসারে ঐ নালিশকারি ব্যক্তিকে ঐ গ্রন্থ প্রকাশ করিতে পরওয়ানা দিতে পারেন এবং ঐ পরওয়ানাক্রমে ঐ নালিশকারি ব্যক্তি ঐ গ্রন্থ প্রকাশ করিতে পারেন ইতি।

৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে ভারতবর্ষের গবর্ণমেণ্টের দেশীয় ডিপার্টমেণ্টের সেক্রেটারীর দপ্তরে এক রেজিষ্টরী বহী রাখা যাইবেক এবং তাহার মধ্যে পুস্তকে গ্রন্থস্বত্বের অধিকারিত্ব এবং তাহা নিরূপণের এবং ঐ গ্রন্থস্বত্বসম্পর্কীয় পরওয়ানা পশ্চাৎ নির্দ্দিষ্টমতে রেজিষ্টরী হইবেক এবং সকল উপযুক্ত সময়ে কোন ব্যক্তি ঐ রেজিষ্টরী বহীতে যে প্রত্যেক রেজিষ্টর অন্বেষণ করিতে বা দেখিতে চাহেন তাহার প্রত্যেকের নিমিত্তে এক টাকা দিলে ঐ বহী দেখিতে পারিবেন এবং ঐ কর্ম্মকারকের নিকটে উপযুক্তমতে দরখাস্ত হইলে যে কোন ব্যক্তি তাঁহাকে এক টাকা দেন সেই ব্যক্তিকে আপনার দস্তখৎকরা ঐ বহীর রেজিষ্টরীর এক নকল দিবেন এবং ঐরূপ দস্তখৎকরা নকল সকল আদালতে এবং সকল সরাসরী কার্য্যে প্রমাণের ন্যায় গ্রাহ্য হইবেক এবং ঐ নকল তাহার মধ্যে লিখিত গ্রন্থস্বত্বের অধিকারিত্ব অথবা নিরূপণের কিম্বা

mary proceedings, and shall be *primâ facie* proof of the proprietorship or assignment of Copyright or licence as therein expressed, but subject to be rebutted by other evidence.

ঐ পরওয়ানার আপাততঃ প্রমাণ জ্ঞান হইবেক কিন্তু অন্য প্রমাণের দ্বারা তাহা খণ্ডন হইতে পারে ইতি।

IV. And it is enacted, that if any person shall wilfully make or cause to be made any false entry in the Registry Book aforesaid, or shall wilfully produce, or cause to be tendered in evidence any paper falsely purporting to be a copy of any entry in the said book, he shall be guilty of an indictable misdemeanour, and shall be punished accordingly.

৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে কোন ব্যক্তি যদি পূর্ব্বোক্ত রেজিষ্টরী বহীতে জানিয়া শুনিয়া কোন মিথ্যা রেজিষ্টরী করে বা করায় অথবা যে কোন কাগজ উক্ত বহীর রেজিষ্টরীর নকল নহে তাহা ঐ বহীর নকল-স্বরূপ জানিয়া শুনিয়া সাক্ষ্যের ন্যায় উপস্থিত করে বা করায় সেই ব্যক্তি নালিশের যোগ্য অপরাধের দোষী জ্ঞান হইবেক এবং তদনুসারে তাহার দণ্ড হইবেক ইতি।

V. And it is enacted, that after the passing of this Act it shall be lawful for the proprietor of Copyright in any book published, after the passing of the said Act of Parliament 3 and 4 Wm. 4 C. 85 to make entry in the Registry Book of the title of such book, the time of the first publication, and the name and place of abode of the publisher thereof, and the name and place of abode of the proprietor of the Copyright of the said book, or of any portion of such Copyright in the form in that behalf given in the Schedule to this Act annexed upon payment of the sum of
to
and that it shall be lawful for every such registered proprietor to assign his interest or any portion of his interest therein, by making entry in the said Book of Registry of such assignment, and of the name and place of abode of the Assignee thereof in the form given in that behalf in the said Schedule on payment of the like sum; and such assignment so entered shall be effectual in Law to all intents and purposes whatsoever without being subject to any stamp or duty, and shall be of the same force and effect as if such assignment had been made by Deed.

৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইন জারীহওনের পর চতুর্থ উলিয়মের তৃতীয় ও চতুর্থ সম্বৎসরীয় ৮৫ অধ্যায়ের উক্ত আক্ট পার্লিমেন্ট জারীহওনের পর প্রকাশিত কোন পুস্তকের স্বত্বের অধিকারী অমুক ব্যক্তিকে এত টাকা দিলে ঐ পুস্তকের অনুষ্ঠান এবং তাহা প্রথমবার প্রকাশ করণের সময় এবং প্রকাশকের নাম ও নিবাস এবং উক্ত পুস্তকের স্বত্বের কিম্বা ঐ স্বত্বের কোন অংশের অধিকারির নাম ও নিবাস এই আইনের শেষের লিখিত তফসীলের নির্দ্দিষ্ট পাঠানুসারে ঐ রেজিষ্টরী বহীর মধ্যে লিখিতে পারেন। এবং এইরূপ রেজিষ্টরীহওয়া প্রত্যেক অধিকারী ঐ গ্রন্থে আপনার প্রাপ্ত বা আপনার লাভের কোন অংশের নিরূপণ এবং যাঁহাকে নিরূপণ হয় তাঁহার নাম ও নিবাস উক্ত তফসীলের নির্দ্দিষ্ট পাঠানুসারে তত্তুল্য টাকা দেওনপূর্ব্বক ঐ রেজিষ্টরী বহীর মধ্যে রেজিষ্টরী করণের দ্বারা তাঁহার ঐ স্বত্ব অথবা ঐ স্বত্বের কোন অংশ নিরূপণ করিতে পারেন। এবং ঐরূপ রেজিষ্টরীহওয়া নিরূপণ সকল কার্য্যের ও অভিপ্রায়ের নিমিত্তে আইনমতে প্রবল হইবেক এবং তাহার কোন ইষ্টাম্প বা মাশুল লাগিবেক না এবং ঐ নিরূপণ দলীলের দ্বারা করা গেলে যেরূপ প্রবল ও সিদ্ধ হইত সেইরূপ প্রবল ও সিদ্ধ হইবেক ইতি।

VI. And it is enacted, that if any person shall deem himself aggrieved by any entry made under colour of this Act in the said Book of Registry, it shall be lawful for such person to apply by motion to the Supreme Court of Calcutta in term time, or to apply by Summons to any Judge of such Court in vacation for an order that such entry may be expunged or varied, and that upon any such application by motion or Summons to the said Court, or to a Judge as aforesaid, such Court or Judge shall make such order for expunging, varying or confirming such entry either with or without costs, as to such Court or Judge shall seem just, and the said Secretary shall on the production to him of any such order for expunging or varying any such entry, expunge or vary the same according to the requisitions of such order.

৬ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের ছলে উক্ত রেজিষ্টরী বহীতে যে কোন রেজিষ্টরী হয় তাহার দ্বারা যদি কোন ব্যক্তি আপনাকে ক্ষতিগ্রস্ত বোধ করেন তবে সেই ব্যক্তি টর্মের সময়ে কলিকাতার সুপ্রিম কোর্টে "মোসন" অর্থাৎ প্রস্তাবের দ্বারা এই দরখাস্ত করিতে পারেন অথবা টর্ম ছাড়া অন্য সময়ে উক্ত সুপ্রিম কোর্টের কোন জজ সাহেবের নিকটে সমনের দ্বারা এই দরখাস্ত দিতে পারেন যে ঐ রেজিষ্টরী উঠান যায় অথবা মতান্তর হয়। এবং উক্ত আদালতে অথবা পূর্ব্বোক্তমতে উক্ত জজ সাহেবের নিকটে সেইরূপ মোসন অথবা সমনের দ্বারা দরখাস্ত হইলে ঐ আদালত অথবা জজ সাহেব ঐ রেজিষ্টরী উঠাইয়া দেওন বা মতান্তর করণ বা মঞ্জুর করণের বিষয়ে যেরূপ যথার্থ বোধ করেন সেইরূপ খরচা সমেত বা খরচা বিনা হুকুম করিবেন এবং উক্ত সেক্রেটারী সাহেব সেই রেজিষ্টরী উঠাইয়া দেওন অথবা মতান্তর করণের সেই হুকুম দেখিলে সেই হুকুমের বিধানমতে ঐ রেজিষ্টরী উঠাইয়া দিবেন বা মতান্তর করিবেন ইতি।

VII. And it is enacted, that if any person shall after the passing of this Act print or cause to be printed either for sale or exportation, any book in which there shall be subsisting Copyright without the consent in writing of the proprietor thereof, or shall have in his possession for sale or hire

৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইন জারী হওনের পর যে পুস্তকে গ্রন্থস্বত্ব বর্ত্তমান আছে সেই পুস্তকের অধিকারির লিখিত অনুমতিবিনা যদি কোন ব্যক্তি বিক্রয় অথবা দেশান্তরে প্রেরণের নিমিত্তে সেই পুস্তক মুদ্রিত করেন বা মুদ্রিত করান অথবা পূর্ব্বোক্ত অনুমতি বিনা বেআইনীমতে মুদ্রিত হওয়া সেইরূপ কোন

any such book so unlawfully printed without such consent as aforesaid, such offender if he shall have so offended within the local limits of any of the Courts of Judicature established by Her Majesty's Charter, shall be liable to a special action on the case in such Court, and if he shall have so offended in any other part of the Territories subject to the Government of the East India Company to a suit in the Zillah Court within the jurisdiction of which he shall have so offended, which shall and may be prosecuted in the same manner in which any other action of damages may be brought and prosecuted there, and if he shall so offend in any such last mentioned part of the Territories subject to the Government of the East India Company in which there is no Zillah Court, to a suit in the highest local Court exercising original Civil jurisdiction in such part of the said Territories.

গ্রন্থ বিক্রয়ার্থে অথবা ভাড়ার নিমিত্তে আপন নিকটে রাখেন তবে সেই অপরাধী যদি শ্রীশ্রীযুক্ত মহারাজ্ঞীর চার্টর দ্বারা স্থাপিত আদালতের বিশেষ সীমার মধ্যে সেইরূপ অপরাধ করিয়া থাকেন তবে সেই আদালতে সেই বিষয়ে বিশেষ নালিশের যোগ্য হইবেন এবং যদি সেই ব্যক্তি কোম্পানি বাহাদুরের শাসিত দেশের অন্য কোন ভাগে সেইরূপ অপরাধ করিয়া থাকেন তবে যে জিলার আদালতের এলাকার মধ্যে অপরাধ হইল সেই জিলার আদালতে তাঁহার নামে নালিশ হইতে পারে এবং ঐ আদালতে যেরূপে অন্য কোন ক্ষতির নালিশ উপস্থিত ও নিষ্পন্ন হইতে পারে সেইরূপে এই নালিশেরও নিষ্পত্তি হইবেক। এবং কোম্পানি বাহাদুরের শাসিত দেশের শেষোক্ত যে ভাগে কোন জিলার আদালত না থাকে এমত ভাগে যদি এইরূপ অপরাধ করিয়া থাকেন তবে উক্ত দেশের সেই ভাগে সর্ব্বাপেক্ষা যে উচ্চ আদালতের দেওয়ানীবিষয়ক কর্তৃত্ব থাকে সেই আদালতে তাঁহার নামে নালিশ হইবেক ইতি।

VIII. And it is hereby enacted, that after the passing of this Act in any suit or action brought in any of the Courts of Judicature established by Her Majesty's Charter under the provisions of this Act, against any person for printing any such book for sale, hire or exportation, or for selling, publishing or exposing to sale or hire, or causing to be sold, published or exposed to sale or hire, or for having in his possession for sale or hire any such book so unlawfully printed, the defendant on pleading thereto shall give to the plaintiff a notice in writing of any objections on which he means to rely on the trial of such action, and if the nature of his defence be that the plaintiff in such action was not the author or first publisher of the book in which he shall by such action claim Copyright, or is not the proprietor of the Copyright therein, or that some other person than the plaintiff was the author or first publisher of such book, or is the proprietor of the Copyright therein, then the defendant shall specify in such notice the name of the person who he alleges to have been the author or first publisher of such book, or the proprietor of the Copyright therein, together with the title of such book, and the time when and the place where such book was first published, otherwise the defendant in such action shall not at the trial or hearing of such action be allowed to give any evidence that the plaintiff in such action was not the author or first publisher of the book in which he claims such Copyright as aforesaid, or that he was not the proprietor of the Copyright therein, and at such trial, or hearing no other objection shall be allowed to be made on behalf of such defendant than the objections stated in such notice, or that any other person was the author or first publisher of such book, or the proprietor of the Copyright therein than the person specified in such notice, or give in evidence in support of his defence any other book than one substantially corresponding in title, time and place of publication

৮ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইন জারী হওনের পর সেইরূপ কোন পুস্তক নীলাম করণার্থে বা ভাড়া দেওনার্থে কি দেশান্তর প্রেরণার্থে মুদ্রিত করণের বিষয়ে অথবা সেইরূপে বেআইনীমতে মুদ্রিত হওয়া কোন পুস্তক বিক্রয়করণ বা প্রকাশকরণ কি বিক্রয় বা ভাড়া দেওনের উদ্যোগ করণের বিষয়ে অথবা বিক্রয় করাওনের বা প্রকাশ করাওনের অথবা বিক্রয় বা ভাড়া দেওনের উদ্যোগ করাওনের বিষয়ে কিম্বা বিক্রয় বা ভাড়ার নিমিত্তে আপন দখলে রাখনের বিষয়ে কোন ব্যক্তির নামে এই আইনের বিধির অনুসারে শ্রীশ্রীমতী মহারাণীর চার্টর দ্বারা স্থাপিত কোন আদালতে কোন নালিশ বা মোকদ্দমা হইলে আসামী তাহার জওয়াব দেওনসময়ে ঐ মোকদ্দমার বিচারকালে যে আপত্তির উপরে নির্ভর করিতে স্থির করিয়াছেন তাহার এত্তেলা লিখনের দ্বারা ফরিয়াদীকে দিবেন এবং যদি তাহার জওয়াবের এই ভাব হয় যে ঐ মোকদ্দমার ফরিয়াদী সেই নালিশের দ্বারা যে পুস্তকে গ্রন্থস্বত্বের দাওয়া করেন সেই পুস্তকের লেখক অথবা আদিপ্রকাশক নহেন অথবা সেই পুস্তকের গ্রন্থস্বত্বের অধিকারী নহেন কি ফরিয়াদীছাড়া অন্য কোন ব্যক্তি সেই পুস্তকের লেখক কিম্বা আদিপ্রকাশক ছিলেন অথবা তাহাতে গ্রন্থস্বত্বের অধিকারী আছেন তবে আসামী যে ব্যক্তি ঐ পুস্তকের লেখক অথবা আদিপ্রকাশক অথবা গ্রন্থস্বত্বের অধিকারী কহেন সেই ব্যক্তির নাম এবং সেই গ্রন্থের অনুষ্ঠান এবং যে সময়ে ও যে স্থানে ঐ পুস্তক প্রথম প্রকাশ হইয়াছিল তাহা ঐ এত্তেলার মধ্যে বিশেষ করিয়া লিখিবেন। এবং যদি সেই মোকদ্দমার আসামী এইরূপ না করেন তবে সেই মোকদ্দমার বিচার অথবা শুননির সময়ে সেই ব্যক্তি এইমত কোন প্রমাণ দিতে পারিবেন না যে ঐ মোকদ্দমার ফরিয়াদী যে পুস্তকে পূর্ব্বোক্তমতে গ্রন্থস্বত্বের দাওয়া করেন সেই পুস্তকের লেখক অথবা আদিপ্রকাশক ছিলেন না কিম্বা তাহাতে গ্রন্থস্বত্বের অধিকারী নহেন। এবং ঐ মোকদ্দমার বিচার অথবা শুননির সময়ে আসামী উক্ত এত্তেলাতে যেং আপত্তি করিয়াছিলেন তাহাছাড়া অন্য কোন আপত্তি করিতে পারিবেন না এবং তিনি এই আপত্তি করিতে পারিবেন না যে ঐ এত্তেলার মধ্যে নির্দ্দিষ্ট ব্যক্তিছাড়া অন্য কোন ব্যক্তি সেই পুস্তকের লেখক কি আদি প্রকাশক কি গ্রন্থস্বত্বের অধিকারী অথবা যে বহীর অনুষ্ঠান ও প্রকাশ করণের সময় ও স্থান তাহার এত্তেলায় নির্দ্দিষ্ট বহীর অনুষ্ঠান ও প্রকাশ করণের সময় ও স্থানের সঙ্গে

with the title, time and place specified in such notice.

IX. And it is hereby enacted, that after the passing of this Act in any such suit or action as last aforesaid brought in any Zillah Court or other local Court as aforesaid the defendant shall state in his answer all the matters which by the last preceding section the defendant in any suit or action brought in any of the Courts of Judicature established by Her Majesty's Charter is required to give notice of in writing.

X. And it is hereby enacted, that when any publisher or other person shall within the said Territories before or at the time of the passing of this Act but after the passing of the said Act of Parliament 3 and 4 Wm. 4 C. 85 have projected, conducted and carried on, or shall hereafter project, conduct or carry on, or be the proprietor of any Encyclopædia, Review, Magazine, Periodical work or work published in a series of Books or parts, or any book whatsoever, and shall have employed or shall employ any persons to compose the same, or any Volumes, Parts, Essays, Articles, or portions thereof for publication in, or as part of the same, and such work, Volumes, Parts, Essays, Articles, or portions shall have been, or shall hereafter be composed under such employment on the terms that the Copyright therein shall belong to such Proprietor, Projector, Publisher or Conductor, and paid for by such Proprietor, Projector, Publisher or Conductor, the Copyright in every such Encyclopædia, Review, Magazine, Periodical work and work published in a series of Books or Parts, and in every Volume, Part, Essay, Article and portion so composed and paid for shall be the property of such Proprietor, Projector, Publisher or Conductor, who shall enjoy the same rights as if he were the actual author thereof and shall have such term of Copyright therein as is given to the authors of Books by this Act, except only that in the case of Essays, Articles or Portions forming part of and first published in Reviews, Magazines, or other Periodical works of a like nature after the term of twenty-eight years from the first publication thereof respectively the right of publishing the same in a separate form shall revert to the author for the remainder of the term given by this Act. Provided always, that during the term of twenty-eight years the said Proprietor, Projector, Publisher, or Conductor shall not publish any such Essay, Article, or portion separately or singly without the consent previously obtained of the author thereof or his Assigns: Provided also, that nothing herein contained shall alter or affect the right of any person who shall have been or shall be so employed as aforesaid to publish any such his com-

বান্ধরিক না দিলে এমত কোন পুস্তক আপনার স্বত্বের সাব্যস্ত করণার্থ প্রমাণস্বরূপ দিতে পারিবেন না ইতি।

৯ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইন জারীহওনের পর পূর্ব্বোক্তমতে যে কোন নালিশ বা মোকদ্দমা পূর্ব্বোক্ত কোন জিলার আদালতে বা স্থানীয় আদালতে উপস্থিত হয় তাহাতে আসামী উক্ত ৮ ধারার বিধানক্রমে শ্রীশ্রীমতী মহারাণীর চার্টর দ্বারা স্থাপিত কোন আদালতে উপস্থিত নালিশ বা মোকদ্দমার যে সকল বিষয় আপনার এজেহারনামাতে লিখিয়া দিতে হয় সেই সকল বিষয় আপনার জওয়াবে লিখিবেন ইতি।

১০ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে কোন গ্রন্থপ্রকাশক অথবা অন্য ব্যক্তি উক্ত রাজ্যের মধ্যে এই আইন জারীহওনের পূর্ব্বে বা সময়ে কিন্তু চতুর্থ উলিয়মের তৃতীয় ও চতুর্থ বৎসরীয় আইনের ৮৫ অধ্যায়ের আক্টে জারী হওনের পরে যদি কোন এনসাইক্লোপিডিয়া অথবা রিবিউ কি মাগাজিন বা কোন সাময়িক গ্রন্থ অথবা বিশেষ খণ্ড বা ভাগের শ্রেণীক্রমে প্রকাশিতব্য কোন পুস্তক অথবা কোন প্রকার পুস্তক কল্পনা করিয়াছেন বা সম্পাদন করিয়াছেন কি চালাইয়াছেন অথবা ইহার পর কল্পনা কিম্বা সম্পাদন করেন্ বা চালান্ অথবা উক্ত প্রকার কোন পুস্তকের মালিক হন্ এবং তাহা রচিবার জন্য কি তাহার মধ্যে অথবা তাহার অংশের ন্যায় প্রকাশহওনের নিমিত্তে কোন বালম অথবা অংশ কি এসে বা আর্টিকেল অথবা তাহার খণ্ড রচিবার জন্যে কোন ব্যক্তিরদিগকে নিযুক্ত করিয়া থাকেন বা করেন এবং সেই গ্রন্থ বা বালম কি অংশ বা এসে অথবা আর্টিকেল কিম্বা তাহার খণ্ড সেই বন্দোবস্তঅনুসারে এই নিয়মক্রমে রচনা হইয়াছে বা উত্তর কালে রচনা হয় যে তাহার মধ্যে গ্রন্থস্বত্ব সেই অধ্যক্ষ বা কল্পনাকারক বা প্রকাশক কি সম্পাদকের থাকিবেক এবং সেই অধ্যক্ষ বা কল্পনাকারক বা প্রকাশক কি সম্পাদক তাহার মূল্য দিবেন তবে ঐরূপ প্রত্যেক এনসাইক্লোপিডিয়া ও রিবিউ ও মাগাজিন ও সাময়িক গ্রন্থে এবং খণ্ড বা ভাগের শ্রেণীক্রমে প্রকাশিত পুস্তকে এবং সেইরূপ রচিত ও মূল্যদেওয়া প্রত্যেক বালম ও ভাগ ও এসে ও আর্টিকেল ও অংশেতে গ্রন্থস্বত্ব ঐ অধিকারী ও কল্পনাকারক ও প্রকাশক ও সম্পাদকের সম্পত্তি হইবেক এবং সেই ব্যক্তি ঐ গ্রন্থের রচক হইলে যে২ স্বত্ব পাইতেন সেই২ স্বত্ব ভোগ করিবেন এবং এই আইনের দ্বারা পুস্তকরচকদিগকে গ্রন্থস্বত্বের যে মিয়াদ দেওয়া গিয়াছে সেই মিয়াদ তাঁহার থাকিবেক। কিন্তু রিবিউ ও মাগাজিন ও সেই প্রকার অন্যান্য সাময়িক গ্রন্থের অংশপাতি ও তাহার মধ্যে প্রথমবার প্রকাশিত এসে ও আর্টিকেল অথবা ভাগের বিষয়ে এই হুকুম হইল যে তাহা প্রথমবার প্রকাশহওনঅবধি আটাইশ বৎসর মিয়াদের পর তাহা স্বতন্ত্ররূপে প্রকাশকরণের স্বত্ব এই আইনের নিরূপিত মিয়াদের অবশিষ্ট কালপর্য্যন্ত রচকের প্রতি পুনর্ব্বার অর্পণ হইবেক। কিন্তু জানা কর্ত্তব্য যে ঐ আটাইশ বৎসর মিয়াদের মধ্যে ঐ পুস্তকের অধ্যক্ষ বা কল্পনাকারক কি প্রকাশক বা সম্পাদক রচক কিম্বা তাঁহার নিরূপিত ব্যক্তির অনুমতি না পাইয়া ঐ এসে অথবা আর্টিকেল কি অংশ আলাহিদা বা একত্র করিয়া প্রকাশ করিতে পারিবেন না। কিন্তু জানা কর্ত্তব্য যে যে ব্যক্তি পূর্ব্বোক্তমতে কোন বিষয় রচনা করিবার নিমিত্তে নিযুক্ত হইয়াছেন বা উত্তর কালে নিযুক্ত হন্ সেই ব্যক্তি যদি কোন স্পষ্ট বা অস্পষ্ট বন্দোবস্তের দ্বারা আপনার রচিত আলাহিদারূপে প্রকাশ করিতে আপনার সেইরূপ অধিকার

position in a separate form who by any contract, express or implied, may have reserved or may hereafter reserve to himself such right, but every author reserving, retaining or having such right shall be entitled to the Copyright in such composition when published in a separate form according to this Act without prejudice to the right of such Proprietor, Projector, Publisher, or Conductor as aforesaid.

XI. And it is hereby enacted, that the Proprietor of the Copyright in any Encyclopædia, Review, Magazine, Periodical work or other work published in a series of Books or Parts shall be entitled to all the benefits of the Registration in the Office of the Secretary to the Government of India in the Home Department, under this Act, on entering in the said Book of Registry the title of such Encyclopædia, Review, Periodical work, or other work published in a series of Books or Parts, the time of the first publication of the first Volume, Number or Part thereof, or of the first Volume, Number or Part first published after the passing of this Act in any such work which shall have been published heretofore, and after the passing of the said Act of Parliament 3 and 4, William 4, C. 85, and the name and place of abode of the proprietor thereof and of the Publisher thereof, when such Publisher shall not also be the proprietor thereof.

XII. And it is enacted, that all copies of any Book wherein there shall be Copyright, and of which entry shall have been made in the said Registry Book and which shall have been unlawfully printed without the consent of the registered proprietor of such Copyright in writing under his hand first obtained shall be deemed to be the property of the proprietor of such Copyright and who shall be registered as such, and such registered proprietor shall after demand thereof in writing be entitled to sue for and recover the same or damages for the detention thereof.

XIII. And it is enacted, that if the case be within the jurisdiction of any of the Courts of Judicature established by Her Majesty's Charter, such registered proprietor shall be entitled to sue for and recover such copies or damages for the detention thereof in an action of Detinue, from any party who shall detain the same, or to sue for and recover damages for the conversion thereof in an action of Trover, and that if the case be within the jurisdiction of any Zillah Court or other local Court as aforesaid the registered proprietor shall be entitled to sue for and recover such copies or damages for the detention or conversion thereof in such form as is in use in the said Zillah or other local Courts for the recovery of specific personal property or damages for the detention or conversion thereof.

XIV. And it is enacted, that no proprietor of

রক্ষা করিয়াছেন অথবা উত্তরকালে রক্ষা করেন সেই ব্যক্তির আলাহিদারূপে তাহা প্রকাশ করিতে যে অধিকার আছে সেই অধিকার এই আইনের লিখিত কোন কথার দ্বারা মতান্তর কি লোপ হইবেক না। কিন্তু যে প্রত্যেক রচক সেইরূপ অধিকার রক্ষা করিয়াছেন বা স্বহস্তে রাখিয়াছেন বা যে রচকের সেই অধিকার থাকে সেই ব্যক্তি আলাহিদারূপে প্রকাশিত সেই রচনাতে এই আইনের বিধির অনুসারে গ্রন্থস্বত্বের অধিকারী হইবেন এবং সেই অধ্যক্ষ বা কল্পনাকারক বা প্রকাশক কি সম্পাদকের কিছু স্বত্ব হানি হইবেক না ইতি।

১১ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে কোন এনসাইক্লোপিডিয়া কি রিবিউ অথবা মাগাজিন অথবা কোন সাময়িক পুস্তক বা খণ্ড কি অংশের শ্রেণীক্রমে প্রকাশিত কোন পুস্তকে গ্রন্থস্বত্বের অধিকারী যদি ভারতবর্ষের গবর্ণমেন্টের দেশীয় ডিপার্টমেন্টের সেক্রেটারীর দফ্তরের রেজিষ্টরী বহীতে ঐ এনসাইক্লোপিডিয়া অথবা রিবিউ কি সাময়িক পুস্তক অথবা খণ্ড বা অংশের শ্রেণীক্রমে প্রকাশিত ঐ পুস্তকের অনুষ্ঠান এবং প্রথম বালম কি ভাগ কি নম্বর প্রথমবার প্রকাশকরণের সময়ে অথবা সেইরূপ যে কোন গ্রন্থ ইহার পূর্ব্বে প্রকাশ হইয়াছিল এবং চতুর্থ উলিয়মের তৃতীয় ও চতুর্থ বৎসরীয় ৮৫ অধ্যায়ের আক্ট পার্লিমেন্ট জারীহওনের পর প্রকাশিত সেইরূপ কোন পুস্তকের যে প্রথম বালম অথবা নম্বর কি ভাগ এই আইন জারীহওনের পর প্রথম প্রকাশ হয় তাহা প্রকাশ করণের সময় এবং ঐ পুস্তকের মালিকের নাম ও বাসস্থান এবং ঐ গ্রন্থের প্রকাশক তাহার স্বামী না হইলে সেই ব্যক্তির নাম ও নিবাস লেখেন তবে এই আইনানুসারে ভারতবর্ষের গবর্ণমেন্টের দেশীয় ডিপার্টমেন্টের সেক্রেটারীর দফ্তরে রেজিষ্টরী করণে যে সকল উপকার হয় সেই ব্যক্তি সেই সকল উপকার পাইবেন ইতি।

১২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে সকল পুস্তকে গ্রন্থস্বত্ব আছে এবং যে স্বত্ব উক্ত রেজিষ্টরী বহীর মধ্যে রেজিষ্টরী হইয়াছিল তাহার যত নকল ঐ গ্রন্থস্বত্বের রেজিষ্টরীহওয়া মালিকের লিখিত ও দস্তখৎ করা অনুমতিব্যতিরেকে বেআইনীমতে মুদ্রিত হয় সেই সকল নকল ঐ গ্রন্থস্বত্বের যে মালিক তদ্রূপে রেজিষ্টরী হইয়াছিলেন তাঁহারি সম্পত্তি হইবেক এবং ঐ রেজিষ্টরীহওয়া মালিক লিখনের দ্বারা তাহার দাওয়া করণের পর তাহার বাবৎ নালিশ করিতে পারেন এবং তাহা পাইতে পারেন অথবা তাহা আটক করণের ক্ষতির বিষয়ে নালিশ করিতে পারেন ইতি।

১৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে ঐ মোকদ্দমা যদ্যপি শ্রীশ্রীমতী মহারাণীর চার্টর দ্বারা স্থাপিত কোন আদালতের এলাকার মধ্যে হয় তবে ঐ রেজিষ্টরীহওয়া মালিক যে ব্যক্তি ঐ পুস্তক আটক করেন তাঁহার নামে ডেটিনিউনামক মোকদ্দমার দ্বারা ঐ সকল পুস্তক পাইবার বিষয়ে অথবা তাহা আটককরণের ক্ষতির বিষয়ে নালিশ করিতে পারেন এবং তাহা পাইতে পারেন অথবা ট্রোবরনামক মোকদ্দমায় আপনার ন্যায় ব্যবহার করণের ক্ষতি পাইবার জন্যে নালিশ করিতে পারেন এবং যদি সেই মোকদ্দমা জিলার আদালতের অথবা পূর্ব্বমত স্থানীয় কোন আদালতের এলাকার মধ্যে হয় তবে ঐ রেজিষ্টরীহওয়া মালিক ঐ জিলা অথবা অন্য স্থানীয় আদালতে বিশেষ অস্থাবর সম্পত্তি পাইবার বিষয়ে বা তাহা আটক কিম্বা আপনার ন্যায় ব্যবহার করণের ক্ষতির বিষয়ে যে প্রকার নালিশ করণের রীতি আছে সেইরূপে ঐ পুস্তকের বিষয়ে অথবা তাহা আটক কি আপনার ন্যায় ব্যবহার করণের ক্ষতির বিষয়ে নালিশ করিয়া পাইতে পারেন ইতি।

১৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইন

Copyright in any book which shall be first published after the passing of this Act shall maintain under the provisions of this Act any action or suit at law or in equity, or any summary proceeding in respect of any infringement of such Copyright unless he shall before commencing such action, suit, or proceeding have caused an entry to be made in the Book of Registry at the office of the said Secretary of such book pursuant to this Act. Provided always that the omission to make such entry shall not affect the Copyright in any book, nor the right to sue or proceed in respect of the infringement thereof except the right to sue or proceed in respect of the infringement thereof under the provisions of this Act.

জারী হওনের পর যে পুস্তক প্রথমতঃ প্রকাশ হয় তাহাতে গ্রন্থস্বত্বের মালিক যদি নালিশ বা মোকদ্দমা কি কার্য্যের আরম্ভ করণের পূর্ব্বে এই আইনের বিধির অনুসারে উক্ত সেক্রেটারী সাহেবের দফতরের রেজিষ্টরী বহীর মধ্যে সে গ্রন্থ রেজিষ্টরী না করিয়া থাকেন তবে ঐ গ্রন্থস্বত্বের লঙ্ঘনের বিষয়ে আইনমতে অথবা একুটি পক্ষে কোন নালিশ বা মোকদ্দমা বা কোন সরাসরী কার্য্য এই আইনের বিধির অনুসারে করিতে পারিবেন না। কিন্তু জানা কর্ত্তব্য যে ঐরূপ রেজিষ্টরী বহীতে রেজিষ্টরী করণের ত্রুটিপ্রযুক্ত কোন বহীতে গ্রন্থস্বত্বের কিছু হানি হইবেক না এবং ঐ স্বত্ব উল্লঙ্ঘন করণের বিষয়ে নালিশ বা কার্য্যকরণের হকের কিছু হানি হইবেক না কেবল ঐ স্বত্ব উল্লঙ্ঘনের বিষয়ে এই আইনের বিধির অনুসারে নালিশ বা কার্য্য করণের অধিকার রেজিষ্টরী না করিলে থাকিবেক না ইতি।

XV. And it is enacted, that if any action or suit shall be commenced or brought in any of the Courts of Judicature established by Her Majesty's Charter against any person or persons whomsoever for doing or causing to be done any thing in pursuance of this Act the defendant or defendants in such action may plead the general issue and give the special matter in evidence; and if upon such action a verdict shall be given for the defendant or the plaintiff shall become nonsuited or discontinue his action, then the defendant shall have and recover his full costs for which he shall have the same remedy as a defendant in any case by Law hath in the said last mentioned Courts.

১৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যদি এই আইনানুসারে কোন কার্য্যকরণের বিষয়ে বা করাওনের বিষয়ে কোন ব্যক্তি কি ব্যক্তিরদের নামে শ্রীমতী মহারাণীর চার্টর দ্বারা স্থাপিত আদালতে কোন নালিশ বা মোকদ্দমা আরম্ভ হয় বা করা যায় তবে আসামী বা আসামীরা সেই নালিশে "জেনরল ইস্যু" জওয়াব দিতে পারেন এবং বিশেষ বিষয়ের প্রমাণ দিতে পারেন এবং যদি এইমত কোন নালিশে আসামীর পক্ষে ডিক্রী হয় এবং যদি ফরিয়াদী ননসুট হন অথবা আপনার নালিশহইতে ক্ষান্ত হন তবে আসামী আপনার সম্পূর্ণ খরচা ফিরিয়া পাইতে পারেন এবং শেষোক্ত আদালতে কোন মোকদ্দমায় আইনের দ্বারা আসামী যে প্রতিকার পাইতে পারেন সেইরূপ প্রতিকার পাইতে পারিবেন ইতি।

XVI. And it is enacted, that all Actions, Suits, Bills, Indictments, Informations and other criminal proceedings for any offence which shall be committed against this Act shall be brought, sued and commenced within twelve Calendar months next after such offence committed, or else the same shall be void and of none effect.

১৬ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের বিরুদ্ধে যে অপরাধ হয় তাহার নিমিত্তে যে সকল নালিশ ও মোকদ্দমা এবং বিল ও ইণ্ডাইটমেণ্ট ও এজহার ও অন্য ফৌজদারী কার্য্য হয় তাহা অপরাধ করণের পর বারো মাসের মধ্যে করিতে হইবেক ও নালিশ আরম্ভ করিতে হইবেক নতুবা তাহা রদ ও বাতিল হইবেক ইতি।

XVII. Provided always and it is enacted, that nothing in this Act contained shall affect, alter, or vary any right subsisting at the time of passing this Act except as herein expressly enacted; and all contracts, agreements and obligations made and entered into before the passing of this Act and all remedies relating thereto, shall remain in full force any thing herein contained to the contrary notwithstanding.

১৭ ধারা। কিন্তু জানা কর্ত্তব্য এবং ইহাতে হুকুম হইল যে এই আইন জারী হওন সময়ে বিশেষ যে কোন স্বত্ব বর্ত্তমান থাকে এবং বিশেষরূপে এই আইনের দ্বারা তাহার বিষয়ে কোন হুকুম না হইয়া থাকে সেই স্বত্ব এই আইনের লিখিত কোন কথার দ্বারা হানি বা মতান্তর হইবেক না এবং এই আইন জারী হওনের পূর্ব্বে যে সকল চুক্তি বা বন্দোবস্ত কি নির্ব্বন্ধ এবং তৎসম্পর্কীয় সকল প্রতিকার হইয়াছিল তাহা সম্পূর্ণরূপে বলবৎ থাকিবেক এবং এই আইনের মধ্যে তাহার বিরুদ্ধ কোন কথা থাকিলেও তাহা প্রতিবন্ধক হইবেক না ইতি।

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re-considered at the first meeting of the Legislative Council of India after the 13th day of June next.

G. A. Bushby,
*Secy. to the Govt. of India.*

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি জুন মাসের ১৩ তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের যে প্রথম বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।
John C. Marshman, *Bengalee Translator.*

[*Government Gazette, 30th March, 1847.*]




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, MAY 4, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ৪ মে।


## CIRCULAR ORDERS OF THE ACCOUNTANT GENERAL.

No. 725.

*To the Collectors of Land Revenue, Lower Provinces.*

In pursuance of the orders of the Sudder Board of Revenue, conveyed in their Secretary's letter No. 13, of the 6th instant, I have the honor to request that all Mehals which, after confirmation of Settlement in consequence of the recusancy of the Proprietor, are let in farms, may be brought on the Towjee with the farming Jumma, and included in Class 3d, viz. under the head of "Mehals temporarily settled or let in farm," instead of in Class 1st or 2d, "Mehals permanently settled," as appears to have been done in some Collectors' Offices. If in consequence of the recusance of the Proprietor, and no other party coming forward to engage, a Mehal be held Khass, it should, in that case, be brought on the Towjee with the Settlement Jumma and entered in Class 6.

(Signed) W. MAPLES,
*Offg. Extra Asst. Accountt. to the Govt. of Bengal.*

Fort William, Accountant's Office,
Revenue Department, 31st March, 1847.

## আক্কৌণ্টেণ্ট জেনরল সাহেবের সরকুলর অর্ডর।

৭২৫ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের ভূমির রাজস্বের শ্রীযুত কালেক্টর সাহেব বরাবরেষু।

সদর বোর্ড রেবিনিউর সেক্রেটারী সাহেবের বর্ত্তমান মাসের ৬ তারিখের ১৩ নম্বরী পত্রে যে হুকুম দেওয়া গিয়াছিল তদনুসারে তোমাকে আদেশ করিতেছি যে যে সকল মহাল মালিকেরদের নারাজীপ্রযুক্ত বন্দোবস্ত মঞ্জুর হওনের পর ইজারা দেওয়া গিয়াছে তাহা ইজারার জমা-মতে তৌজীতে লেখা যায়। কোনং কালেক্টরী কাছারীতে ঐং মহাল প্রথম অথবা দ্বিতীয় সম্প্রদায়ে অর্থাৎ "ইস্তমরারী বন্দোবস্ত হওয়া মহালের" মধ্যে লেখা যাইতেছে তাহা না হইয়া "মিয়াদী বন্দোবস্তের মহাল অথবা ইজারা দেওয়া মহালের" শিরোভাগের নীচে লিখিতে হইবেক এবং তৃতীয় সম্প্রদায়ের শামিল করিতে হইবেক। যদ্যপি মালিকের নারাজীতে এবং অন্য কোন ব্যক্তি মহালের নিমিত্তে বন্দোবস্ত করিতে উপস্থিত না হওয়াতে ঐ মহাল খাস তহসীলে থাকে তবে তাহা বন্দোবস্তী জমামতের তৌজীর ৬ সম্প্রদায়ে লিখিতে হইবেক।

স্বাক্ষরিত ডব্লিউ মেপল্‌স
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং অতিরিক্ত আসিষ্টাণ্ট আক্কৌণ্টেণ্ট।

ফোর্ট উলিয়ম। আক্কৌণ্টেণ্ট সাহেবের দফ্তরখানা।
রেবিনিউ ডিপার্টমেণ্ট। ১৮৪৭ সাল ৩১ মার্চ।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## CIRCULAR ORDERS OF THE SUDDER BOARD OF REVENUE.

No. 5.

*From the Secretary to the Sudder Board of Revenue, to the Commissioner of Revenue for the Division of ———.*

1st. With reference to circular orders of the Nos. and dates noted in the margin,* I am directed

* No. 5, dated 5th February, 1846.
  „ 12, dated 4th May, 1846.

## সদর বোর্ড রেবিনিউর সরকুলর অর্ডর।

৫ নম্বর।

অমুক এলাকার রাজস্বের শ্রীযুত কমিস্যানর সাহেবের প্রতি সদর বোর্ড রেবিনিউর শ্রীযুত সেক্রেটারী সাহেবের পত্র।

নীচের লিখিত তারিখ ও নম্বরী* সরকুলর অর্ডরের বিষয়ে সদর বোর্ড রেবিনিউর হুকুমক্রমে তোমাকে অ-

* ১৮৪৬ সালের ৫ ফেব্রুআরি তারিখের ৫ নম্বরী।
  ১৮৪৬ সালের ৪ মে তারিখের ১২ নম্বরী।

by the Sudder Board of Revenue to request that the Collectors subordinate to you may be instructed to prepare the Harvest Reports, required for submission to the Court of Directors, in the annexed Form. These Reports are to be submitted twice in the year, viz. on the 31st October and 30th April. The first Report will comprize a General Account of the outturn of the Bhudowee and Khurreef crops, including Indigo; the second of the Rubbee crop or any produce which may be grown in the cold weather.

2nd. As returns though incomplete have already been received for the current season, the Reports in the form now prescribed may commence with the first half year of 1847-48.

3rd. Your Divisional Report will be prepared in a similar form with that prescribed for the district Returns.

(Signed) E. Currie, *Secretary.*

Sudder Board of Revenue,
Fort William, the 1st April, 1847.

*First half yearly Return of the State of the Harvests for the year* 1847-48.

| Districts. | Prevailing Crops. | General state of the Harvests. | Weather. | Monthly fall of rain |
|---|---|---|---|---|
| | | | | |

## CIRCULAR ORDERS OF THE SUDDER DEWANNY ADAWLUT.

No. 8.

*To the Several Civil Authorities in the Lower Provinces.*

As the decrees of the lower Courts are not written in a regular and uniform manner, and as much time both of the Court and the Pleaders is wasted, of the former in seeking for the matter stated in them and in the documents filed, and of the latter in preparing the grounds of regular or special appeals, and in examining the nature of the evidence, both oral and documentary, it is therefore ordered, that in future the decrees of the lower Courts be prepared according to the following rules and the annexed form.

1stly. The paper, on which the decree is to be engrossed, shall have a lattoral margin of one inch on either side, and a space of about 5 or 6 inches at the top shall be left blank for the purpose of receiving the seal and signature of the deciding or attesting Officer.

2dly. At the head of decrees, passed in Original Suits, shall be stated the No. of the case "*Original,*" and whether instituted in the trying Court,

দেশ করিতেছি যে তোমার অধীন কালেক্টর সাহেবের-দের প্রতি হুকুম কর যে শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরদের নিকটে পাঠাইবার জন্যে ফসলবিষয়ক যে রিপোর্টের হুকুম হইয়াছে তাহা নীচের লিখিত পাঠানুসারে তাঁহারা প্রস্তুত করেন। এই২ রিপোর্ট বৎসরের মধ্যে দুইবার পাঠাইতে হইবেক অর্থাৎ অক্টোবর মাসের ৩১ তারিখে এবং আপ্রিল মাসের ৩০ তারিখে। প্রথম রিপোর্টের মধ্যে ভাদুই এবং খরিপ ফসলের ও নীলের উৎপত্তি বিষয়ের সাধারণ বৃত্তান্ত লিখিতে হইবেক। দ্বিতীয় রিপোর্টে রবি ফসলের কিম্বা শীতকালে অন্য যে কোন ফসল জন্মে তাহার উৎপত্তির বিষয় লেখা থাকিবেক।

২। বর্তমান কালের কএক রিপোর্ট পাওয়া গিয়াছে কিন্তু তাহা সম্পূর্ণ নহে তথাপি এক্ষণকার নির্দিষ্ট পাঠানুসারে রিপোর্ট ১৮৪৭। ৪৮ সালের প্রথম ছয় মাস-অবধি আরম্ভ হইবেক।

৩। তোমার এলাকার রিপোর্ট তামাম জিলার রিপোর্টের নির্দিষ্ট পাঠানুসারে প্রস্তুত করা যাই-বেক।

ই করি। সেক্রেটারী।

সদর বোর্ড রেবিনিউ।
ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ১ আপ্রিল।

১৮৪৭। ৪৮ সালে ফসলের
অবস্থা বিষয়ক প্রথম ছয় মাসের রিপোর্ট।

| জিলা | যে ফসল উৎপন্ন হইতেছে | ফসলের সাধারণ অবস্থা | কাল | মাসিক বৃষ্টি। |
|---|---|---|---|---|
| | | | | |

## সদর দেওয়ানী আদালতের সরকুলর অর্ডর।

৮ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত দেওয়ানীর কার্য্যকারক মহাশয়েষু।

অধস্থ আদালতের করা ফয়সলা নিয়মমতে এবং এক-রীতিতে লেখা যাইতেছে না এবং তৎপ্রযুক্ত ঐ ফয়সলাতে এবং নথীর শামিল হওয়া দলীলসকলেতে যেই২ বিষয় লেখা থাকে তাহার অনুসন্ধান করাতে সদর আদালতের অনেক সময় হরণ হয় এবং খাসে তাহার কি খাস আপীলের অজুহাৎ প্রস্তুত করণেতে এবং জোবানী ও লিখিত সাক্ষ্যের ভাব তদন্ত করণেতে উকীলেরদের অনেক সময় ক্ষতি হয় অতএব ইহাতে হুকুম হইল যে উত্তর কালে অধস্থ আদালতের সকল ফয়সলা নীচের লিখিত নিয়মমতে ও পশ্চাৎ নির্দিষ্ট পাঠানুসারে প্রস্তুত করা যায়।

১। যে কাগজে ফয়সলার নকল হইবেক তাহার উভয় পার্শ্বে এক বুরুল করিয়া ফাক থাকিবেক এবং নিষ্পত্তি-কারী কিম্বা দস্তখৎকরণিয়া কার্য্যকারকের মোহর ও দস্ত-খতের জন্যে ঐ কাগজের উপরি ভাগে পাঁচ ছয় বুরুল ফাক থাকিবেক।

২। সরেজমিন মোকদ্দমার ফয়সলার উপরি ভাগে "সরেজমিন মোকদ্দমার" নম্বর লিখিতে হইবেক এবং সেই মোকদ্দমা বিচারকারি আদালতে উপস্থিত প্রথমত হইয়া-

or referred by a superior Court, or transferred from a Court of co-ordinate jurisdiction, and in each case the designation of such Court, as well as the aggregate value of the claim, shall be specified,—immediately after these particulars will follow the heading of the decree in the following form : " Decree of the Court of————before———— Judge, or Principal Sudder Ameen, or Sudder Ameen, or Moonsiff of————— ; passed on the ——— ———of————18——, corresponding with the————of————12———— Fusely, or Hijree, or Bungaleh," according to the eras locally known and current. In the decrees of those Courts which have only original jurisdiction, the word " original" may be omitted.

3rdly. Subsequently to the heading, as above, will be exhibited on the one side the names of *all* the plaintiffs, and *all* the defendants, and of *all* third parties (oozurdars) if there be any, without the word etcetera or others, and on the other side, opposite to the names of the parties respectively the names of their pleaders, or if any of the parties plead personally, the word " in person" (asalutum) shall be entered opposite his name, and his presence or absence shall be certified in the same place by the addition of " hazir" or " ghair hazir."

4thly. A vacant space being left to the right and left of the paper, the description of the claim, and of the thing claimed, its valuation, and the foundation of the claim will then be entered with a specification of the order or orders of which the plaintiff seeks reversal, and of the commencement or close of the period to which the claim relates, in cases calling for such specification, (as claims for interest, wasilat, adjustment of accounts, or rents,) if the amount of the claim have been increased or reduced by a Supplementary plaint, the fact shall be here stated in the decree, only of those Courts of course that are entitled to receive supplementary Plaints, and the whole amount of the claim, as thus adjusted, shall be distinctly declared.

5thly. After the above will be stated the attendance or non-attendance of the parties or their pleaders, correspondingly with the statement given in the final proceeding ; 2dly, particulars regarding the date, both according to the English calendar and the eras locally current, on which the suit was instituted, and if the plaintiff be a pauper, the date of his application to be permitted to sue in that capacity, and of his pauperism being admitted ; and 3rdly, the date, on which the petition of plaint may have been filed or received in the Office, and 4thly, an abstract of the grounds of suit. It will not be necessary to notice the several steps taken to prepare the case for adjudication, or to state the order in which the several papers were filed,* except in particular cases, as for instance when the suit

* This object is attained by Circular Order No. 38, dated 16th December, 1843, (W. P.) and L. P. No. 79, dated 3d Feb., 1845.

[ *Government Gazette*, 4th *May*, 1847.]

হিল কি উপরি আদালতহইতে অর্পণ করা গিয়াছে অথবা তুল্যক্ষমতাবিশিষ্ট কোন আদালতহইতে প্রেরণ করা গিয়াছে তাহা লেখা থাকিবেক এবং প্রত্যেক গতিকে উক্ত আদালতের খ্যাতি ও দাবীর টাকার মোট সংখ্যা লিখিতে হইবেক। এই সকল বিষয়ের পরেই এই পাঠানুসারে ফয়সলার শিরনামা লেখা থাকিবেক যথা "ফয়সলা আদালতে দেওয়ানী জিলা অমুক কিম্বা অমুক জজ কি প্রধান সদর আমীন অথবা সদর আমীন কি মুনসেফের অমুক সালের অমুক তারিখে মোতাবেক ফসলী কি হিজরী কিম্বা বাঙ্গলা [যে স্থানে যে সন চলন] অমুক সালের অমুক তারিখ।" কিন্তু যে আদালতে কেবল প্রথমত উপস্থিত হওয়া মোকদ্দমার বিচার করণের ক্ষমতা থাকে সেই আদালতের ফয়সলার শিরনামায় "মারনও" এই কথা লিখিবার আবশ্যক নাই।

৩। উক্ত প্রকার শিরনামার পরে এক পার্শ্বে সকল বাদির ও সকল প্রতিবাদির নাম ও এজরদার থাকিলে ঐ সকল এজরদারের নাম লিখিতে হইবেক এবং প্রভৃতি বা ওগয়রহ এই প্রকার শব্দ থাকিবেক না। অন্য পার্শ্বে বাদি প্রতিবাদির নামের সম্মুখে তাহারদের উকীলেরদের নাম লিখিতে হইবেক কিম্বা উভয় পক্ষের কোন পক্ষ যদি নিজে সওয়াল জওয়াব করে তবে তাহার নামের সম্মুখে "আসালতন" এই কথা লিখিতে হইবেক এবং তাহার উপস্থিত থাকন কি না থাকনের প্রমাণস্বরূপ সেই স্থানেই "হাজির কি গরহাজির" এই কথা লিখিতে হইবেক।

৪। কাগজের দক্ষিণ ও বাম পার্শ্বে যে ফাক থাকিবেক তাহাতে দাওয়ার ও দাবীকরা বস্তুর প্রকার ও তাহার মূল্য ও দাওয়ার মূল লিখিতে হইবেক এবং বাদী যে হুকুম বা হুকুমসকলের অন্যথা করিতে চাহে তাহার নিদর্শন এবং যে স্থলে আবশ্যক হয় এমত স্থলে [অর্থাৎ সুদের কি ওয়াশিলাতের অথবা হিসাব নিষ্পত্তি কি খাজানার দাবী হইলে] ঐ দাওয়ার আরম্ভের ও শেষ হওনের তারিখ লিখিতে হইবেক। যদি অবশেষ আরজীর দ্বারা ঐ দাওয়ার বৃদ্ধি কি ন্যূনতা হইয়াছে তবে সেই বিবরণ ফয়সলার এই স্থানে লিখিতে হইবেক সুতরাং কেবল যে আদালতের অবশেষ আরজী লওনের ক্ষমতা আছে সেই আদালতের ফয়সলাতে তাহা লেখা যাইবেক। এবং যে দাওয়া এই প্রকারে ধার্য্য হয় তাহার সম্পূর্ণ সংখ্যা বিশেষ করিয়া লিখিতে হইবেক।

৫। উক্ত কথার পরে শেষ রুবকারীর মজমুনে যেরূপ লেখা থাকে তদনুসারে বাদিপ্রতিবাদিরদের কি তাহারদের উকীলেরদের হাজিরী অথবা গরহাজিরীর বিবরণ লিখিতে হইবেক। ২। ইঙ্গরেজী সনের এবং স্থানবিশেষে যে সন চলন আছে তাহার যে তারিখে মোকদ্দমা উপস্থিত হইয়াছিল সেই তারিখ এবং ফরিয়াদী মোহতাজ হইলে ঐ ফরিয়াদী মোহতাজের ন্যায় নালিশ করিতে যে তারিখে দরখাস্ত করে ও তাহার মোহতাজী যে তারিখে গ্রাহ্য হয় তাহা লিখিতে হইবেক। ৩। তাহার দরখাস্ত যে তারিখে আদালতে দাখিল করা গিয়াছিল কি কাছারীতে পঁহুছিয়াছিল তাহা। এবং ৪। মোকদ্দমার হেতুর খোলাসা লিখিতে হইবেক। নিষ্পত্তির নিমিত্তে মোকদ্দমা প্রস্তুত করিতে যে নানা কার্য্য হইল তাহা অথবা যে ক্রমে নানা কাগজাত নথীর শামিল করা গেল * তাহা লিখিবার আবশ্যক নাই। কেবল বিশেষ গতিকে তাহা লেখা যাইবেক যথা মো-

* এই বিষয়ের হুকুম উত্তর পশ্চিম দেশের ১৮৪৩ সালের ১৬ ডিসেম্বর তারিখের ৩৮ নম্বরী ও বাঙ্গলাপ্রভৃতি দেশের ১৮৪৫ সালের ৩ ফেব্রুয়ারি তারিখের ৭৯ নম্বরী সরকুলর অর্ডরে লিখিত হইয়াছে।

may have been referred by a higher or transferred from a tribunal of equal degree, or when it may relate to property situate in different jurisdictions, though based on the same cause of action (in which case the acquisition of the Sudder Court's authority for its hearing and decision in that particular Court agreeably to Circular Order No. 20, dated 11th January, 1839, must be mentioned), or when Government may be one of the defendants to the action, in which case the assent of the Commissioner to the formal institution and trial of the suit under Regulation II. of 1826, must be stated: in this place, should the circumstances of the case be such as to require it, the death of any of the parties to the action, and the substitution of his heir, and particulars preliminary to the adjudication of the suit exparte, in the event of the plaintiff's claim being decreed either in whole or in part, as well as the reason of any witnesses not having been summoned, or if summoned of their evidence not having been recorded, should be entered.

6thly. The *substance* of the petition of plaint is then to be given, all redundancies both of language and matter being carefully eschewed, and will include a specification of the date, on which the cause of action according to the plaintiff's statement arose, as well as genealogical tables if filed, the names of the defendants at length, with the parentage of those, who may have the same name (if that be ascertainable from the plaint or the proceedings in the case,) and the place of residence, of all the reasons given by the plaintiff for including among the defendants any person out of possession of the property sued for, and the pleas urged by him for admission of the suit notwithstanding the expiry of the period, allowed by the statute of limitations for the cognizance of Civil Actions. After this, the substance of the supplementary plaint, if any have been entered, with the date of its presentation will be stated with the same regard to conciseness, (notwithstanding that it do not follow next in order according to date of presentation) and the property claimed will be here specified; then will follow an abstract of the answer, and the supplemental answer (with date of presentation as in the case of a supplemental plaint) including only those parts which do actually reply to the subject matter of the plaint; the substance of the replication, if it contain any matter touching on the statements of the defendant's answer, and similarly of the rejoinder, with dates of their presentation respectively, will be next entered, and last of all, the abstract of the petitions and objections of third parties will be stated. If no rejoinder be filed, the fact should be mentioned.

7thly. Next in order will be inserted a brief abstract of the proceedings prescribed by Section 10, Regulation XXVI. of 1814, in the decrees only of those courts of course, to which that enactment applies (vide Construction No. 1226, and Circular Order No. 103, dated 20th August 1841).

8thly. A list of the documents filed and the

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৭। ৪ মে।]

কদ্দমা যদি উপরিস্থ আদালতহইতে অর্পণ হইয়া থাকে অথবা সমান শ্রেণীর আদালতহইতে প্রেরিত হইয়া থাকে কিম্বা মোকদ্দমার একি হেতু থাকিলে যদি ভিন্ন২ এলাকাস্থিত সম্পত্তি লইয়া সেই মোকদ্দমা হয় এইমত গতিকে ১৮৩৯ সালের ১১ জানুআরি তারিখের ২০ নম্বরী সরকুলার অর্ডর অনুসারে ঐ বিশেষ আদালতে মোকদ্দমার শুননি ও নিষ্পত্তির বিষয়ে সদর আদালতের হুকুম পাওনের বৃত্তান্ত লিখিতে হইবেক। কিম্বা মোকদ্দমার প্রতিবাদির মধ্যে গবর্ণমেন্ট এক জন হইলে ১৮২৬ সালের ২ আইনানুসারে মোকদ্দমা রীতিমত উপস্থিতকরণ ও বিচার করণের বিষয়ে কমিস্যনর সাহেবের সম্মতি পাওয়া গিয়াছে ইহা লিখিতে হইবেক। যদি বিষয় বুঝিয়া আবশ্যক হয় তবে মোকদ্দমার কোন পক্ষীয় ব্যক্তির মৃত্যু হইলে তাহা এবং তাহার পরিবর্ত্তে তাহার ওয়ারিসের স্থলাভিষিক্ত হওন এবং বাদির দাওয়া সম্পূর্ণরূপে কি তাহার কতক অংশের তাহার পক্ষে ডিক্রী হইলে মোকদ্দমা একতরফা ডিক্রীজারির পূর্ব্বে সেং কর্ম্ম হয় তাহার বৃত্তান্ত এবং কোন সাক্ষির তলব না হইলে কিম্বা তলব হইয়া তাহার জোবানবন্দী লিখিত না হইলে তাহার কারণ এই স্থলে লিখিতে হইবেক।

৬। তৎপরে নালিশের আরজীর মর্ম্ম অতিমনোযোগপূর্ব্বক লিখিতে হইবেক এবং কথার এবং বিষয়ের বাহুল্য ত্যাগ করিতে হইবেক ঐ খোলাসার মধ্যে ফরিয়াদীর আরজীমতে মোকদ্দমার হেতু যে তারিখে হয় তাহার লেখা এবং বংশাবলির বিবরণ দাখিল হইলে তাহা এবং আসামীদের সম্পূর্ণ নাম ও অনেকের একি নাম থাকিলে যদি আরজীর কিম্বা মোকদ্দমার রোয়দাদের দ্বারা তাহারদের পিত্রাদির নাম জানিতে পারা যায় তবে তাহা ও তাহারদের বাসস্থান লিখিতে হইবেক। এবং যে সম্পত্তির দাওয়া হয় তাহার বেদখলী কোন ব্যক্তিকে প্রতিবাদিগণের মধ্যে লিখিবার যে কারণ বাদী কহে তাহা এবং মোকদ্দমা গ্রাহ্য হওনের যে মিয়াদ নির্দিষ্ট আছে সেই মিয়াদ অতীত হইলেও সেই মোকদ্দমা গ্রাহ্য করিবার যে হেতু বাদী লেখে তাহাও লিখিতে হইবেক। তৎপরে অবশেষ আরজী দাখিল হইলে তাহার খোলাসা এবং তাহা দাখিলকরণের তারিখ অতিসংক্ষেপ করিয়া লিখিতে হইবেক [ঐ অবশেষ আরজী যদি তৎপরে দাখিল হইয়া থাকে তবু তাহার বিষয় এই স্থানে লিখিতে হইবেক] এবং যে সম্পত্তির দাবী হয় তাহাও এই স্থানে বিশেষ করিয়া লিখিতে হইবেক। তৎপরে জওয়াব ও অবশেষ জওয়াবের খোলাসা লিখিতে হইবেক এবং যেমন অবশেষ আরজীর বিষয় নির্দিষ্ট আছে তেমনি এই জওয়াব দাখিল করণের তারিখও লিখিতে হইবেক কিন্তু ঐ জওয়াবের যেং ভাগে আরজীর প্রকৃত প্রস্তাবিত বিষয়ের উত্তর লেখা যায় কেবল তাহা লিখিতে হইবেক। তাহার পর জওয়াবল জওয়াবেতে আসামীর জওয়াবে লিখিত এজহারের বিষয় কিছু থাকিলে তাহার খোলাসা এবং সেই প্রকারে দ্বন্দ জওয়াবের খোলাসা ও তাহা দাখিল করণের তারিখও লিখিতে হইবেক পরিশেষে আরজীর ও ওজরদারেরদের ওজরের খোলাসাও লিখিতে হইবেক। যদি দ্বন্দ জওয়াব দাখিল না হয় তবে তাহা লিখিয়া জানাইতে হইবেক।

৭। পরে যেং আদালতে ১৮১৪ সালের ২৬ আইনের ১০ ধারা খাটে সেইং আদালতের ডিক্রীতে ঐ ধারার নির্দিষ্ট রোয়দাদের খোলাসা সংক্ষেপ করিয়া লিখিতে হইবেক। (১২২৬ নম্বরী আইনের অর্থ এবং ১৮৪১ সালের ২০ আগষ্ট তারিখের ১০৩ নম্বরী সরকুলর অর্ডর দেখ)।

৮। তৎপরে বাদির তরফে যে সকল দলীল দা-

names of the witnesses called on the plaintiff's part, with the titles and numbers of the several papers in order of presentation, and a specification of the matter, which they were respectively intended by the plaintiff to prove, will here be entered, and the substance of any document which may be declared by the plaintiff to be the foundation of his claim, or to be adminicular to its proof, should be given, provided that the purport and the terms of the said document be contested. In like manner the documents presented and the witnesses subpœnaed on the part of the defendant should be particularized, and any orders rejecting applications of the parties for the admission of proofs offered, or fining pleaders for filing documents on unstampt paper or paper of insufficient value, or returning documents to be stamped under Circular Order No. 179, dated 31st January 1842, or relating to the admission of review of judgment (if that have occurred,) with their respective dates should be mentioned; and if the decision of the case turn on the report of an Ameen, its substance and the fact of his having been sworn to the faithful discharge of his duty (an observance which is essential* to the reception of his report as evidence) should be stated with its date. Next in order will appear a copy of the futwa or bewastah, or the award of arbitrators, or the soolehnamah of the parties, if the case have been determined with special reference to such papers, and, subject to the same condition, the enquiries made from parties or their pleaders, and the answers received, together with the date of the proceeding in which they are recorded, will be entered. Here will be recorded the reasons, given by the deciding Officer in the precise terms in which the judgment drawn up agreeably to Act XII. of 1843 may be expressed, and the Court would take the opportunity of warning the judicial functionaries to specify distinctly the grounds of their judgment, and the evidence, oral or documentary, on which it is based, and to state in their "*order*" the thing decreed, whenever the decree may not exactly correspond with the claim preferred, specifying the articles or portions of property or other thing claimed, which may have been exempted from the judicial award made in favor of the plaintiff.

9thly. Immediately under the "*order*" will be entered an account, showing the exact sum, principal and interest, to which the plaintiff may have been declared entitled up to the date of decree, and subsequently to this account will be inserted the costs of the parties payable either at the time or thereafter in the event of appeal being preferred by the losing party.

10thly. The Civil Authorities will be careful to insert the title of each paper, viz. plaint, answer, oral, interrogatory, or other matter in the margin of the decree, opposite that part in which the sub-

*Vide Section 18, Reg. III. of 1803, and Section 17, Reg. IV. of 1793.

[*Government Gazette, 4th May*, 1847.]

খিল হয় তাহা এবং যে সকল সাক্ষির জবান বন্দী তাহারদের ইসমনবীসী এবং নানা কাগজপত্র যে ক্রমেতে দাখিল হয় সেই ক্রমানুসারে তাহার নাম ও নম্বর এবং বাদী সেই২ দলীলের দ্বারা যে বিষয়ের প্রমাণ করিতে চাহিল তাহা বিশেষরূপে এই স্থানে লিখিতে হইবেক এবং ফরিয়াদী যে কোন দলীল আপনার দাবীর মূল কহে কিম্বা দাবীর প্রমাণের পোষক কহে সেই দলীলের অভিপ্রায়ের এবং কথার বিষয়ে বিরোধ হইলে তাহার খোলাসাও লিখিতে হইবেক। সেইরূপে প্রতিবাদির তরফে যে দলীল দাখিল হয় এবং যে সাক্ষিরদের তলব হয় তাহা বিশেষ করিয়া লিখিতে হইবেক এবং বাদী কি প্রতিবাদী যে প্রমাণ দিতে প্রস্তব করে তাহা নামঞ্জুর করণের হুকুম কিম্বা ইষ্টাম্পরহিত কাগজে অথবা কম মূল্যের ইষ্টাম্প কাগজে দলীল দাখিল করণহেতুক উকীলেরদের জরীমানা করণের হুকুম কি ১৮৪২ সালের ৩১ জানুআরির ১৭৯ নম্বরী সরকুলর আর্ডর অনুসারে দলীলসমূহের ইষ্টাম্প করিবার জন্যে তাহা ফেরত দিবার হুকুম অথবা পুনর্বিচারের অনুমতি হইলে তাহার বিষয়ি হুকুম ও সেই সকল বিষয়ের তারিখ লিখিতে হইবেক। এবং আমীনের রিপোর্টে নির্ভর করিয়া যদি মোকদ্দমার নিষ্পত্তি হয় তবে সেই রিপোর্টের খোলাসা ও সেই আমীনকে আপনার কর্ত্তব্য কর্ম্ম বিশ্বস্ততাপূর্ব্বক সম্পাদন করণ বিষয়ে শপথ করান গিয়াছে কি না তাহা ও তাহার তারিখ লিখিতে হইবেক। (ঐ আমীনকে শপথ করান না গেলে তাহার রিপোর্ট প্রমাণস্বরূপ গ্রাহ্য হইতে পারে না*)। তৎপরে ফতওয়া কি ব্যবস্থা অথবা সালিসেরদের ফয়সলা কিম্বা উভয় পক্ষের সোলেনামার অনুসারে মোকদ্দমার নিষ্পত্তি হইলে ঐ সকল কাগজাতের নকল লিখিতে হইবেক এবং সেই নিয়মানুসারে উভয় পক্ষের কি তাহারদের উকীলেরদের স্থানে যে২ বিষয় জিজ্ঞাসা করা যায় তাহা ও তাহার উত্তর ও যে তারিখের দলীলে তাহা লেখা থাকে তাহাও লিখিতে হইবেক। এবং ১৮৪৩ সালের ১২ আইনানুসারে প্রস্তুত করা ফয়সলা যে২ কথায় লেখা থাকে অবিকল সেই২ কথায় নিষ্পত্তিকারি বিচারক আপন ফয়সলার হেতু লিখিবেন। এবং সদর আদালত এই সুযোগে সকল আদালতের কার্য্যকারকদিগকে এই সাবধান করিতেছেন যে তাঁহারা আপনারদের ফয়সলার হেতু এবং যে মৌখিক অথবা লিখিত সাক্ষ্য সেই ফয়সলার মূল তাহা বিশেষ করিয়া লেখেন এবং যখন ফয়সলা দাওয়ার সঙ্গে ঠিক ঐক্য না হয় তখন যে বস্তুর ডিক্রী হইল তাহা আপনারদের "হুকুমে" লিখিবেন এবং যে দ্রব্য অথবা সম্পত্তির অংশ কি অন্য বস্তুর দাওয়া হইয়াছিল কিন্তু আসামীর পক্ষে হওয়া ডিক্রীহইতে ছাড়া হইয়াছে তাহা বিশেষ করিয়া আপনার "হুকুমে" লিখিবেন।

৯। "হুকুমের" অব্যবহিত নীচে ডিক্রীর তারিখপর্য্যন্ত আসল টাকা ও সুদের যে জুমলা বাদির পক্ষে ডিক্রী হয় তাহার এক হিসাব লিখিতে হইবেক এবং উভয় বিবাদির যে খরচা সেই সময়ে দিতে হইবেক অথবা পরাজিত ব্যক্তি আপীল করিলে তৎপরে দিতে হইবেক তাহা ঐ হিসাবের নীচে লেখা থাকিবেক।

১০। দেওয়ানীর কার্য্যকারকেরা অতি সাবধান হইয়া প্রত্যেক কাগজপত্রের নাম অর্থাৎ দরখাস্ত ও জওয়াব ও মৌখিক বা লিখিত জিজ্ঞাসা বা অন্য বিষয়ে ডিক্রীর পার্শ্বের যে স্থানে ঐ প্রত্যেক কাগজইত্যাদির খোলাসা লেখা

* ১৮০৩ সালের ৩ আইনের ১৮ ধারা ও ১৭৯৩ সালের ৪ আইনের ১৭ ধারা দেখ।

ject matter of each paper, &c. may be recorded, and at the beginning of the subject matter in question will draw a line (Hindice "*mud*,") so that when any particular matter be sought for, it may be quickly found.

11thly. In the decrees of the appellate courts, instead of the word "original," will appear "appeal regular" or "special appeal," with the No. of the same, and the amount both of the original claim, and the claim in appeal, and the parties will be distinguished as plaintiffs, appellants, defendants, respondents, or vice versa, as the case may be. Next, the description of the claim, its amount or valuation, and its foundation, the attendance or non-attendance of the parties and their Vakeels will be *shortly* adverted to, as directed above for the decrees of Courts of first instance, and after this will come an Abstract of the judgment or judgments passed by the lower Courts, and the substance of the reasons for appeal, and of the answer, with the dates on which they were filed respectively. With regard to any other papers, that may be presented, the rules already laid down for observance in the Courts of original jurisdiction will be followed, but it will be unnecessary to give an abstract of any other part of the record of the lower Court than the judgment of the deciding Officer.

12thly. When the original decree shall have been prepared according to the above rules, the date of its being completed and ready for transcription, the date of notice thereof being given to the parties or their representatives, the date of first delivery of Stampt paper, whether in whole or in part, for a copy of the decree, the date of delivery of additional sheets after the preparation of the decree, and *notice* given to the parties or their representatives, with the number of sheets, and the date of copy being ready, and of its being tendered or delivered to the parties or their representatives, shall be entered on the back of the decree not only in *figures* but *in words at length*, and not only on the copies delivered to the parties but on the original decree, which is intended to be kept with the record of the case.

13thly. It is only necessary to add, that whenever a date which may affect the decision of the case, may be mentioned either in the heading, or in the body of the decree, the date corresponding thereto, which may be locally current, shall be *invariably* stated, and that the names of parties, as well as villages and Pergunnahs, wherever occurring, shall be written in clear legible characters, each letter being correctly punctuated.

14thly. An Abstract or recapitulation of the above instructions is published in the vernacular language for the guidance of the decree writers, attached to the several Courts.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, the 12th February, 1847.

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ৪ মে।]

থাকে তাহার পাশাপাশি লিখিবেন। এবং সেই বিষয়ের মর্ম লিখনের আরম্ভে একটী কলি (অর্থাৎ হিন্দীতে যাহাকে "মদ" বলে) দিবেন তাহাতে যে কোন বিশেষ বিষয়ের অনুসন্ধান করিতে হয় তাহা অনায়াসে পাওয়া যায়।

১১। আপীল আদালতের ডিক্রীতে "সরেনও" মোকদ্দমা এই কথা না লিখিয়া তাহার পরিবর্তে "জাবেতাহ আপীল" কিম্বা "খাস আপীল" এই কথা লিখিতে হইবেক এবং তাহার নম্বর এবং আসল যে দাওয়া হইয়াছিল এবং আপীলেতে যে দাওয়া হয় তাহার সংখ্যা এবং বাদিপ্রতিবাদির নামের সঙ্গে ঐ ফরিয়াদী ও আপেলাণ্ট ও আসামী ও রেস্পাণ্ডেণ্ট ইহা স্পষ্ট করিয়া লিখিতে হইবেক। তৎপরে দাওয়ার নিদর্শন ও তাহার সংখ্যা কি তাহার মূল্য এবং তাহার মূল। তাহার পরে যেরূপে সরেনও মোকদ্দমার আদালতের ডিক্রীর বিষয়ে নির্দিষ্ট আছে সেইরূপে বাদিপ্রতিবাদি ও তাহারদের উকীলেরদের উপস্থিত হইবার বা না হইবার বিষয় সংক্ষেপে লিখিতে হইবেক। এবং তাহার পরে অধস্থ আদালতের ফয়সলা বা ফয়সলাসকলের খোলাসা এবং আপীলের কারণের ও জওয়াবের খোলাসা এবং যে তারিখে তাহা যথাক্রমে দাখিল করা গেল তাহা। অন্যান্য যে কাগজপত্র দাখিল হয় তাহার বিষয়ে যে বিধি সরেনও মোকদ্দমার আদালতের নিমিত্তে নির্দিষ্ট আছে তদনুসারে কার্য্য হইবেক কিন্তু নিষ্পত্তিকারি বিচারকের ফয়সলাছাড়া অধস্থ আদালতের রোবকারের অন্য কোন ভাগের খোলাসা দিবার আবশ্যক নাই।

১২। যখন আসল ডিক্রী উক্ত বিধানানুসারে প্রস্তুত হইয়াছে তখন তাহা সমাপ্ত হওনের এবং নকলের নিমিত্তে প্রস্তুত হওনের তারিখ এবং বাদিপ্রতিবাদিকে কি তাহারদের প্রতিনিধিকে তাহার এত্তেলা দেওনের তারিখ এবং ডিক্রীর নকল লিখিবার জন্যে সমুদয় ইষ্টাম্পকাগজ কি তাহার কতক কেতা প্রথম দাখিল করণের তারিখ এবং ডিক্রী প্রস্তুত হওনের পর এবং বাদিপ্রতিবাদিকে অথবা তাহারদের প্রতিনিধিকে এত্তেলা দেওনের পর অতিরিক্ত ফর্দ দাখিল করণের তারিখ এবং কত কেতা কাগজ দাখিল হইল এবং ডিক্রীর নকল প্রস্তুত হওনের এবং বাদিপ্রতিবাদিকে অথবা তাহার প্রতিনিধিকে দিবার কি দিবার প্রস্তাব করণের তারিখ ডিক্রীর পৃষ্ঠে কেবল অঙ্কেতে নহে কিন্তু অক্ষরে লিখিতে হইবেক এবং যে নকল বাদিপ্রতিবাদিকে দিতে হইবেক কেবল তাহার উপর নহে কিন্তু যে আসল ডিক্রী মোকদ্দমার রোবকারের সঙ্গে রাখিতে হয় তাহার উপরেও এই সকল বিষয় লিখিতে হইবেক।

১৩। আরো কেবল ইহা বক্তব্য যে যে তারিখে মোকদ্দমার নিষ্পত্তির নির্ভর থাকে এমত তারিখ যদি ডিক্রীর শিরোভাগে কি তাহার মধ্য ভাগে লিখিতে হয় তবে সেই স্থানে যে সন চলন আছে তদনুযায়ি তারিখ নিত্য লিখিতে হইবেক এবং বাদিপ্রতিবাদির ও পরগনার নাম যেখানে লিখিতে হয় তাহা সুস্পষ্ট অক্ষরে নোক্তা অর্থাৎ বিন্দু সহিত লিখিতে হইবেক।

১৪। উক্ত বিধানের খোলাসা অর্থাৎ সারসংগ্রহ নানা আদালতে নিযুক্ত ডিক্রীনবীসেরদের উপদেশের নিমিত্তে দেশীয় ভাষায় প্রকাশ হইতেছে।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৭ সাল ১২ ফেব্রুয়ারি।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

ফয়সলার সংক্ষেপ ও বাহুল্যের নিদর্শন।

সং ২৫ সন ১৮৪৪ সাল সরেজমিন।

যোত্রহীনতারূপে শ্রীল শ্রীযুত জজ সাহেবের কাছারীর

অর্পিত দাবীর সংখ্যা ২৪২৪৲ টাকা।

ফয়সলা আদালতে দেওয়ানী জিলা অমুক বৈঠকে শ্রীযুত অমুক অমুক পদাভিষিক্ত তারিখ ৩ অক্টোবর ১৮৪৪ সাল মোতাবেক।

গণপতিরাম যোত্রহীন বাদী রাম সিংহের পুত্র যশোবন্ত সিংহ ও ঠাকুরদয়াল সিংহের পুত্র দ্বিতীয় যশোবন্ত সিংহ প্রতিবাদিগণ।

রামচরণ লাল উকীল গোপেশ্বরখুশ ও রামনাথ উকীলদ্বয়

বাদী ফসলী ১২৪৯ সালের ৯ আষাঢ় মোতাবেক ১৮৪২ সালের ২৩ জুনের লিখিত বয়নামাঅনুসারে জমাবান্দ পরগনার রামপুর মৌজার দখল পাইবার ও ঐ স্বত্বের প্রতি সরকারী বহিকুর্দ্দমীদারীর ঘরে নাম দাখিল হইবার মৌজা মজকুরের এক বর্ষের উপস্বত্ব ২০০০৲ টাকা পরিমাণে ও অবশেষ আরজীর দ্বারা বেদখলী সময়ের ওয়াসিলাৎ ৪২৪৲ টাকা আসল মায় সুদ আর আগামি কাল অর্থাৎ দখল পাইবার দিবসপর্য্যন্তের ওয়াসিলাৎ ও নালিশের পূর্ব্বের ও পরের ওয়াসিলাতের সুদ সহিত অবশেষ আরজীর তফসীলের লিখিতমত একুনে ২৪২৪৲ দুই হাজার চারি শত চব্বিশ টাকার পরিমাণে।

অদ্য এই মোকদ্দমা বাদির উকীল রামচরণ লালের এবং প্রতিবাদির উকীল গোপেশ্বরখুশের সম্মুখে প্রতিবাদিগণের দ্বিতীয় উকীল রামনাথের অসাক্ষাতে উপস্থিত হইল বিবরণ এই যে বাদী ১৮৪৪ সালের ১ জানুআরি তারিখে ১ কেতা দরখাস্ত উপরোক্ত দাবীর নালিশ যোত্রহীনতা সূত্রে মঞ্জুর করিবার প্রার্থনায় শ্রীল শ্রীযুত জজ সাহেবের সমীপে দাখিল করে আর উক্ত সনের ২ মার্চ তারিখে উহার দরখাস্ত গ্রাহ্য হয় তৎপরে ১৮৪৪ সালের ২৩ জুন মোতাবেক ফসলী ১২৫১ সালের ২৩ আষাঢ় তারিখে নালিশী আরজী উক্ত বিচারস্থলে দাখিল হয় আর মোকদ্দমা তৈয়ারী ও বিচার কারণ ১৮৪৪ সালের ২৪ জুন তারিখে অত্র বিচারস্থলে অর্পণ হয় বাদির দাবীর চুম্বক এই যে ফতেপুর কসবার মহল্লো আওরঙ্গ আবাদবাসি রাম সিংহের পুত্র যশোবন্ত সিংহ ও ঠাকুরদয়াল সিংহের পুত্র দ্বিতীয় যশোবন্ত সিংহ সাবেক কর্জার বাকী বাবত সাবা হিসাব রুই মফলসে ৩৫০০৲ টাকা উহারদিগের দেনা ছিল তাহার পরিবর্তে উপরোক্ত তারিখে আপন জমীদারী মৌজে রামপুরের বয়নামা আমার নাম বরাবর লিখিয়া রেজিষ্টরী করাইয়া দিয়াছে আর সাবেক তমসুক সকল ফেরত লইয়াছে এইক্ষণে উক্ত মৌজার দখল দিতে ও আমি খরিদারের নাম সরকারী বহিতে দাখিল করাইতে টাল মটাল করিতেছে একারণ নালিশ করিতেছি আর জওয়াব দাবী দাখিলের পূর্ব্বে ১৮৪৪ সালের ১০ জুলাই তারিখে বাদী এক কেতা অবশেষ আরজী বেদখলী কালের ওয়াসিলাৎ আসল মায় সুদ ও আগামি কালের ওয়াসিলাৎ পাইবার জন্যে ও তাহা মঞ্জুরীর প্রার্থনায় দাখিল করে এবং উক্ত দিবসে তাহা হাকিমের মঞ্জুরীতে কাগজাতের শামিল হয়।

আরজীর খোলাসা।

অবশেষ আরজীর বিবরণ।

তফসীল।

অবশেষ আরজীর নিম্নের লিখিত মত নালিশের দিনপর্য্যন্তের ওয়াসিলাৎ আসল মায় সুদ ৪২৪৲

| | |
|---|---|
| ১৮৪২ সালের ২৩ জুনঅবধি ১৮৪৪ সালের ২৩ জুনপর্য্যন্ত দিবজমীন জমাবন্দির কাগজ সরুশামী বাদে আসল মুনফা ফিঃ সন ২০০৲ টাকার হিসাবে ৪০০৲ | নালিশের দিবসপর্য্যন্ত গণিত এক বর্ষের সুদ ২০০৲ টাকার উপর যাহা আদায় করিতে নালিশের দিবসপর্য্যন্ত এক বৎসর গত হইয়াছে বৎসরে ১২৲ টাকার হিসাবে ২৪৲ |

১৮৪৪ সালের ১৫ জুলাই তারিখে প্রতিবাদিদ্বয়ের পক্ষহইতে জওয়াব দাখিল হয় তাহার চুম্বক এই যে আমরা বাদির স্থানে না কিছু টাকা লইয়াছি ও না বাদির সাবেক কিছু পাওনা আমারদিগের স্থানে ছিল বরং আমরা রামপ্রসাদ ডিক্রীদারের ডিক্রীর দেনাহইতে আপন বস্তু রক্ষার্থে আপন দেনা বাদির পাওনা সাবেক কর্জার প্রসঙ্গে উক্ত মৌজার বয়নামা বাদির নামে লিখিয়া দিয়া রেজিষ্টরী করাইয়া দিয়াছিলাম আর ১৮৪৪ সালের ২৩ জুন তারিখে বাদির স্থানে এইমধ্যে এক কেতা একরারনামা লেখাইয়া লইয়াছিলাম যে আমার উক্ত মৌজার যথার্থ স্বত্বের সহিত কোন সম্পর্ক নাই কোন হিত প্রয়োজনার্থে মৌজা মজকুরের বিক্রয়পত্র আমার নামে লেখা গিয়াছে যদি আগামিতে উক্ত বিক্রয়পত্রানুসারে কোন দাবী করি তাহা মিথ্যা আর ঐ একরার আমারদের নিকটে প্রস্তুত আছে উপস্বত্বের যাথার্থ্যাযাথার্থ্যের প্রতি কোন আপত্তি জওয়াবে করে নাই ইতি৲

জওয়াব দাবীর খোলাসা।

১৮৪৪ সালের ১৭ জুলাই তারিখে রদ্দ জওয়াব প্রতিবাদিগণের এজহারের ও একরারনামা লিখিত হওয়া অস্বীকারের প্রসঙ্গে দাখিল হইল ইতি।

রদ্দ জওয়াবের খোলাসা।

১৮৪৪ সালের ১৯ জুলাই তারিখে রদ্দ জওয়াব জওয়াবের পোষকতায় দাখিল হইল ইতি।

রদ্দ জওয়াবের খোলাসা।

১৮৪৪ সালের ২২ সেপ্টেম্বর তারিখে ১৮১৪ সালের ২৬ আইনের ১০ ধারার মর্ম্মানুসারে মোকদ্দমা রুবকার হইয়া এই কথা লিখনের পর যে যৎকালীন বাদির উল্লিখিত বিক্রয়পত্র লিখিত হইতে প্রতিবাদিগণ অস্বীকার নহে বরং আপন দেনা হইতে অধিকৃত হইয়া এই কথা প্রকাশ করে যে বিক্রয়পত্র অন্য কিছু গ্রহণ বিনা

১৮১৪ সালের ২৬ আইনের ১০ ধারার মর্ম্মানুসারে রুবকারী হওনের বিষয়।

কেবল কোন হিত প্রয়োজনার্থে লেখা গিয়াছিল এস্থলে এই মোকদ্দমার এই বিষয়ের তজবিজ আবশ্যক যে প্রতিবাদিগণ বাদির উল্লিখিত আপন সাবেক দেনার পরিবর্তে যথার্থ উক্ত বিক্রয়পত্র লিখিয়া দিয়াছিল কি প্রতিবাদিগণের প্রকাশিত কেবল কোন হিত প্রয়োজনের মুলীভূত হইয়াছিল এমতে উভয়ের উচিত যে উপরোক্ত বিষয়ের প্রমাণ ও তাহা অন্যথার যে কিছু প্রমাণ প্রয়োগ রাখে দুই দিবস মধ্যে দাখিল করে ইতি।

বাদির প্রমাণের প্রসঙ্গ।

১৮৪৪ সালের ১৪ সেপ্টেম্বর তারিখে বাদী যে সকল প্রমাণ দাখিল করে।

১১ নং।

বাদির দেনা লেনার হিসাবী সাবেক পাওনা মবলগে ৩৫০০৲ সাড়ে তিন হাজার টাকা যাহা প্রতিবাদিগণস্থানে ছিল তাহার প্রমাণার্থে ১৮১৮ সালের ঐ উভয়ের দেনা লেনার হিসাবের নকল যার তাহার তরজমা ও আসল খাতা বহী।

১২ নং।

বাদীর পোষকতার ১৮৪২ সালের ২৩ জুন তারিখের লিখিত বয়নামা ১ কেতা।

১৩ নং।

সাবেক দেনার পরিবর্তে বয়নামার লিখিত ও উভয় বাদিপ্রতিবাদিতে হিসাব নিষ্পত্তি হওনের প্রমাণার্থে ৪ জনা সাক্ষির ইসামনবীসী।

চুনিলাল ১ বালমুকুন্দ ১
গৌরীলাল ১ দুর্গাদীন ১

১৪ সেপ্টেম্বর তারিখে বাদির প্রমাণের অন্যথার্থে যাহা দাখিল হয়।

বাদির প্রমাণের অন্যথায় প্রতিবাদির প্রমাণের প্রসঙ্গ।

১৬ নং।

বাদির উল্লিখিত বিক্রয়পত্র যাথার্থিক নহে কেবল কোন প্রয়োজনার্থে যে লেখা গিয়াছিল তাহার প্রমাণ জন্য ১৮৪২ সালের ২৩ জুন তারিখের লিখিত একরারনামা ১ কেতা।

১৭ নং।

একরারনামার লিখিত ৪ জনা সাক্ষির ইসামনবীসী।

মল্লা সিংহ ১ দেবকীনন্দন ১
গোলজার সিংহ ১ ভবানী বখ্শ ১

বিচার।

মিছিল তজবীজ ও প্রস্তুত হওনের পর এই মোকদ্দমার যে বিচার হইল তাহার বিবরণ এই যে বাদী উপরোক্ত দাবীতে বয়নামাঅনুসারে নালিশ করিয়াছে আর প্রতিবাদিগণ বয়নামা লিখিয়া দেওয়া হইতে অস্বীকার নহে বরং ইহা প্রকাশ করে যে উক্ত দলীল কেবল কোন হিত প্রয়োজনার্থে বাদির নামে লিখিত হইয়াছিল আর এই বিষয়ের পোষকতায় বাদী আমারদিগকে এক কেতা একরারনামা লিখিয়া দিয়াছে আর বাদির সাবেক পাওনা কোন টাকা আমারদিগের স্থানে ছিল না যে তাহার পরিবর্তে এই দলীল যথার্থ পক্ষে লেখা যাইত এমতে এই মোকদ্দমার বিচার আসামীর ওজরের প্রমাণাপ্রমাণের প্রতি নির্ভর অস্মদের নিকটে মিছিলের অবস্থা দৃষ্টে প্রতিবাদিগণের আপত্তি নিম্নের লিখিত হেতু সকলে প্রমাণ হয় না।

প্রথম এই যে

[এই স্থলে ফয়সলার হেতু সকল বিস্তারিতরূপে লেখা আবশ্যক কিন্তু এই নমুনায় তাহার কিছু লেখার আবশ্যক নাই ইতি।]

এমতে হুকুম হইল যে বাদির দাবী বিরোধীয় তালুকে দখল ও আরজীর লিখিত ওয়াসিলাত যাহার সংখ্যার প্রতি প্রতিবাদিগণের কোন আপত্তি নাই আর আগামি কালের ওয়াসিলাত দখল পাইবার তারিখতক দেওয়াইবার আর সরকারী বহিতে খারিজদাখিল নাম দাখিল হইবার নিমিত্তে বাদির পক্ষে ডিক্রী হয় আর মোকদ্দমার সমুদয় খরচা প্রতিবাদিগণের জিম্মায় লেখা যায় আর বাদী নালিশের দিবস হইতে ফয়সলার দিনপর্য্যন্ত আসল ওয়াসিলাতের সুদ ও ফয়সলার তারিখহইতে আসল ওয়াসিলাত ও তাহার সুদ মোট হইয়া তাহার সুদ ও খরচা আর সুদ ফয়সলার তারিখহইতে উসুলের তারিখপর্য্যন্ত আর নালিশের পরের ওয়াসিলাত বাদির দখল পাওনের তারিখতক কালেক্টরীর কাছারির দাখিলী জমাবন্দী বাকে রুই কি শত সালিয়ানা দশ টাকা সরকারী বাদে আসল টাকা দেনা হওনের তারিখহইতে মাস সুদ ১৲ টাকার হিসাবে দেওয়ান যায়।

সেওয়ায় খরচা ফয়সলার তারিখপর্য্যন্ত মোট ডিক্রীর টাকা ৪৩৭।/৩

নালিশের তারিখ অর্থাৎ ১৮৪৪ সালের ২৩ জুনপর্য্যন্তের আসল ওয়াসিলাতের পরিমাণ ৪০০৲

ওয়াসিলাতের টাকার উপর সুদ ৩৭।/৩

নালিশের পূর্ব্বের দুই বৎসরের বাবত ২০০৲ দুই শত টাকার উপর ২৪৲

১৮৪৪ সালের ২৩ জুন নালিশের তারিখঅবধি উক্ত সনের ২৩ অক্টোবর ফয়সলার তারিখপর্য্যন্ত সুদ ৪০০৲ টাকার উপর শতকরা মাসিক ১৲ টাকার হিসাবে গণিত ৩।১০ তিন মাস দশ দিনের বাবত ১৩।/৪

[ইহা কেবল নকশামাত্র আর ইহা সকল মোকদ্দমায় হুকুমের প্রতি দস্তুরল আমল অর্থাৎ নিদর্শনস্বরূপ জ্ঞান হইবেক না যেমত সকল মোকদ্দমায় নালিশ উপস্থিত হওনের পূর্ব্বের ওয়াসিলাতের সুদ দেওয়ান যায় না যথা সদর দেওয়ানী আদালতের চতুর্থ রিপোর্ট বহীর ১৭৩ পৃষ্ঠায় ছাপাহওয়া আসমান সিংহদিগর বনাম পরমেশ্বরী

সদাগরের, মোকদ্দমা দৃষ্টান্তস্থলে কিম্বা কর্জ্জা টাকার অথবা কোন বিশেষ অঙ্গীকার ওয়াশিলাতের টাকার সুদ দেওয়ান যায় সেই মোকদ্দমা এই নকশার লিখিত হইবেক, আর যদি নালিশ উপস্থিতের পূর্ব্বের ওয়াশিলাতের সুদ দেওয়ান না যায় তবে এই নকশার বিশেষ সেই ঘর খালি রাখা যাইবেক ইতি।]

উভয় বিবাদির তরফ মোকদ্দমার খরচার টাকার তফসীল।

বাদির খরচ। প্রতিবাদিগণের খরচ।

ফয়সলার পৃষ্ঠে যাহা লিখিতে হইবেক তাহার নমুনা।

১৮৪৪ সালের ১০ অক্টোবর তারিখে আসল ফয়সলা প্রস্তুত হইল।

১৮৪৪ সালের ১০ অক্টোবর তারিখে আসল ফয়সলা প্রস্তুত হওনের সম্বাদ উভয়ের উকীলগণকে দেওয়া গেল।

উক্ত মাহার ১১ তারিখে বাদির উকীল ৪ কেতা ইষ্টাম্প দাখিল করিলেক ইতি। — বাদির উকীল রামচরণ লাল প্রতিবাদির উকীল হোসেন বখশ।

উক্ত সনের ৪ অক্টোবর তারিখে প্রতিবাদিগণের উকীল ১ কেতা ইষ্টাম্প দাখিল করিলেক উক্ত সনের ১০ অক্টোবর তারিখে প্রতিবাদিগণের উকীল সৈয়দ হোসেন বখশ বাকী তিন কেতা কাগজ দাখিল করিলেক।

উক্ত সনের ১৩ অক্টোবর তারিখে উভয়ের ডিক্রীর নকল প্রস্তুত হইয়া আদালতের মোহর ও হাকিমের দস্তখত হইল।

উক্ত সনের ১৪ অক্টোবর তারিখে প্রতিবাদিগণের উকীলকে ডিক্রীর নকল দেওয়া গেল। — প্রতিবাদিগণের উকীল হোসেন বখশ।

উক্ত সনের ২০ অক্টোবর তারিখে বাদির উকীলকে ডিক্রীর নকল দেওয়া গেল আর বিলম্বের কারণ এই যে বাদির উকীল রোখসত লইয়া কাছারীতে হাজির ছিল না ইতি। — বাদির উকীল রাম চরণ লাল।

নানা প্রকার মোকদ্দমা ভিন্ন২ রূপে প্রস্তুত এবং নিষ্পত্তি হওনের সম্ভব হেতু ফয়সলা লিখিবার কালীন শ্রেণীপূর্ব্বক যে সকল বিষয় দৃষ্টান্তস্থলে ডিক্রী লিখিবার সময় ডিক্রীনবিসের সম্মুখে থাকিবার জন্য তাহার এক ফিরিস্তি লেখা যাইতেছে।

---

১। ডিক্রীর শিরোভাগ এবং পার্শ্বের পরিমাণ।

২। ডিক্রীর উপরি ভাগে দস্তুরল আমলের ৮ দফার মর্ম্মমত অর্থাৎ সরেসও কি আপীল আর প্রথমত উপস্থিত হওয়া কি সোপর্দ্দীর মোকদ্দমার দাবীর সংখ্যাসংযুক্ত মোকদ্দমার নম্বর।

৩। ২ দফার লিখিত মতানুসারে ডিক্রীর শিরোভাগ লিখিবার দাঁড়া।

৪। দস্তুরল আমলের ৩ দফার নির্দ্দেশমত উভয় বিবাদির ও ওজরদারের নাম উকীলদিগের নামসম্বলিত লিখিতে হইবেক।

৫। দস্তুরল আমলের ৪ দফার লিখিতঅনুসারে দাবীর পরিমাণ ও দাবীর হক ও দাবী লিখিবার দাঁড়া।

৬। ১০ দফার লিখিতমত ফয়সলার পার্শ্বে যে কিছু বিষয়ের চিহ্ন লিখিতে হইবেক।

৭। ৫ দফার মতানুসারে ফয়সলার প্রথমে উভয় বিবাদির ও ওজরদারের ও তাহারদিগের উকীলদিগের উপস্থিত ও অনুপস্থিতের প্রসঙ্গ।

৮। ৫ দফার লিখিত তারিখ সম্বলিত মোহতাজীভাব গ্রাহ্য হওনের প্রার্থনার দরখাস্ত দাখিলের প্রসঙ্গ।

৯। ৫ দফার লিখিত তারিখ সম্বলিত মোহতাজীরূপে নালিশ গ্রাহ্য হওনের প্রসঙ্গ।

১০। আরজী দাবী দাখিল হইবার তারিখ মোতাবক তারিখসংযুক্ত।

১১। ৫ দফামত ভিন্ন২ জিলা কি কাছারীর অধীনের আসামীর মোকদ্দমা এক কাছারীতে শোনা হওনের অনুমতির প্রসঙ্গ।

১২। ৫ দফা অনুসারে সরকারের নামে নালিশের জওয়াব দিবার অনুমতির প্রসঙ্গ।

১৩। এক কাছারীহইতে অন্য কাছারীতে মোকদ্দমা অর্পণ হওনের প্রসঙ্গ হেতু সম্বলিত।

১৪। উভয় পক্ষের কাহার মৃত্যু হওনের ও অন্য ব্যক্তি তাহার স্থলাভিষিক্ত হওনের প্রসঙ্গ।

১৫। একতরফা বিচার সম্পূর্ণের প্রসঙ্গ যদ্যপি বাদির দাবীর কিঞ্চিৎ অংশ অথবা সমুদয় ডিক্রী হইয়া থাকে।

১৬। ৬ দফার লিখিতঅনুসারে আরজী দাবীর খোলাসা।

১৭। ৬ দফার লিখিতমত অবশিষ্ট আরজীর খোলাসা তাহার দাখিলের তারিখ সহিত।

১৮। ৬ দফার নির্দ্দেশানুসারে জওয়াবের খোলাসা দাখিলের তারিখ এবং ভিন্ন২ জওয়াব দাখিলের স্থলে প্রতিবাদিগণের নাম সম্বলিত।

১৯। ৬ দফার মতানুসারে অবশিষ্ট আরজীর জওয়াবের খোলাসা দাখিলের তারিখ সংযুক্ত উপর উক্তমতে।

২০। ৬ দফার রীত্যনুসারে জওয়াবল জওয়াবের খোলাসা সহ দাখিলের তারিখ।

২১। ৬ দফার রীত্যনুসারে অবশিষ্ট আরজীর জওয়াবের জওয়াবল জওয়াবের খোলাসা সহ দাখিলের তারিখ।

২২। ৬ দফার নির্দ্দেশানুসারে হক জওয়াব সকলের খোলাসা দাখিলের তারিখ ও আসামীগণের নাম সম্বলিত ভিন্ন২ জওয়াব দাবীর স্থলে।

২৩। ৬ দফার মত অবশিষ্ট আরজীর জওয়াবল জওয়াবের হক জওয়াব সকলের খোলাসা সহ দাখিলের তারিখ।

২৪। ৬ দফামত ওজরদারের ওজরের খোলাসা সহ দাখিলের তারিখ।

[*Government Gazette, 4th May,* 1847.]

exceed the following amounts, that is to say, where the Action is brought, to recover any property for which an Action of Ejectment may be maintained in the said Supreme Court, the amount of Two Hundred Company's Rupees per annum, where the Action is brought for any malicious arrest, maliciously holding to Bail or for any other malicious prosecution, or for any Libel or Slander, or for any Assault, Battery, or false imprisonment, the amount of Three Hundred Company's Rupees, and in all other Actions the amount of One Thousand Company's Rupees.

VII. And it is enacted, that the jurisdiction of the said Subordinate Civil Court shall also extend to the recovery of the unliquidated Balance of a Partnership Account, to the extent of Five Hundred Company's Rupees if the Plaintiff shall be content to limit his claim to the recovery of that amount.

VIII. And it is enacted, that the jurisdiction of the said Subordinate Civil Court shall also extend to the recovery, against any Executor or Administrator or other Representative of any deceased testate, or intestate person of any demand not exceeding the amount of Five Hundred Company's Rupees for any distributive share of any property under an intestacy, or of any legacy, or residue or share of a residue, under a Will, if the plaintiff shall be content to limit his claim to the recovery of that amount in respect of such share or residue or legacy, provided always, that the said Court by this Act established shall not have jurisdiction over any such demand for such share, residue or legacy if any suit shall at the time of preferring such demand be pending in the said Supreme Court for the Administration of the Estate, out of which such share, residue or legacy is demandable.

IX. And it is enacted, that it shall not be lawful for any plaintiff to divide any cause of action into two or more suits for the purpose of bringing the same within the jurisdiction of the said Subordinate Civil Court; but any plaintiff having cause of action for debt or damages above the value recoverable under this Act may abandon the excess, and thereupon such plaintiff shall on proving his case have a decree for an amount not exceeding such value, and such decree shall be in full discharge of all demands in respect of such cause of action.

X. And it is enacted, that the jurisdiction of the said Subordinate Civil Court shall, as regards the persons to be subject thereto, extend to all persons inhabiting or seeking a livelihood within the City of Calcutta.

XI. And it is enacted, that the said Court shall on all purely legal demands for which an Action at Law is maintainable, decide according to the Law to be administered in the Supreme Court, in the like cases between the like parties, provided that the defendant may in any Action for such legal demand allege and establish an equitable defence, and thereupon the said Court shall by its



তা থাকিবেক বিশেষতঃ যে সম্পত্তি ফিরিয়া পাইবার জন্যে "ইজেক্টমেণ্ট" নামক নালিশ উক্ত সুপ্রিম কোর্টে উপস্থিত করা যাইতে পারে এমত সম্পত্তির বাবতে নালিশ হইলে যদি তাহার বার্ষিক কোম্পানির ২০০৲ টাকা মূল্য হয় এবং হিংসাপূর্ব্বক গ্রেপ্তার করণ বা হিংসাপূর্ব্বক হাজির জামিন লওন অথবা অন্য কোন প্রকার হিংসাক্রমে নালিশ অথবা কোন অপবাদ বা কুযশ বা কোন আক্রমণ বা কোন আঘাত বা অন্যায় কয়েদ করণের জন্যে নালিশ হইলে যদি নালিশী টাকা কোম্পানির ৩০০৲ টাকা হয় এবং অন্য সকল নালিশী টাকা যদি কোম্পানির ১০০০৲ টাকা হয় তবে সেই সকল নালিশ ঐ কলিকাতার অধীন দেওয়ানী আদালতে হইতে পারে ইতি।

৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে কোম্পানির ৫০০৲ টাকাপর্য্যন্ত বখরাদারী হিসাবের অপরিশোধিত বাকী পাইবার জন্যে যদি ফরিয়াদী কেবল তত টাকা পাইবার জন্যে আপনার দাওয়া কমাইতে স্বীকৃত হয় তবে ঐ অধীন দেওয়ানী আদালতে সেইপ্রকার নালিশ গ্রাহ্য হইতে পারে ইতি।

৮ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে ব্যক্তি উইল না করিয়া মরে তাহার সম্পত্তির বাটওয়ারা করা অংশের জন্যে অথবা উইলক্রমে দান বা অবশিষ্ট টাকার বা অবশিষ্ট টাকার অংশের জন্যে কোম্পানির অনধিক ৫০০৲ টাকার দাওয়া হইলে যদি ফরিয়াদী সেই অংশ অথবা অবশিষ্ট টাকা অথবা দানের বাবতে কেবল ততসংখ্যক টাকার দাওয়া করিতে স্বীকৃত হয় তবে তাহা পাওনের জন্যে উইল করিয়া বা না করিয়া যে ব্যক্তি মরে তাহার একসেকুটর অথবা আডমিনিষ্ট্রেটর অথবা অন্য কোন স্থলাভিষিক্ত ব্যক্তির নামে নালিশ ঐ অধীন দেওয়ানী আদালতের বিচার ও নিষ্পত্তি করিতে ক্ষমতা থাকিবেক। কিন্তু জানা কর্ত্তব্য যে যে ইষ্টেটহইতে ঐ অংশ অথবা অবশিষ্ট টাকা অথবা মুমূর্ষু দান পাইবার জন্যে দাওয়া হয় সেই ইষ্টেটের সরবরাহ করিবার নিমিত্ত দাওয়া করণ সময়ে উক্ত সুপ্রিম কোর্টে যদি কোন মোকদ্দমা উপস্থিত থাকে তবে এই আইনের দ্বারা স্থাপিত আদালতের ঐ অংশ বা অবশিষ্ট টাকা বা মুমূর্ষু দানের দাওয়ার বিষয়ে কোন কর্ত্তৃত্ব থাকিবেক না ইতি।

৯ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত অধীন দেওয়ানী আদালতের এলাকার অধীন করিবার জন্যে কোন বাদী আপন নালিশের কারণ দুই বা ততোধিক মোকদ্দমাতে বিভাগ করিতে পারিবেক না। কিন্তু এই আইনক্রমে যত টাকা আদায় হইতে পারে তদপেক্ষা অধিক টাকার কর্জ্জের বা ক্ষতিপূরণের নালিশের কারণ থাকিলে ফরিয়াদী ঐ বাড়তি টাকা ত্যাগ করিতে পারে এবং ফরিয়াদী তাহা করিলে এবং আপনার দাওয়া সাব্যস্ত করিলে ঐ টাকার অনধিক সংখ্যার ডিক্রী পাইবেক এবং ঐ ডিক্রীতে হুকুম থাকিবেক যে ঐ মোকদ্দমার কারণের সকল দাওয়া সম্পূর্ণরূপে পরিশোধ হয় ইতি।

১০ ধারা। এবং যেং প্রকার ব্যক্তি ঐ অধীন আদালতের কর্ত্তৃত্বাধীনে থাকিবেক তাহার বিষয়ে হুকুম হইল যে শহর কলিকাতার যত ব্যক্তি বাস করে অথবা যত ব্যক্তি সেই শহরে উপজীবিকার চেষ্টা করে তাহারদের উপরে ঐ অধীন দেওয়ানী আদালতের কর্ত্তৃত্ব থাকিবেক ইতি।

১১ ধারা। এবং শুদ্ধ আইনসম্পর্কীয় যে দাওয়াসকলের বাবৎ আইনমূলক নালিশ উপস্থিত হইতে পারে এমত প্রকার সকল দাওয়ার বিষয়ে ইহাতে হুকুম হইল যে সেইং পক্ষের এবং সেইং প্রকার বাদিপ্রতিবাদির মধ্যে সুপ্রিম কোর্টে যে আইন চলন আছে সেই আইনানুসারে উক্ত আদালত সেই মোকদ্দমা নিষ্পত্তি

decree give the defendants the benefit of such defence to the same extent and upon the same principles of Equity as would be applied in the like case by the said Supreme Court on its Equity side, provided that such defence shall not involve a cross demand to an extent exceeding the sum of One Thousand Company's Rupees.

XII. And it is enacted, that the said Subordinate Civil Court shall exercise all the powers which are exercised by Her Majesty's Supreme Court of Judicature in the issuing of process, and summoning and compelling the attendance of witnesses and the administering of oaths or solemn declarations and for punishing contempts, and all other powers which are exercised by the said Supreme Court for trial and determination and execution in Actions at Law, and that the said Subordinate Civil Court shall have and use an Official Seal.

XIII. And whereas it is conducive to the good administration of Justice that the respectable part of the public should be associated therein: It is hereby enacted, that the Governor General in Council may, by Proclamation, order that every or any Commissioner of the said Subordinate Civil Court shall, in all suits, or in any particular class of suits, and in all proceedings therein or in any particular proceeding therein, sit with one or more Jurors, and may in the said Proclamation lay down rules for the selection, summoning and compelling attendance of the said Jurors, and for enforcing the performance of their duty by such Jurors.

XIV. Provided always and it is hereby enacted, that the verdict of such Juror or Jurors shall be only for the information of the Conscience of the Court.

XV. And it is enacted, that the manner of commencing a suit in the said Subordinate Civil Court shall be as follows:

1. Each of the Commissioners of the said Subordinate Civil Court shall sit at stated hours for the purpose of receiving plaints.

2. Every plaintiff bringing a suit in the said Subordinate Civil Court shall, except as hereinafter excepted, appear in person before one of the Commissioners, and shall, orally or in writing, lay before such Commissioner the facts which constitute his claim.

3. The excepted cases in which the plaintiff shall be excused from appearing in person for the purpose of making the statement of facts mentioned in the last Clause, are the same as the excepted cases specified in Clause 15 of this Section, but the plaintiff shall in all cases be permitted to make the statement of facts, by an Agent provided he deposit in Court the sum of Fifty Company's Rupees.

4. The sum so deposited shall be held as a security for any sum or such part thereof as it will

করিবেন। কিন্তু জানা কর্ত্তব্য যে এই প্রকার আইনমূলক কোন দাওয়ার নালিশে প্রতিবাদী এক্যুটি অর্থাৎ যথার্থমূলক ওজরায় দিতে ও সাব্যস্ত করিতে পারে এবং তাহা হইলে উক্ত সুপ্রিম কোর্টের এক্যুটি পক্ষে সেই প্রকার বিষয়ে এক্যুটি অর্থাৎ যাথার্থ্যের যেং নিয়ম যেপর্য্যন্ত খাটান যাইত সেই যাথার্থ্যের নিয়ম সেইপর্য্যন্ত উক্ত আদালত আমলে আনিবেন এবং আপনার ডিক্রীর দ্বারা ঐ আসামীদিগকে সেই ওজরাদের উপকার দিবেন। কিন্তু জানা কর্ত্তব্য যে এই প্রকার ওজরায় করাতে যদি ১০০০৲ টাকার উর্দ্ধ বিপরীত দাওয়া উৎপন্ন হয় তবে সেই গতিকে তাহা গ্রাহ্য হইবেক না ইতি।

১২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে হুকুমনামা জারির করণ বিষয়ে এবং সাক্ষিরদিগকে তলব করণ ও হাজির করাওনের বিষয়ে এবং শপথ কি স্বীকৃতি করাওনের বিষয়ে এবং আদালতের অবজ্ঞার দণ্ড করণের বিষয়ে শ্রীমতী মহারাণীর সুপ্রিম কোর্টের যে সকল ক্ষমতা আছে উক্ত অধীন দেওয়ানী আদালতের সেই সকল ক্ষমতা থাকিবেক এবং আইনমূলক নালিশের বিচার ও নিষ্পত্তি ও ডিক্রী জারীর নিমিত্ত উক্ত সুপ্রিম কোর্টের অন্য যে সকল ক্ষমতা আছে উক্ত অধীন আদালতের সেই সকল ক্ষমতা থাকিবেক। এবং উক্ত অধীন দেওয়ানী আদালতের এক মোহর থাকিবেক ও তাহা ব্যবহার করা যাইবেক ইতি।

১৩ ধারা। এবং যেহেতুক সাধারণ লোকেরদের মধ্যে শিষ্টবিশিষ্ট ব্যক্তিরা আদালতের কার্য্যে সাহায্য করিলে ঐ কার্য্য উত্তমরূপে নির্ব্বাহ হওনের সম্ভাবনা আছে অতএব ইহাতে হুকুম হইল যে শ্রীযুক্ত গবর্নর জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে ঘোষণার দ্বারা এমত হুকুম দিতে পারেন যে সকল মোকদ্দমায় অথবা কোন বিশেষ প্রকার মোকদ্দমায় এবং আদালতের সকল কার্য্যে অথবা তাহার কোন বিশেষ কার্য্যে উক্ত অধীন দেওয়ানী আদালতের প্রত্যেক কমিসনর অথবা কোন কমিসনর এক বা ততোধিক জুরি ব্যক্তিকে লইয়া বৈঠক করেন এবং উক্ত জুরি ব্যক্তিকে মনোনীত করণ এবং তলব করণ এবং হাজির করাওনের নিমিত্ত এবং জুরি ব্যক্তির প্রতি অর্পিত কার্য্য করাওনের বিষয়ে ঐ ঘোষণাপত্রের মধ্যে নিয়ম করিতে পারেন ইতি।

১৪ ধারা। কিন্তু জানা কর্ত্তব্য এবং ইহাতে হুকুম হইল যে ঐ জুরি ব্যক্তি বা ব্যক্তিরদের ফয়সলা কেবল ঐ আদালতের বিচারকেরদের বিজ্ঞাপনের নিমিত্তে হইবেক ইতি।

১৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত অধীন দেওয়ানী আদালতের মোকদ্দমা করণের এই রীতি হইবেক।

১। উক্ত অধীন দেওয়ানী আদালতের প্রত্যেক জন কমিসনর নালিশ লইবার জন্যে নিরূপিত ঘণ্টায় বৈঠক করিবেন।

২। উক্ত অধীন দেওয়ানী আদালতে যে প্রত্যেক ফরিয়াদী মোকদ্দমা উপস্থিত করে সেই প্রত্যেক ব্যক্তি পশ্চাৎ যেরূপে লেখা আছে তাহা বর্জ্জিয়া ঐ কমিসনরেরদের এক জনের সমক্ষে স্বয়ং উপস্থিত হইবেক এবং আপনার দাওয়ার সমস্ত বৃত্তান্ত জোবানীতে অথবা লিখনের দ্বারা উক্ত কমিসনরকে জানাইবেক।

৩। বর্জ্জিত যেং গতিকে ফরিয়াদী শেষ দফার লিখিত এজহার করিবার জন্যে স্বয়ং হাজির হইতে ক্ষমা পাইবেক তাহা এই ধারার ১৫ দফার নির্দিষ্ট বর্জ্জিত বিষয়ের তুল্য হইবেক কিন্তু যদি ফরিয়াদী কোং ৫০৲ টাকা আদালতে আমানৎ করে তবে সে ব্যক্তি সকল গতিকে এক জন মোক্তারের দ্বারা এজহার করিতে অনুমতি পাইবেক।

৪। ঐ মোকদ্দমার বিষয়ে অথবা তাহা চালাওনের খরচের বাবতে আসামীকে অথবা সরকারকে যে২ টাকা

cover, which may be, or which may become due to the defendant, or to the Government, in respect of the matter of the suit, or in respect of the mode of conducting it: if nothing shall so be, or become due, the sum shall be repaid to the plaintiff.

5. If the plaintiff lays the facts before the Commissioner orally, the facts whether stated of his own accord or elicited by examination shall be reduced into form and written down by the Commissioner or by an Officer of the Court under his direction, and shall constitute the plaint.

6. If the plaintiff lays the facts before the Commissioner in writing, the written statement shall be corrected in form by the Commissioner, or by an Officer of the Court under his direction, if it requires such correction, and in substance if it in any respect disagrees with the statement of facts elicited by the examination of the plaintiff; subject to such correction the written statement shall constitute the plaint.

7. When the statement of facts constituting the plaint has been made, the Commissioner, if he is of opinion that the defendant or the matter of the suit is not within the jurisdiction of the Subordinate Civil Court, shall make a decree accordingly.

(*To be continued.*)

দেয় হয় বা হইতে পারে সেই টাকার জন্যে বা তাহার যে ভাগ তদ্দ্বারা পরিশোধ হইতে পারে তাহার জন্যে ঐ আমানতহওয়া টাকা বন্ধকস্বরূপ থাকিবেক। যদ্যপি সেইরূপ কিছু দেনা না থাকে বা তৎপরে দেনা না হয় তবে সেই টাকা ফরিয়াদীকে ফিরিয়া দেওয়া যাইবেক।

৫। যদি ফরিয়াদী কমিস্যনরের নিকটে মৌখিক মোকদ্দমার সকল বৃত্তান্ত কহে তবে সেই সকল বৃত্তান্ত তাহার স্বেচ্ছাক্রমে জ্ঞাত করা গেলে বা জোবানবন্দীর দ্বারা জ্ঞাত হওনা গেলে তাহা কমিস্যনর লিখিবেন অথবা তাঁহার হুকুমক্রমে আদালতের কোন আমলা নিরূপিত দাঁড়া মতে লিখিবেক এবং তাহাই নালিশপত্র জ্ঞান হইবেক।

৬। ফরিয়াদী সেই সকল বৃত্তান্ত লিখনের দ্বারা কমিস্যনরের নিকটে দরপেশ করিলে যদি ঐ লিখিত এজহার রীতির বিরুদ্ধ হইয়া থাকে অথবা ফরিয়াদীর জোবানবন্দীর দ্বারা যে বৃত্তান্ত জানা যায় তাহার সঙ্গে যদি ঐ লিখিত এজহার না মিলে তবে কমিস্যনর সাহেব অথবা তাঁহার হুকুমক্রমে আদালতের এক জন আমলা তাহা সংশোধন করিয়া দাঁড়ামতে লিখিবেন এবং তাহা বস্তুতঃ সংশোধন হইবেক কিন্তু এই সংশোধন বিধায় ঐ লিখিত এজহার নালিশপত্র জ্ঞান হইবেক।

৭। বৃত্তান্তের যে এজহার লইয়া নালিশপত্র হয় তাহা প্রস্তুত হইলে যদি কমিস্যনর সাহেব বোধ করেন যে সেই আসামী অথবা সেই মোকদ্দমার বিষয় অধীন দেওয়ানী আদালতের কর্তৃত্বের মধ্যে নাই তবে তদনুসারে ডিক্রী করিবেন।

(ইহার শেষ আগামিতে প্রকাশ হইবেক।)

## EDUCATION NOTICE.

A Special Examination of Candidates for admission to the Free and Stipendiary Lists of the Medical College, will be held in that Institution on Saturday, the 5th of June next, at 10 A. M.

There are several Stipendiary Vacancies of Eight Rupees per Mensem each, tenable for five years. No Candidate can be admitted under the full age of 16, or above that of 20 years, on any account whatever.

Every applicant for admission must bring a letter of recommendation from some respectable person, certifying that he is of good character, and worthy of admission to the privilege of studying Medicine.

The Candidates must present themselves before the Secretary to the College three days prior to the date of examination, with a view to their being identified as the persons really desiring admission.

All Candidates will be expected to possess a thorough knowledge of English, so as to be able to read, write, and enunciate it with fluency and facility. They must be able to analyse a passage in Milton's Paradise Lost, Robertson's Histories, or Works of a similar Classical Standard—be acquainted with the elements of Arithmetic, Algebra, Geometry, and Natural Philosophy, and bring certificates from the Head Masters of the Schools in which they have studied, expressly stating that they possess the information required, and are capable of undergoing the ordeal proposed. The preference in selection will always be given to those

[*Government Gazette, 11th May*, 1847.]

## বিদ্যাধ্যাপনের বিজ্ঞাপন।

মেডিকাল কালেজের বৈতনিক ও অবৈতনিক সম্প্রদায়ের পদ প্রাপণাকাঙ্ক্ষিরদের বিশেষ ইমতিহান আগামি জুন মাসের ৫ তারিখ শনিবার বেলা দশ ঘণ্টার সময়ে উক্ত কালেজে হইবেক।

বৈতনিক কএক পদ শূন্য আছে তাহার বেতন মাসিক ৮৲ টাকা এবং তাহা পাঁচ বৎসরপর্য্যন্ত ভোগ হইতে পারে। ষোল বৎসরের ন্যূন কি বিশ বৎসরের অধিকবয়স্ক কোন পদাকাঙ্ক্ষিকে কোনমতে নিযুক্ত করা যাইতে পারিবেক না।

ঐ পদাকাঙ্ক্ষি প্রত্যেক জনের আবশ্যক যে তিনি কোন সম্ভ্রান্ত লোকের স্বাক্ষরিতে এক সুপারিশপত্র আনেন তাহাতে ইহা লেখা থাকিবেক যে তিনি সদাচারী এবং ঔষধ বিদ্যা শিক্ষা করণের যোগ্য বটেন।

যাঁহারা ঐ পদ পাইতে প্রার্থনা করেন তাঁহারদের অনন্যতা নিশ্চয় করণের অভিপ্রায়ে তাঁহারদের আবশ্যক যে ইমতিহানের দিনের তিন দিন পূর্ব্বে তাঁহারা কালেজের সেক্রেটারী সাহেবের নিকটে উপস্থিত হন।

সকল পদাকাঙ্ক্ষির আবশ্যক যে তাঁহারা ইঙ্গরেজী ভাষা উত্তমরূপে জানেন ও শুদ্ধরূপে এবং সহজে তাহা পাঠ করিতে ও লিখিতে এবং উচ্চারণ করিতে পারেন। আরো তাঁহারদের আবশ্যক যে তাঁহারা মিল্টন পারাডৈস লষ্ট কিম্বা রাবর্টসনের ইতিহাস পুস্তক কি তত্তুল্য উত্তম পুস্তকের কোন ভাগের অর্থ করিতে পারেন এবং অঙ্ক বিদ্যা ও বীজগণিত বিদ্যা ও ভূমিপরিমাপক বিদ্যা ও পদার্থনির্ণায়ক বিদ্যার মূল নিয়ম জানেন এবং তাঁহারা যে বিদ্যালয়ে শিক্ষা করিয়াছেন তাহার প্রধান শিক্ষকের স্বাক্ষরিতে এক সর্টিফিকট আনেন তাহাতে লেখা থাকিবেক যে তাঁহারা আবশ্যক জ্ঞানপ্রাপ্ত হইয়াছেন এবং প্রস্তাবিত ইমতিহান দিতে

who possess the greatest amount of information in the above-mentioned branches of education.

The course of instruction given in the Bengal Medical College is recognized by the University of London, the Royal College of Surgeons of England, and the Worshipful Society of Apothecaries of London—the Degrees, Diploma, and License of which bodies respectively, can be obtained by any pupil who has studied in Calcutta, provided he passes through the particular course and extent of study required by each; of which every particular may be ascertained on personal application to the Secretary, Medical College.

(By order.)

FRED. J. MOUAT, *M. D.*,
*Secretary.*

Council of Education, April, 1847.

---

NOTIFICATIONS.

ORDER BY THE SUDDER NIZAMUT ADAWLUT.

*The 3rd May,* 1847.

Syed Furzund Hossein is dismissed from the situation of Law Officer of East Burdwan.

ORDER BY THE SUDDER DEWANNY ADAWLUT.

APPOINTMENT.

*The 7th May,* 1847.

Baboo Juggobundhoo Dass, to be Acting Moonsiff of Parkool, Zillah Sylhet.

B. J. COLVIN, *Offg. Registr.*

---

## রাজকর্ম্মে নিয়োগ।

৮১৫ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ২৮ আপ্রিল।

ভাগলপুরের মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টান্ট শ্রীযুত ডবলিউ সি ওয়াটসন সাহেব (Mr. W. C. Watson,) ঐ জিলাতে জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

নিজতের আদালতের ফতওয়ানবিস শ্রীযুত মৌলবী এরাদৎ আলী ১৮১১ সালের ৩ আইনের ২ ধারার ৩ প্রকরণের নির্দ্দিষ্ট ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

১৮৪৭ সাল ১ মে।

শ্রীযুত ই ডিড্স সাহেবের (Mr. E. Deedes,) পরিবর্ত্তে শ্রীযুত সি গাষ্টিন সাহেব (Mr. C. Garstin,) বাঁকুড়াতে খয়রাত নৌকার দ্বারা প্রাপ্ত ফাজিল টাকা ব্যয় করণের কমিটির মেম্বর হইবেন।

শ্রীযুত এচ আর বণ্ড সাহেব (Mr. H. R. Bond,) পূর্ব্ব বর্দ্ধমানের সিবিল আসিষ্টান্ট চিকিৎসক হইলেন।

জিলা শ্রীহট্ট পারকুলের মুনসেফ শ্রীযুত মুনশী নাসিরুদ্দীন হসেন ঐ জিলার প্রধান সদর আমীনী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

ছুটী।

১৮৪৭ সাল ৩০ আপ্রিল।

হুগলীর অতিরিক্ত প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী সৈয়দ ওসমান আলী দুই দিনের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ১ মে।

শ্রীহট্টের প্রধান সদর আমীন শ্রীযুত রায় রাধাগোবিন্দ ঘোষ ছয় সপ্তাহের ছুটী পাইয়াছেন।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ১১ মে।]

---

পারেন। যাঁহারা উপরের লিখিত বিদ্যাবিষয়ে অধিক জ্ঞানপ্রাপ্ত হইয়াছেন তাঁহারাই অগ্রে মনোনীত হইবেন।

বাঙ্গলা দেশের মেডিকাল কালেজে যে বিষয়ের শিক্ষা হইতেছে তাহাতে লণ্ডন নগরের উনিবর্সিটির এবং ইঙ্গলণ্ড দেশের চিকিৎসকেরদের রাজকীয় কালেজের ও লণ্ডন নগরের ঔষধ প্রস্তুতকারিরদের অতিসম্ভ্রান্ত সভার সম্মতি আছে এবং কলিকাতায় যে ছাত্রেরা শিক্ষা করিয়াছেন তাঁহারা যদি ঐ প্রত্যেক বিদ্যালয়ের নিরূপিত বিশেষ বিদ্যাবলিতে বিজ্ঞ হন তবে তাঁহারা ঐ বিদ্যালয়ের উপাধি কিম্বা যোগ্যতার পত্র কি চিকিৎসাকরণের অনুমতিপত্র পাইতে পারেন তাহার বিশেষ বৃত্তান্ত যে কেহ জানিতে চাহেন তিনি স্বয়ং মেডিকাল কালেজের সেক্রেটারী সাহেবের নিকটে দরখাস্ত করিলে জানিতে পারিবেন।

(হুকুমক্রমে।)

এফ জে মোয়াট। সেক্রেটারী।

বিদ্যাধ্যাপনের কৌন্সেল। ১৮৪৭ সাল আপ্রিল।

---

বিজ্ঞাপন।

সদর নিজামৎ আদালতের হুকুম।

১৮৪৭ সাল ৩ মে।

শ্রীযুত সৈয়দ ফরজন্দ হোসেন পূর্ব্ব বর্দ্ধমানের ফতওয়ানবিসের কর্ম্ম হইতে অন্তর হইয়াছেন।

সদর দেওয়ানী আদালতের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ৭ মে।

শ্রীযুত বাবু জগবন্ধু দাস জিলা শ্রীহট্টের পারকুলের একটিং মুনসেফ হইলেন।

বি জে কলবিন। একটিং রেজিষ্টর।

---

১৮৪৭ সাল ৩ মে।

শ্রীহট্টের সিবিল ও সেশন জজ শ্রীযুত এচ ষ্টেনফোর্থ সাহেব (Mr. H. Steinforth,) এক মাসের ছুটী পাইয়াছেন।

বেহারের আদালতের ফতওয়ানবিস শ্রীযুত মৌলবী গোলাম কাদের গত মাসের ২১ তারিখঅবধি বর্ত্তমান মাসের ১ তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

জাহানাবাদের ডেপুটী মাজিষ্ট্রেট শ্রীযুত বাবু ঈশ্বরচন্দ্র ঘোষাল এক সপ্তাহের ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ৫ মে।

দিনাজপুরের মাজিষ্ট্রেট শ্রীযুত আর স্কট সাহেব (Mr. R. Scott,) গত মাসের ২১ তারিখে আপন কর্ম্মের ভার শ্রীযুত সি ষ্টিয়র সাহেবের (Mr. C. Steer,) প্রতি অর্পণ করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

৯২৩ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ২৮ আপ্রিল।

শ্রীযুত লেপ্টেনেণ্ট জে সি হটন সাহেবের (Lieutenant J. C. Haughton,) বিশেষ কর্ম্মোপলক্ষে অনুপস্থানপর্য্যন্ত রামগড়ের লঘু অস্ত্রধারি সৈন্যেরদের লেপ্টেনেণ্ট শ্রীযুত আর টেলর সাহেব (Lieutenant R. Taylor,) দক্ষিণ পশ্চিম অঞ্চলে শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের এজেণ্টের দ্বিতীয় আসিষ্টান্টী কর্ম্ম নির্ব্বাহ করিবার যে নিয়োগ তাহা মঞ্জুর হইল।

শ্রীযুত বাবু মহেন্দ্রনাথ বসু মেদিনীপুরের আবকারীর সুপারিণ্টেণ্ডেণ্ট হইবেন এবং ১৮৪০ সালের ১৪ আইনের ৩ ধারার নির্দ্দিষ্ট ক্ষমতানুসারে কার্য্য করিবেন।

১৮৪৭ সাল ৫ মে।

সারণের মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত সি এচ কাম্বেল সাহেব (Mr. C. H. Campbell,) ১৮৩১ সালের ৮ আইনের ২১ ধারার নির্দ্দিষ্ট ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

মৌলবী মনিরুদ্দীন মহম্মদের মৃত্যু হওয়াতে জিলা চব্বিশপরগনার প্রধান সদর আমীন শ্রীযুত বাবু হরচন্দ্র ঘোষ প্রথম শ্রেণীভুক্ত হইয়াছেন।

শ্রীযুত পণ্ডিত উপেন্দ্রচন্দ্র ন্যায়রত্ন ভট্টাচার্য্য চাটিগাঁর প্রধান সদর আমীন হইবেন।

শ্রীযুত মৌলবী আহম্মদ বকস রঙ্গপুরের প্রধান সদর আমীন হইবেন।

১৮৪৭ সাল ৭ মে।

শ্রীযুত ই করি সাহেব (Mr. E. Currie,) সদর দেওয়ানী ও নিজামত আদালতের জজী ক্ষমতাপ্রাপ্ত হইয়া ১৮২৮ সালের ৩ আইনানুসারে স্পেশিয়ল কমিস্যনরী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত জি প্লোডন সাহেব (Mr. G. Plowden,) সদর বোর্ড রেবিনিউর সেক্রেটারীর কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত সি বীডন সাহেব (Mr. C. Beadon,) হাসিল ও নিমক ও আফীমের বোর্ডের একটিং সেক্রেটারী হইবেন।

শ্রীযুত ডবলিউ গ্রে সাহেব (Mr. W. Grey,) বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের জোটি সেক্রেটারীর কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

ছুটী।

১৮৪৭ সাল ৫ মে।

নওয়াখালির ডেপুটী কালেক্টর শ্রীযুত মৌলবী হাফিজুল্লা খাঁ ডাক্তরের সর্টিফিকেটক্রমে এক মাসের ছুটী পাইয়াছেন।

বেহারের আফীমের সব-ডেপুটী এজেণ্ট শ্রীযুত সি হলিংস সাহেব (Mr. C. Hollings,) গত মার্চ মাসের ১৯ তারিখে যে ছুটী পান তাহার অবশিষ্ট কাল গত মাসের ১৬ তারিখঅবধি রহিত হইল।

মালদহের জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত এফ বি কেম্প সাহেব (Mr. F. B. Kemp,) গত মার্চ মাসের ১০ তারিখে যে ছুটী পান তাহার অবশিষ্ট কাল গত মাসের ২০ তারিখঅবধি রহিত হইল।

মালদহের জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত এফ বি ড্রমণ্ড সাহেব (Mr. F. B. Drummond,) গত মাসের ১৪ তারিখে যে এক মাসের ছুটী পান তাহা তাঁহার প্রার্থনায় রহিত হইল।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ৫ মে।

ফিনান্সিয়ল ডিপার্টমেণ্টে গবর্ণমেণ্টের ১৮৪১ সালের ১৬ মার্চ তারিখের যে নির্দ্ধারণ ১৮৪৫ সালের ২৪ জুন তারিখের বাঙ্গলা গবর্ণমেণ্ট গেজেটে প্রকাশ হয় তদনুসারে দেওয়ানী সম্পর্কীয় যে কার্য্যকারকেরা মাসিক ১০০ টাকার অধিক মাহিয়ান পান তাঁহারা ২০ বৎসরপর্য্যন্ত কর্ম্ম করিলে পর ১৮৩১ সালের ৪ জানুআরি তারিখের নিয়মের অনুসারে বার্দ্ধক্যপ্রযুক্ত পেনসান পাইতে পারেন অতএব সকল সিবিলওয়ার অধ্যক্ষেরদিগকে ইহার দ্বারা হুকুম দেওয়া যাইতেছে যে পেনসানের দরখাস্ত পাঠাইবার সময়ে পেনসান পাইবার দরখাস্তকারি ব্যক্তি যে অবধি সরকারী কর্ম্মে নিযুক্ত হইয়াছেন সেইঅবধি তিনি যে২ কর্ম্ম করিয়াছেন এবং সরকারী কর্ম্মোপলক্ষে যে২ মাহিয়ানা পাইয়াছেন তাহা পাঠের ৯ নম্বরী ঘরে তাঁহারা লেখেন ইতি।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

INSOLVENT COURT. — দেউলিয়ারদের আদালত।

---

## IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, bearing date the 29th day of April instant, the matters of the Petition of MOONSHEE HUSSAIN ALLY, late of Mussergunge, a Gomasta in the service of Moonshee Golam Subdur, and now a prisoner for debt in the Common Jail of Calcutta, seeking the benefit of an Act of the ninth year of the Reign of his late Majesty King George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard in the said Court on Saturday, the 5th day of June next.

The names of the creditors of the said MOONSHEE HUSSAIN ALLY, appear in a Schedule filed with his said petition in the Office of the Chief Clerk of the said Court, to which any creditors may refer.

Calcutta, 29th April, 1847. — JUDGE and BURKINYOUNG, *Insolvent's Attornies.*

শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

মুনশী গোলাম সফদরের গোমাশতা পূর্ব্বে মির্জাপুরনিবাসি মুনশী হুসেন আলী এক্ষণে কলিকাতার সাধারণ জেলখানায় ঋণপ্রযুক্ত কয়েদ হইয়া ভারতবর্ষের দেউলীয়া ঋণিরদের উপকারার্থ আইননামক ভূত চতুর্থ জর্জ রাজার নবম বৎসরের আইনের দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান আপ্রিল মাসের ২৯ তারিখে উক্ত আদালতে হুকুম হইল যে তাঁহার দরখাস্তের মর্ম্ম আগামি জুন মাসের ৫ তারিখ শনিবারে উক্ত আদালতে শুনা যায়।

উক্ত মুনশী হুসেন আলীর মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া তাঁহার উক্ত দরখাস্ত সহিত উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

কলিকাতা। ১৮৪৭। ২৯ আপ্রিল। — জজ ও বর্কিন্যাং। দেউলিয়ার উকীল।

---

NOTICE is hereby given, that by an order of the said Court, bearing date the 26th day of April last in the matters of the Petition of ABRAHAM HARON COHEN, alias Abraham Cohen, otherwise A. Cohen of Doomtollah Street, in the town of Calcutta, Trader, and late a prisoner confined in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his late Majesty George

the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard in the said Court on Monday, the 7th day of June next, at the hour of 11 o'clock in the forenoon.

The names of the creditors of the said ABRAHAM HARON COHEN, appear in a Schedule filed in the Office of the Chief Clerk of the said Court, to which any creditor may refer. Dated this 4th day of May, one thousand eight hundred and forty-seven.

PAUL and SHAW, *Insolvent's Attornies.*

পূর্ব্বে কলিকাতা নগরের চোরবাগানের ব্রাহ্মানিবাসি সওদাগর আব্রাহাম হারোণ কোহেন ওরফে আব্রাহাম কোহেন অথবা এ কোহেন সম্প্রতি কলিকাতার সাধারণ জেলখানায় কয়েদ হইয়া ভারতবর্ষ স্থ দেওলীয় ঋণির দর উপকারার্থ আইননামক দ্বিতীয় চতুর্থ জর্জ রাজার নবম দশমাব্দের আইনের দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে গত আপ্রিল মাসের ২৬ তারিখে উক্ত আদালতে হুকুম হইল যে তাহার দরখাস্তের মর্ম্ম আগামি জুন মাসের ৭ তারিখ সোমবার বেলা এগার ঘণ্টার সময়ে উক্ত আদালতে শুনা যায়।

উক্ত আব্রাহাম হারোণ কোহেনের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

কলিকাতা। ১৮৪৭। ৪ মে।        পাউল ও শেয়ড। দেওলীয়ের উকীল।

---

In the matter of ANDREW WILKIE late of Calcutta, but at present residing at Chandernagore, in Bengal, and lately carrying on trade and business in Calcutta, with William Nickol, and Henry Malcolm Low, in Copartnership, under the name, style or firm of Nickol, Wilkie and Co., Merchants and Agents.

NOTICE is hereby given, that by an order of the said Court made on the 21st day of April last, it was adjudged that the petition of Madubchunder Ghose a creditor of the said ANDREW WILKIE, is true, and that the said Andrew Wilkie, had committed an Act of Insolvency and that by another order of the same date Robert O'Dowda, Esq., was appointed Assignee of the Estate of the said Insolvent.

Calcutta, 8th May, 1847.        H. C. MERCHAUNT, *Atty for the Pet. and R. O'Dowda, Esq.*

সওদাগর ও এজেন্ট নিকল উইলকি কোম্পানির নামে উলিয়ম নিকল সাহেব ও হেনরি মাল্কম লো সাহেবের সঙ্গে পূর্ব্বে কলিকাতা নগরে অংশকারি ও সেই স্থ বনিয়াদি একণে বাঙ্গলা দেশের চন্দননগরনিবাসি আণ্ড্রু উইলকি সাহেবের বিষয়।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত আণ্ড্রু উইলকি সাহেবের মহাজন মাধবচন্দ্র ঘোষ যে দরখাস্ত দাখিল করেন তাহা সত্য এবং উক্ত আণ্ড্রু উইলকি সাহেব দেওলীয় হইলেন এতদ্বিষয়ে গত আপ্রিল মাসের ২১ তারিখে উক্ত আদালতে হুকুম হয় উক্ত তারিখের অন্য হুকুমক্রমে শ্রীযুত রাবর্ট ওডৌডা সাহেব উক্ত দেওলীয়ের ইষ্টেটের আসিনি পদে নিযুক্ত হন।

কলিকাতা। ১৮৪৭। ৮ মে।        এচ সি মিরচণ্ট। দরখাস্তকারির ও শ্রীযুত আর ওডৌডা সাহেবের উকীল।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ১১ মে।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে জন্ ক্লার্ক মার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।





# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, MAY 18, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ১৮ মে।


## DRAFTS OF ACTS.

ACT No —— OF 1847.

*An Act for establishing a Court of Subordinate Civil Jurisdiction in the City of Calcutta.*

(*Continued from page* 247.)

8. If the Commissioner is of opinion that the defendant and the matter of the suit are within the jurisdiction of the Subordinate Civil Court, he shall direct a writ of summons to be issued to the defendant.

9. The writ of summons shall contain a copy of the plaint, and an order to the defendant to appear before the Court on a specified day, and to bring with him any documents which he may have in his possession, of which the plaintiff, with the consent of the Commissioner, demands inspection, or which he the defendant may think conducive to his defence, and a list of such witnesses as he supposes may be necessary for his defence.

10. If the plaintiff satisfies the Commissioner that the defendant is likely to withdraw himself from the jurisdiction of the Subordinate Civil Court, the Commissioner may direct a warrant of arrest against the defendant to be issued together with the writ of summons.

11. If the defendant is arrested on the warrant he shall be brought with all convenient speed before the Commissioner, who may discharge him from custody if he gives sufficient security for his appearance, or if he deposits a sum which the Commissioner considers under all the circumstances of the case sufficient, or if he satisfies the Commissioner that he does not intend to withdraw himself from the jurisdiction

12. On every day in which any of the Commissioners shall sit for the purpose of receiving plaints, all the plaints received shall be laid before the

## আইনের মুসাবিদা।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল——আক্ট।

শহর কলিকাতার অধীন দেওয়ানী আদালত সংস্থাপনের আইন।

(২৪৭ পৃষ্ঠাহইতে চলিতেছে।)

৮। যদি কমিস্যনর বোধ করেন যে আসামী এবং মোকদ্দমার বিষয় অধীন দেওয়ানী আদালতের কর্তৃত্বের মধ্যে তবে আসামীর নামে তলবচিঠী বাহির করিতে হুকুম দিবেন।

৯। ঐ তলবচিঠীর মধ্যে নালিশপত্রের এক নকল থাকিবেক এবং আসামীর প্রতি এই হুকুম হইবেক যে সেই ব্যক্তি নিরূপিত দিবসে আদালতে উপস্থিত হয় এবং তাহার নিকটে থাকা যে কাগজপত্র ফরিয়াদী কমিস্যনরের অনুমতিক্রমে দেখিতে দাওয়া করিয়াছে তাহা অথবা যে কাগজপত্র আসামী আপন জওয়াবের উপকারক বোধ করে তাহা এবং তাহার জওয়াবের নিমিত্তে যে সাক্ষী আবশ্যক বোধ করে তাহারদের এক ফিহরিস্তী আপনার সঙ্গে আনে।

১০। যদি ফরিয়াদী কমিস্যনরের এমত হৃদ্বোধ জন্মান যে ঐ অধীন দেওয়ানী আদালতের এলাকাহইতে আসামীর স্থানান্তর হইবার সম্ভাবনা আছে তবে ঐ কমিস্যনর তলবচিঠীর সঙ্গে আসামীকে গ্রেপ্তার করণের পরওয়ানা দিবার হুকুম করিতে পারেন।

১১। যদি আসামী ঐ পরওয়ানাক্রমে গ্রেপ্তার হয় তবে তাহাকে যত শীঘ্র সাধ্য কমিস্যনরের নিকটে আনিতে হইবেক এবং যদি সেই ব্যক্তি উপযুক্ত হাজির জামিন দেয় অথবা কমিস্যনর মোকদ্দমার সমস্ত বিষয় বুঝিয়া যত টাকা প্রচুর বোধ করেন তত টাকা আমানৎ করে অথবা কমিস্যনরের এমত হৃদ্বোধ করে যে আদালতের এলাকাহইতে স্থানান্তর যাইতে তাহার মানস নাই তবে কমিস্যনর তাহাকে খালাস করিতে পারেন।

১২। যে প্রত্যেক দিবসে কমিস্যনর নালিশ লইবার জন্যে বৈঠক করেন সেই দিবসে প্রাপ্ত সকল নালিশ প্রধান কমিস্যনরের নিকটে হুজুরপেশ হইবেক

Chief Commissioner, who will distribute them among all the Commissioners, including himself.

13. In distributing the plaints the Chief Commissioner will endeavour to give to all the Commissioners a share of business which will occupy an equal portion of the time of each, and to give to each Commissioner those kinds of suits which he thinks each best qualified to decide.

14. Every plaintiff and defendant in the said Subordinate Civil Court shall appear except as hereinafter excepted in person, on the day specified in the writ of summons, and on every other day fixed for the appearance by the Commissioner.

15. A plaintiff or defendant may be excused from appearing in person,

If ill.

If absent from Calcutta.

If engaged in the Public Service.

If exempted on account of rank by the Regulations from appearing in the Courts of the East India Company.

If of advanced age.

If of the female sex.

If there is a co-plaintiff who appears in person.

If there is a co-defendant defending jointly who appears in person.

If not personally cognizant of the matter in dispute

16. But in all these cases the Commissioner may refuse to hold the party excused from appearing in person if he is not satisfied that the excuse is made in good faith and that the matter of the excuse exists in a sufficient degree to justify him in admitting it.

17. Whenever an Agent has been admitted in place of a party, such Agent shall be permitted to do all that the party might have done had he appeared, and shall be liable to be examined and cross examined in the same manner.

18. And the Commissioner may if he think fit order that the party excused shall be examined in any way in which a witness may be examined.

19. When the Commissioner has refused to hold any party excused he may order the Agent who makes the excuse to summon the party on whose behalf it is made on a specified day, and adjourn the proceedings to that day, or he may make a decree against such party after examining his Agent.

XVI. And it is hereby enacted, that as soon as the plaintiff and defendant are together before the Commissioner to whom the suit has been assigned, he shall proceed to take the pleadings and settle the demurrers and issues of fact.

XVII. And it is hereby enacted, that the manner of pleading shall be as follows :

1. The defendant in answer to questions put by the Commissioner shall confess or deny each of the material allegations contained in the plaint, and shall state any matter whereby he proposes to avoid the plaintiff's right to a decree arising out of

এবং তিনি আপনার সহিত সকল কমিস্যানরের মধ্যে তাহা বন্টন করিয়া দিবেন।

১৩। প্রধান কমিস্যানর মোকদ্দমা বন্টন করণ সময়ে কর্ম্মের যে অংশ নির্ব্বাহ করণেতে প্রত্যেক কমিস্যানরের প্রায় সমান সময় লাগিবেক সেই অংশ যথাসাধ্য সকল কমিস্যানরকে দিবেন এবং যে২ প্রকার মোকদ্দমা তাঁহার বোধে প্রত্যেক কমিস্যানর অন্যেরদের অপেক্ষা উত্তম রূপে নিষ্পত্তি করিতে পারিবেন সেই২ প্রকার মোকদ্দমা প্রত্যেক কমিস্যানরকে দিবেন।

১৪। পশ্চাৎ লিখিত গতিক বর্জ্জিয়া প্রত্যেক ফরিয়াদী ও আসামী তলবচিঠীর নিরূপিত দিবসে এবং অন্যান্য যে প্রত্যেক দিবস হাজির হইবার নিমিত্ত কমিস্যানর নিরূপণ করেন্ সেই দিবসে স্বয়ং হাজির হইবেক।

১৫। ফরিয়াদী অথবা আসামী নীচের লিখিত গতিকে স্বয়ং হাজির হইতে ক্ষমা পাইতে পারে।

যদি পীড়িত হয়।

যদি কলিকাতায় বর্ত্তমান না থাকে।

যদি সরকারী কার্য্যে নিযুক্ত থাকে।

যদি আপনার মর্য্যাদাক্রমে আইনের দ্বারা কোম্পানি বাহাদুরের আদালতে হাজির হইতে ক্ষমা পায়।

যদি অধিকবয়স্ক হয়।

যদি স্ত্রী হয়।

যদি কোন সহযোগি ফরিয়াদী থাকে এবং সেই ব্যক্তি নিজে হাজির হয়।

যদি কোন সহযোগি আসামী সাধারণ জওয়াব দেয় এবং নিজে হাজির হয়।

যদি বিবাদি বিষয় তাহার নিজের জ্ঞাতসার না থাকে।

১৬। কিন্তু এই সকল গতিকে যদি কমিস্যানরের এমত বোধ না হয় যে ঐ ওজর যথার্থমতে হইয়াছে এবং ঐ ওজরের কারণ এইমত প্রবল আছে যে তাহা গ্রাহ্য করা উচিত তবে তিনি সেই ব্যক্তিকে নিজে হাজির হইবার ক্ষমা করিবেন না।

১৭। যখন কোন বিবাদির প্রতিনিধিস্বরূপ কোন মোখ্‌তার উপস্থিত হইবার অনুমতি পাইয়াছে তখন বিবাদী স্বয়ং উপস্থিত হইলে যাহা করিতে পারিত সেই সকল করিতে ঐ মোখ্‌তারের প্রতি অনুমতি হইবেক, এবং সেইরূপে ঐ মোখ্‌তার জোবানবন্দী দিতে এবং প্রতিকূল জোবানবন্দী দিতে দোষা হইবেক।

১৮। এবং ঐ কমিস্যানর উচিত বোধ করিলে যেরূপে সাক্ষির জোবানবন্দী লওয়া যায় সেইরূপে যে বিবাদী হাজির হইবার ক্ষমা পাইয়াছে তাহার জোবানবন্দী লইতে হুকুম করিতে পারেন।

১৯। যখন কমিস্যানর কোন ব্যক্তিকে স্বয়ং হাজির-হওয়া ক্ষমা না করেন তখন যে মোখ্‌তার সেই ওজর করে তাহাকে এইমত হুকুম দিতে পারেন যে যে ব্যক্তির পক্ষে ওজর হইয়াছিল তাহাকে কোন নিরূপিত দিবসে তলব করেন এবং সেই দিবসপর্য্যন্ত মোকদ্দমার কার্য্য স্থগিত করিতে পারেন অথবা মোখ্‌তারের জোবানবন্দী লইয়া গরহাজির ব্যক্তির বিরুদ্ধে ডিক্রী করিতে পারেন।

১৬ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে মোকদ্দমা যে কমিস্যানরের নিকটে অর্পণ হইয়াছে তাঁহার সম্মুখে ফরিয়াদী এবং আসামী একত্র হইলে তিনি সওয়ালজওয়াব লইবেন এবং আপত্তি ধার্য্য করিবেন ও যে২ কারবার বিষয়ে বিরোধ আছে তাহা নির্দ্ধার্য্য করিবেন ইতি।

১৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে সওয়ালজওয়াব করণের রীতি এইরূপে হইবেক বিশেষতঃ

১। কমিস্যানর যে বিষয় জিজ্ঞাসা করেন তাহার উত্তর দেওনসময়ে আসামী নালিশপত্রের লিখিত প্রত্যেক প্রকৃত এজহার স্বীকার অথবা অস্বীকার করিবেক এবং নালিশপত্রের লিখিত এজহার আসামীর কবুল করাপ্রযুক্ত ফরিয়াদীর ডিক্রী পাইবার যে হক জন্মে তাহা

such allegations contained in the plaint, as he has confessed.

2. The defendant may demur if he thinks the plaint states a case insufficient to entitle the plaintiff to a decree.

3. The defendant shall not be precluded from demurring to any matter in the plaint because he has pleaded to it, nor shall he be precluded from pleading to any matter in the plaint because he has demurred to it.

4. The defendant shall not be precluded from denying as many of the allegations in the plaint as he does not know to be true.

5. The defendant shall not be precluded from avoiding the plaintiff's right to a decree arising out of any allegations in the plaint which the defendant has confessed by the statement of as many matters as he believes to be true.

6. The Commissioner in framing the pleadings from the statements of the parties will take care that pleas shall be kept distinct from demurrers, and that no plea shall be double.

7. The Commissioner will also take care that the pleadings shall not be argumentative and shall state matters of fact only and not evidence of matters of fact, and shall in other respects be such as to lead directly to distinct issues of law or fact, and that each issue shall have as much particularity as conveniently may be.

8. All the above rules of pleading shall be applied, as far as they are capable of such application to the subsequent stages of the pleadings.

9. The Commissioner may examine the parties and permit them to cross-examine each other through himself for the purpose of framing the pleadings from their statements, which statements may also be used as evidence at any hearing for the decision of the cause, and the Commissioner may likewise examine the parties and permit them to cross-examine each other through himself at any hearing for the purpose of using their statements as evidence for the decision of the cause.

10. If any demurrer results from the pleadings which the Commissioner thinks fit for argument, he will after consultation with the parties fix a day for the argument on it.

11. If any issue of fact results from the pleadings upon which it is necessary to hear evidence the Commissioner will make a note of the names of the witnesses on both sides, and of the facts which each of them is expected to prove, and the documents which each of them is expected to produce, and will grant such subpœnas and subpœnas duces tecum as appear to him to be necessary for the purpose of justice, and will also direct

[*Government Gazette, 18th May,* 1847.]

যেং বিষয়ের দ্বারা এড়াইতে ইচ্ছা করে তাহা স্পষ্ট করিয়া জানাইবেক।

২। যদি আসামী বোধ করে যে নালিশপত্রের লিখিত মোকদ্দমার কারণ এমত প্রচুর না হয় যে ফরিয়াদীর পক্ষে ডিক্রী হওয়া উচিত তবে সে ব্যক্তি আপত্তি করিতে পারে।

৩। আসামী যদি নালিশপত্রের লিখিত কোন বিষয়ে জওয়াব দিয়া থাকে তবে তৎপ্রযুক্ত সেই বিষয়ের আপত্তি করিতে তাহার প্রতি নিষেধ হইবেক না এবং যদি নালিশপত্রের লিখিত কোন বিষয়ে আপত্তি করিয়া থাকে তবে তৎপ্রযুক্ত সেই বিষয়ের জওয়াব দিবার তাহার প্রতি নিষেধ হইবেক না।

৪। নালিশপত্রের লিখিত যত এজহার আসামী সত্য না জানে তত এজহার না কবুল করিতে তাহার প্রতি নিষেধ হইবেক না।

৫। নালিশপত্রের লিখিত যে এজহার আসামী স্বীকার করিয়াছে তৎপ্রযুক্ত ফরিয়াদীর ডিক্রী পাইবার যে স্বত্ব হয় সেই স্বত্ব এড়াইবার জন্যে যত বিষয় আসামী সত্য বিশ্বাস করে তাহা প্রস্তাব করিতে তাহার প্রতি নিষেধ হইবেক না।

৬। উভয় বিবাদির এজহার লইয়া কমিশ্যনর যে সওয়ালজওয়াব প্রস্তুত করেন তাহাতে তিনি এই বিষয়ে সাবধান হইবেন যে আসল সওয়ালজওয়াব এবং আপত্তি স্বতন্ত্র করিয়া রাখা যায় এবং কোন আসল সওয়ালজওয়াব দোহারা না হয়।

৭। কমিস্যনর আরো সাবধান হইবেন যে কোন সওয়ালজওয়াব যুক্তিঘটিত না হয় এবং তাহাতে কেবল ক্রিয়া লেখা থাকে ও ক্রিয়ার প্রমাণ না থাকে এবং অন্যান্য বিষয়ে সওয়ালজওয়াব এইমত লিখিত হয় যে তাহার দ্বারা আইনবিষয়ক অথবা ক্রিয়াবিষয়ক বিবাদ স্পষ্ট নিষ্পত্তি হইতে পারে এবং প্রত্যেক নিষ্পত্তি অক্লেশে যত বিশেষ করিয়া লেখা যাইতে পারে তাহাও করিতে হইবেক।

৮। সওয়ালজওয়াবের উক্ত সকল বিধান তৎপশ্চাতের কার্য্যের সওয়ালজওয়াবের বিষয়ে যেপর্য্যন্ত খাটিতে পারে সেইপর্য্যন্ত খাটিবেক।

৯। বাদিপ্রতিবাদির এজহার লইয়া সওয়ালজওয়াব প্রস্তুত করণার্থ কমিস্যনর তাহারদিগের জোবানবন্দী লইতে পারেন এবং আপনার দ্বারা পরস্পর তাহারদিগকে প্রতিকূল জোবানবন্দী লইতে অনুমতি দিতে পারেন। এবং মোকদ্দমার নিষ্পত্তি হওনার্থ যখন তাহার শুনানি হয় তখন তাহারদের ঐ এজহার সাক্ষ্যস্বরূপ ব্যবহার হইতে পারে। এবং মোকদ্দমার নিষ্পত্তি করণার্থ তাহারদের এজহার সাক্ষ্যস্বরূপ ব্যবহার করিবার জন্যে মোকদ্দমার শুনানি হওনের কোন সময়ে কমিস্যনর বাদিপ্রতিবাদিরদেরও সেইরূপ জোবানবন্দী লইতে পারেন এবং আপনার দ্বারা তাহারদিগকে পরস্পর প্রতিকূল জোবানবন্দী লইতে অনুমতি দিতে পারেন।

১০। যদি সওয়ালজওয়াবহইতে এইমত কোন আপত্তি জন্মে যে কমিস্যনর তাহার যুক্তি করণের উচিত বোধ করেন তবে বাদিপ্রতিবাদির সঙ্গে পরামর্শ করিয়া তাহার বিষয়ে যুক্তি শুনিবার দিবস স্থির করিবেন।

১১। যদি সওয়ালজওয়াবহইতে ক্রিয়ার বিষয়ে এইমত কোন বিরোধ উৎপন্ন হয় যে তাহার বিষয়ে প্রমাণ লওন আবশ্যক তবে কমিস্যনর উভয় পক্ষের সাক্ষিরদের নাম এবং যেং ক্রিয়ার বিষয়ে প্রত্যেক জনের প্রমাণ দেওনের অপেক্ষা আছে এবং যেং দলীল তাহারদের মধ্যে প্রত্যেক জনের উপস্থিত করণের অপেক্ষা আছে তাহা টুকিয়া রাখিবেন এবং যে সপীনা ও কাগজপত্র আনিবার হুকুম বিচারের যাথার্থ্যের নিমিত্তে তাঁহার মনে আবশ্যক বোধ হয় তাহাই দিবেন এবং বিচারের যাথা-

each party to produce any document in his possession the production of which appears to the Commissioner necessary for the purposes of justice, and will after consultation with the parties, fix a day for the taking of evidence.

XVIII. And it is hereby enacted, that if any Commissioner, not being a Barrister, perceives while he is receiving a plaint, or while he is framing the pleadings, or in any subsequent stage, that the suit is one which in his opinion ought not to proceed before a Commissioner who is not a Barrister, he may hand over the suit to the Chief Commissioner and direct the parties to go before the said Chief Commissioner who shall proceed with the suit, or direct any other Commissioner who is a Barrister, to proceed with the suit.

XIX. And it is hereby enacted, that if it shall appear to the Commissioner at any stage of the suit, that justice cannot be done unless some person not a party to the suit be made a party thereto, the Commissioner may summon such person to appear, and may make a decree which shall be binding upon such person, making such order regarding the costs as shall be agreeable to justice.

XX. And it is hereby enacted, that if in the course of a suit the parties shall disagree as to the balance of an account, the Commissioner may direct that the account be referred to an Arbitrator nominated by the parties, or in default of such nomination to an Officer of the Court, and such Arbitrator or Officer will report the amount due on either side, subject to any exceptions which the Commissioner will hear and decide.

XXI. And it is hereby enacted, that in all suits for the breach of a contract which may be brought in the said Subordinate Civil Court, if it shall be made to appear to the Commissioner that the contract may be performed without prejudice to the plaintiff, and that the defendant is able to perform it, the Commissioner may direct a specific performance of the contract, and enforce it by attachment.

XXII. And it is hereby enacted, that the Commissioner in his decree shall order how much of the amount of any fees which may have been paid or be payable to any Attorney or Barrister, shall be reckoned as costs between party and party, and what other expences incurred by the parties in prosecuting or defending the suit shall be reckoned as costs between party and party, and shall order in his decree which party shall pay cost to the other, and to what amount: provided that no fees which may have been paid or be payable to any Attorney or Barrister shall be reckoned as costs between party and party unless the Commissioner shall be satisfied that the assistance of such Attorney or Barrister was reasonably required.

XXIII. And whereas it is expedient that in-

র্থের নিমিত্তে যে দলীল উপস্থিত করা কমিস্যনরের আবশ্যক বোধ হয় বাদিপ্রতিবাদির নিকটে থাকা এইমত দলীলদস্তাবেজ দাখিল করিতে হুকুম দিবেন এবং তাহারদের সঙ্গে পরামর্শ করিয়া সাক্ষ্য লইবার দিন নিরূপণ করিবেন ইতি।

১৮ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে বারিষ্টর অর্থাৎ কৌন্সেলীছাড়া যদি কোন কমিস্যনর নালিশপত্র লওন সময়ে অথবা সওয়ালজওয়াব প্রস্তুত করণের সময়ে কি তৎপর কোন সময়ে এমত বোধ করেন যে সেই মোকদ্দমা বারিষ্টরছাড়া কোন কমিস্যনরের শুনিবার উচিত নহে তবে তিনি সেই নালিশ প্রধান কমিস্যনরের নিকটে অর্পণ করিতে পারেন এবং বাদিপ্রতিবাদিকে ঐ প্রধান কমিস্যনরের নিকটে যাইতে হুকুম দিতে পারেন এবং ঐ প্রধান কমিস্যনর সেই মোকদ্দমা স্বয়ং নিষ্পত্তি করিবেন অথবা অন্য যে কমিস্যনর বারিষ্টর হন তাঁহাকে সেই মোকদ্দমার বিচার করিতে হুকুম দিবেন ইতি।

১৯ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে মোকদ্দমার কোন সময়ে যদি কমিস্যনরের এইমত বোধ হয় যে যে ব্যক্তি মোকদ্দমাসম্পর্কীয় নহে সেই ব্যক্তিকে মোকদ্দমাসম্পর্কীয় না করিলে যথার্থ বিচার হইবেক না তবে কমিস্যনর সেই ব্যক্তিকে তলব করিতে পারেন এবং যে ডিক্রীর দ্বারা ঐ অন্য ব্যক্তি বদ্ধ হইবেক এইমত ডিক্রী করিতে পারেন এবং খরচার বিষয়ে যেমত যথার্থ হয় সেইমত হুকুম দিবেন ইতি।

২০ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যদি মোকদ্দমার সময়ে উভয় বিবাদির হিসাবের বাকীর বিষয়ে অনৈক্য হয় তবে উভয় বিবাদির মনোনীত হওয়া এক জন সালিসকে সেই হিসাব অর্পণ করিতে কমিস্যনর হুকুম দিতে পারেন অথবা তাহারা যদি সেইরূপে কোন ব্যক্তিকে মনোনীত না করে তবে আদালতের কোন আমলার প্রতি তাহা অর্পণ হইবেক এবং ঐ সালিস অথবা আমলা উভয়ের যে কোন দিগে যত দেনা হয় তাহার রিপোর্ট করিবেক এবং তাহার বিষয়ে যদি কোন আপত্তি থাকে তবে কমিস্যনর তাহা শুনিয়া নিষ্পত্তি করিবেন ইতি।

২১ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে বন্দোবস্ত উল্লঙ্ঘনবিষয়ক যে সকল মোকদ্দমা ঐ অধীন দেওয়ানী আদালতে উপস্থিত করা যায় যদি কমিস্যনরের এইমত বোধ হয় যে সেই বন্দোবস্ত পূর্ণ করাতে ফরিয়াদীর কোন হানি হইবেক না এবং আসামী তাহা পূর্ণ করিতে পারে তবে কমিস্যনর ঐ বন্দোবস্ত পূর্ণ করিতে বিশেষরূপে হুকুম দিতে পারেন এবং তাহা না করা গেলে সেই অপরাধির জিনিস ক্রোক করিতে পারেন ইতি।

২২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে কোন উকীল অথবা কোন বারিষ্টর অর্থাৎ কৌন্সেলী সাহেবকে যে কোন রসুম দেওয়া গিয়াছে কি দিতে হইবেক সেই রসুমের যে সংখ্যা উভয় বিবাদির পরস্পর খরচার ন্যায় জ্ঞান করিতে হইবেক তাহা এবং সেই মোকদ্দমা নির্বাহ করিতে অথবা জওয়াব দিতে উভয় বিবাদির অন্য যে সকল খরচ বাদিপ্রতিবাদির পরস্পর খরচার ন্যায় গণ্য হইবেক তাহার বিষয়ে কমিস্যনর আপনার ডিক্রীতে হুকুম দিবেন এবং যে ব্যক্তি বিপক্ষের খরচ দিবেক এবং যেপর্যন্ত খরচ দিবেক তাহাও আপনার ডিক্রীতে লিখিবেন। কিন্তু জানা কর্তব্য যে কমিস্যনরের যদি এই হৃদ্বোধ না হয় যে ঐ উকীল অথবা বারিষ্টর অর্থাৎ কৌন্সেলী সাহেবের সাহায্যের যথার্থরূপে আবশ্যক ছিল তবে কোন উকীল অথবা বারিষ্টর অর্থাৎ কৌন্সেলী সাহেবকে যে কোন রসুম দেওয়া গিয়া থাকে বা দিতে হয় তাহা উভয় পক্ষের পরস্পর খরচার মধ্যে গণ্য হইবেক না ইতি।

২৩ ধারা। এবং যেহেতুক অবিবেচিত বিবাদ নি-

net, Calcutta, Registrar and Administrator to the Estate of Henry Martindell deceased, David Clarke and Calcutta Saving's Bank of which Mr. John Ede is Secretary, unless cause be shown to the contrary, on Saturday, the seventh day of August next.

Calcutta, 18th June, 1847. PAUL and SMELT, *Insolvent's Attornies.*

কলিকাতা নগরের অন্তর্গতী ইটালির দক্ষিণ রাস্তা নিবাসি ও মিলিটারী ডিপার্টমেন্টের আক্কোন্টেণ্ট সাহেবের দপ্তরখানার আসিষ্টাণ্ট নমান কার সাহেব ভারতবর্ষে খোত্রহীন খাতকদের উপকারার্থ আইন নামক মৃত চতুর্থ রাজার নবম বৎসরের ৭৩ অধ্যায়ের আইন দ্বারা উপকার পাইতে পারেন এমত নিবারণ ১৮৪৬ সালের ২৭ জুলাই তারিখে হইল।

তাঁহার নিমত্তে ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৪৭ সালের ২ জুন তারিখে উক্ত আদালতে অন্যান্য বিষয়ের মধ্যে ইহারও হুকুম হইল যে আগামি আগষ্ট মাসের ৭ তারিখ শনিবারে বিপরীত কারণ দর্শান না গেলে উক্ত খোত্রহীন নীচের লিখিত মহাশয়েরদের যত টাকা ধারেন তাহার সমস্ত দায়হইতে সম্পূর্ণরূপে মুক্ত হন। অর্থাৎ জোসিং ও এলন, উলিয়ম ডিকসন সাহেব, ঈশ্বরচন্দ্র চন্দ্র, মহেশচন্দ্র চন্দ্র, রাধাগোবিন্দ গুপ্ত, মদনমোহন দলাল, রামধন দত্ত, শিবচন্দ্র মল্লিক, দিগম্বর রায়, মদনমোহন মিত্র, শিবচন্দ্র লাহা, রামমোহন রায়, জয়গোপাল, কমললোচন মুখুয্যা, বলদেব দাস, মুরনমোহন মিত্র, জামস লেথর্ড সাহেব, ঠাকুরদাস মুখুয্যা, রামকৃষ্ণ মুখুয্যা, রামকুমার চাটুয্যা, মাকেঞ্জি লায়ল কোং, আর এস জামসন কোং, বাল কোং, ই পানিওটি সাহেব, গৌরচন্দ্র পাল, রামনারায়ণ মুখুয্যা, কালিদাস মুখুয্যা, মাণিক মুখুয্যা, শিবচন্দ্র চাটুয্যা, মথুরা সরকার, রামমোহন রায়, এস বেলি ক্লার্ক সাহেব, মৃত হেনরি মার্টিনডেল সাহেবের ইষ্টেটের অছি ও কলিকাতার রেজিষ্টার মর টি ই এম টর্টন সাহেব, ডেবিড ক্লার্ক সাহেব, ও সেবিং ব্যাঙ্ক তাহার সেক্রেটারী জান ইড সাহেব।

কলিকাতা ১৮৪৭ সাল ১৮ জুন। পাল ও স্মেল্ট। খোত্রহীনের উকীল।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৭। ২২ জুন।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান মার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

## CALCUTTA, TUESDAY, JUNE 29, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ২৯ জুন।


## DRAFTS OF ACTS.

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,
THE 12TH JUNE, 1847.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 12th of June 1847

ACT No. —— OF 1847.

*An Act for regulating Coroner's Juries.*

I. It is hereby enacted, that on all inquests hereafter to be held by the Coroner of Calcutta, no greater number than three Jurors shall be necessary, and that every finding of a Jury consisting of not less than three Jurors shall be to all intents and purposes as good, valid and effectual in Law as if such finding had been the finding of twelve Jurors.

II. And it is hereby enacted, that when any person shall have been duly summoned to attend as a Juror by the said Coroner of Calcutta, and shall fail or neglect to attend at the time and place specified in such summons, it shall be lawful for the said Coroner to cause such person to be openly called in his Court three times to appear and serve as a Juror, and upon the non-appearance of such person and proof that such summons has been served upon him, or left at his usual place of abode, to impose such fine upon the person, so making default, not exceeding Fifty Rupees, as to such Coroner shall seem fit, and such Coroner shall make out and sign a Certificate, containing the name and surname, the residence and trade, or calling of every person so making default, together with the amount of the fine which shall have been imposed, and the cause of such fine, and shall transmit such Certificate to one of the Magistrates of Calcutta,

## আইনের মুসাবিদা।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৭ সাল ১২ জুন।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৭ সালের ১২ জুন তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল——আক্ট।

করণরের জুরির বিষয়ে নিয়ম করণের আইন।

১ ধারা। ইহাতে হুকুম হইল যে কলিকাতার করণর সাহেব যখন উত্তর কালে কোন বিষয়ের সুরতহাল করেন তখন তিন জন জুরির অধিকের আবশ্যক হইবেক না এবং বারো জন জুরির ফয়সলা যেমন আইনসিদ্ধ উত্তম ও মাতবর ও প্রবল হইত তেমনি অন্যূন তিন জন জুরির ফয়সলা সর্ব্বতোভাবে উত্তম ও মাতবর ও প্রবল হইবেক ইতি।

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে কলিকাতার উক্ত করণর সাহেব যে কোন ব্যক্তিকে জুরির কর্ম্মেতে হাজির হইতে রীতিমতে তলব করেন সেই ব্যক্তি যদি সেই তলবচিঠীর নির্দিষ্ট সময় ও স্থানে হাজির হইতে ত্রুটি কিম্বা গাফিলী করেন তবে উক্ত করণর সাহেব উক্ত ব্যক্তিকে হাজির হইতে এবং জুরির কর্ম্ম করিতে তিনবার আপন আদালতে প্রকাশরূপে তলব করিতে পারেন এবং সেই ব্যক্তি হাজির না হইলে ও সেই তলবচিঠী তাঁহার প্রতি জারী হইয়াছে কিম্বা তাঁহার সামান্য বাসস্থানে দেওয়া গিয়াছে ইহার প্রমাণ হইলে উক্ত করণর সাহেব ঐ ত্রুটিকারক ব্যক্তির ৫০ টাকার অনধিক যত উচিত বোধ করেন তত জরীমানা করিতে পারেন এবং ঐ করণর সাহেব এক সর্টিফিকট লিখিয়া তাহাতে দস্তখৎ করিবেন এবং সেই সর্টিফিকটে উক্ত ত্রুটিকারক প্রত্যেক ব্যক্তির নিজ নাম ও বংশের নাম ও তাহার বাসস্থান ও ব্যবসা ও কারবার এবং যত জরীমানা হইয়াছে তাহা এবং জরীমানা করণের কারণ লিখিয়া ঐ সর্টিফিকট কলিকাতার এক জন মাজিষ্ট্রেট সাহেবের নিকটে পাঠাইবেন এবং ঐ সর্টিফিকটের এক নকল জরীমানা হওয়া ব্যক্তির বাসস্থানে পাঠাবনের দ্বারা

and shall cause a copy of such Certificate to be served upon the person so fined, by having it left at his usual place of residence, or by sending the same through the Post Office, addressed as aforesaid, and thereupon such Magistrate shall cause such fine to be levied according to the provisions of Act No. II. of 1839, in the same manner as if such fine had been imposed by himself.

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re-considered at the first Meeting of the Legislative Council of India after the 12th day of August next.

P. MELVILL,
*Under Secy. to the Govt. of India.*

## CIRCULAR ORDERS OF THE SUDDER BOARD OF REVENUE.

No. 8.

*From the Officiating Secretary to the Sudder Board of Revenue, to the Commissioner of Revenue for the Division of ———.*

1st. With reference to the Circulars, issued from this Office under dates the 25th February, 1845, and 11th of March last, (No. 4,) I am directed by the Sudder Board of Revenue to forward to you, herewith, a copy of a letter from the Under Secretary to Government, No. 348, dated the 5th instant, and of its enclosure, conveying the orders of the Supreme Government for carrying into immediate effect the alterations in the securities and salaries of the Collectorate Treasurers, absorption of the salaries of Stamp Darogahs and Interest Mohirirs, and abolition of the separate Magistrates' and Judges' Treasuries as recommended in the Board's Letter to Government, dated the 6th January last, (No. 12,) an Extract (Paragraphs 5 to 9,) from which is herewith also forwarded for your guidance.

2d. The Board believe that the whole change directed to be made may be easily effected within two months, and they request that you instruct the Collectors subordinate to you accordingly.

3d. The Court of Sudder Dewanny and Nizamut Adawlut will be requested to issue suitable instructions for the co-operation of the several functionaries concerned under their control; and the Accountant to Government will also be addressed on the subject with a view to his doing whatever may be needful on his part to facilitate the change.

4th. The Board will expect to receive your report announcing the completion of the new arrangements in two months from this date, together with a roll of the individuals now holding the situation of Treasurer and Stamp Darogah, who may be put

কি উপরের উক্তমতে শিরনামা দিয়া ডাক যোগে পাঠাওনের দ্বারা তাঁহার প্রতি জারী করিবেন। এবং তাহাতে মাজিষ্ট্রেট সাহেব আপনি সেই জরীমানা করিলে যেরূপ করিতেন সেইরূপে ১৮৩৯ সালের ২ আইনের বিধানমতে ঐ জরীমানার টাকা আদায় করিবেন ইতি।

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ১২ আগষ্ট তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের যে প্রথম বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

পি মেলবিল।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের ছোট সেক্রেটারী।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## সদর বোর্ড রেবিনিউর সরকুলার অর্ডর।

৮ নম্বর।

অমুক এলাকার রাজস্বের শ্রীযুত কমিসানর সাহেবের প্রতি সদর বোর্ড রেবিনিউর শ্রীযুত একটিং সেক্রেটারী সাহেবের পত্র।

এই দিগ্‌দপ্তর ১৮৪৫ সালের ২৫ ফেব্রুআরি তারিখের এবং গত ১১ মার্চ তারিখের ৪ নম্বরী সরকুলর অর্ডরের উপলক্ষে সদর বোর্ড রেবিনিউর সাহেবেরদের হুকুমক্রমে বর্ত্তমান মাসের ৫ তারিখের ৩৪৮ নম্বরী গবর্ণমেণ্টের ছোট সেক্রেটারী সাহেবের পত্রের এবং তাহার সঙ্গে যেং লিপি প্রেরিত হইয়াছিল তাহার নকল তোমার নিকটে পাঠাইতেছি। তাহার মধ্যে কালেক্টরীর খাজাঞ্চীরদের জামিনীর ও মাহিয়ানার মতান্তর বিষয় এবং ইষ্টাম্পের দারোগা ও সুদের মুহরীরের মাহিয়ানা রহিত করণের বিষয় এবং জজ ও মাজিষ্ট্রেট সাহেবেরদের স্বতন্ত্র খাজানাখানা উঠাইয়া দেওনের বিষয়ে গবর্ণমেণ্টের নিকটে প্রেরিত গত ৬ জানুআরি তারিখের ১২ নম্বরী সদর বোর্ড রেবিনিউর পত্রে যে পরামর্শ দেওয়া গিয়াছিল তাহা অবিলম্বে জারী করণার্থ সুপ্রিম গবর্ণমেণ্টের হুকুম লেখা আছে। ঐ ১২ নম্বরী পত্রের ৫ দফাঅবধি ৯ দফাপর্য্যন্তের চুম্বক এই পত্রের সঙ্গে তোমার উপদেশের জন্যে তোমার নিকটে পাঠান যাইতেছে।

২। সদর বোর্ডের সাহেবেরা বোধ করেন যে ঐ মতান্তর করিবার হুকুম সমুদয় দুই মাসের মধ্যে অনায়াসে সম্পন্ন হইতে পারিবেক এবং তাঁহারা আদেশ করিতেছেন যে তোমার অধীন কালেক্টর সাহেবেরদিগকে তদনুসারে হুকুম দেও।

৩। সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের সাহেবদিগকেও এইরূপ আদেশ দেওয়া যাইবেক যে তৎকর্ম্মসংক্রান্ত তাঁহারদের অধীন নানা কর্ম্মকারককে সেই বিষয়ের সহকারিতা করণের যথোচিত হুকুম দেন। এবং গবর্ণমেণ্টের আকৌণ্টেণ্ট সাহেবের এই মতান্তরের সুগম করণার্থ যাহা কর্ত্তব্য হয় তাহা করিতে তাঁহার প্রতিও পত্র লেখা যাইবেক।

৪। সদর বোর্ডের সাহেবেরদের অপেক্ষা আছে যে এই তারিখঅবধি দুই মাসের মধ্যে ঐ নূতন নিয়ম সম্পন্ন হওনের রিপোর্ট তোমার স্থানে পাওয়া যাইবেক যেং ব্যক্তি এক্ষণে খাজাঞ্চী ও ইষ্টাম্পের দারোগার পদে নিযুক্ত আছেন কিন্তু ইহার দ্বারা কর্ম্মচ্যুত হইবেন তাঁ-

out of employ, showing the amount of gratuity recommended in each case

(Signed) G. PLOWDEN,
*Offg. Secretary.*

Sudder Board of Revenue,
Fort William, the 19th May, 1847.

No. 348.

*From the Under Secretary to the Government of Bengal, to the Secretary to the Sudder Board of Revenue, dated Fort William, the 5th May,* 1847.

I am directed to acknowledge the receipt of your letter, No 12, dated the 6th January last with its enclosures, relative to the alterations in the securities and salaries of the Collectorate Treasurers, absorption of the salaries of Stamp Darogahs and Interest Mohirirs, and abolition of the separate Magistrates' and Judges' Treasuries in the Lower Provinces, and in reply to forward the accompanying copy of a letter from the Secretary to the Government of India, Financial Department, of the 19th March last, sanctioning the arrangements proposed, which the Board are requested at once to carry into effect in communication with the Sudder Court and the Accountant.

2d. The Board are also requested to furnish a roll of the individuals now holding the situation of Treasurer in the Judicial Courts or of Stamp Darogah, who will be put out of employ in consequence of those arrangements, and to recommend the amount of gratuity to be granted to each, not exceeding in any case six months' pay.

3d. The Deputy Governor desires to hear, after three months, of the progress made in completing the arrangements now sanctioned.

(Signed) CECIL BEADON,
*Under Secy. to the Govt. of Bengal.*

No. 752.

*To F. J. Halliday, Esq., Secretary to the Government of Bengal.*

I am directed to acknowledge the receipt of Mr. Under Secretary Beadon's letter in the Revenue Department, No. 119, dated the 17th ultimo, to the address of Mr. Secretary Bushby, with its enclosures, and in reply to inform you that the Honourable the President in Council concurs generally in the views of the Honourable the Deputy Governor of Bengal as to the expediency of increasing the salaries of the Collectors' Treasurers, in the Lower Provinces, and diminishing the amount of security required of them, and he accordingly sanctions the adoption of the scale of salaries for those officers suggested by the late Accountant General, Mr. Morley, and recommended by the Sudder Board of

[*Government Gazette, 29th June, 1847.*]

যাহাদের নামের এক ফিরিস্তি এবং প্রত্যেক জনকে যে পারিতোষিক দেওয়া পরামর্শ হয় তাহার নিদর্শন ঐ রিপোর্টের সঙ্গে পাঠাইতে হইবেক।

জি প্লৌডন।
একটিং সেক্রেটারী।

সদর বোর্ড রেবিনিউ।
ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ১৯ মে।

৩৪৮ নম্বর।

সদর বোর্ড রেবিনিউর শ্রীযুত সেক্রেটারী সাহেবের প্রতি বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের শ্রীযুত ছোট সেক্রেটারী সাহেবের পত্র। ফোর্ট উলিয়ম ১৮৪৭। ৫ মে।

কালেক্টরীর খাজাঞ্চীর জামিনী ও মাহিয়ানার বদলানের বিষয়ি ও ইষ্টাম্পের দারোগা ও সুদের মুহুরীদের মাহিয়ানা রহিত করণের বিষয়ি এবং বাঙ্গলাপ্রভৃতি দেশে জজ ও মাজিষ্ট্রেট সাহেবেরদের স্বতন্ত্র খাজানাখানা উঠাইয়া দেওনের বিষয়ি গত ৬ জানুয়ারি তারিখের ১২ নম্বরী তোমার পত্র এবং তাহার সঙ্গে প্রেরিত লিপি গবর্ণমেণ্টের নিকটে পঁহুছিয়াছে এবং তাহার উত্তরস্বরূপ পশ্চাৎ লিখিত ফিনান্সিয়ল ডিপার্টমেণ্টে গত মার্চ মাসের ১৯ তারিখের ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবের পত্র তোমার নিকটে পাঠাইতেছি। তাহাতে ঐ প্রস্তাবিত নিয়মসকল মঞ্জুর করণের হুকুম আছে অতএব বোর্ডের সাহেবেরদের প্রতি এক্ষণে আদেশ হইতেছে যে তাঁহারা সদর আদালত এবং আকোণ্টেণ্ট সাহেবের সঙ্গে লিখনপঠন করিয়া ঐ হুকুম জারী করেন।

২। বোর্ডের সাহেবেরদের প্রতি আরো আদেশ হইতেছে যে নানা আদালতে যেং ব্যক্তি এক্ষণে খাজাঞ্চীর কর্ম্মে অথবা ইষ্টাম্পের দারোগার কর্ম্মে নিযুক্ত আছেন এবং এই নিয়মপ্রযুক্ত কর্ম্মচ্যুত হইবেন তাঁহারদের নামের এক ফিরিস্তি প্রস্তুত করেন এবং যত পারিতোষিক প্রত্যেক জনকে দিতে হয় তাহার বিষয়ে আপনারদের পরামর্শ লেখেন কিন্তু কোন গতিকে তাহা ছয় মাসের মাহিয়ানার অধিক হইবেক না।

৩। শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের ইচ্ছা আছে যে এক্ষণে যে নিয়মের হুকুম হইল তাহা কিপর্য্যন্ত সম্পন্ন হইয়াছে ইহার সম্বাদ তিন মাসের পরে তাঁহার নিকটে পাঠান যায়।

সি বীডন।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের ছোট সেক্রেটারী।

৭৫২ নম্বর।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী শ্রীযুত এফ জে হালিডে সাহেব বরাবরেষু।

গত মাসের ১৭ তারিখের ১১৯ নম্বরী যে পত্র রেবিনিউ ডিপার্টমেণ্টে ছোট সেক্রেটারী শ্রীযুত বীডন সাহেব ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী শ্রীযুত বুশবি সাহেবের নিকটে লেখেন তাহা এবং তাহার সঙ্গে প্রেরিত লিপি আমার নিকটে পঁহুছিয়াছে। এবং তাহার উত্তরস্বরূপ তোমাকে জানাইতেছি যে বাঙ্গলাপ্রভৃতি দেশের কালেক্টরীর খাজাঞ্চীরদের মাহিয়ানা বৃদ্ধি করণের এবং তাহারদের যে জামিনী দিতে হয় তাহার সংখ্যার ন্যূন করণের উপযুক্ততার বিষয়ে বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের যে মত আছে তাহাতে হজুর কৌন্সেলের শ্রীযুত অনরবিল প্রেসীডেণ্ট সাহেব সম্মত আছেন। এবং ঐ আমলার মাহিয়ানার যে হার পূর্ব্বের আকোণ্টেণ্ট জেনরল শ্রীযুত মর্লি সাহেব প্রস্তাব করিয়াছিলেন এবং সদর বোর্ড রেবিনিউর

Revenue to the extent noted in the margin,* a portion of the increased expense being met by the absorption of the salaries of the Stamp Darogahs and Interest Mohirirs, whose services are to be discontinued, and by the abolition of the separate Judges' and Magistrates' Treasuries.

2d. With reference to the suggestion of the Sudder Board of Revenue, adverted to in paragraph 4 of Mr. Under Secretary Beadon's letter, that the abolition of the Judges' and Magistrates' Treasuries should be carried into effect gradually as vacancies occur in such offices, the President in Council would leave it to the Honourable the Deputy Governor to determine whether it would be preferable to bring the revised system into operation at once, or not, and in the event of the former alternative being adopted, he will be prepared to sanction compensation to the Stamp Darogahs and Judges' and Magistrates' Treasurers displaced by that measure, by a gratuity to each individual of six months' pay, in cases wherein that indulgence may be considered fair and reasonable.

3d. The President in Council concurs also in the opinion of the Honourable the Deputy Governor that the appointment of a Committee for the purpose of revising Judicial and Collectorate Establishments, is not at all necessary, and that such a work, as far as the Revenue officers are concerned, would be more properly undertaken by the Sudder Board of Revenue.

(Signed) J. DORIN,

*Secy. to the Govt. of India.*

Council Chamber, the 19th March, 1847.

(True Copy)

(Signed) CECIL BEADON,

*Under Secy. to the Govt. of Bengal.*

সাহেবেরা পোষকতা করিয়াছিলেন তাহা পশ্চাৎ লিখিত* সংখ্যাপর্য্যন্ত শ্রীযুত মঞ্জুর করিয়াছেন। ইহাতে খরচের যে বৃদ্ধি হইবেক তাহার একাংশ যে ইষ্টাম্পের দারোগা ও সুদের মুহরীরেরদের পদ রহিত হইবেক তাঁহারদের মাহিয়ানা বন্ধ হওয়াতে এবং জজ ও মাজিষ্ট্রেট সাহেবেরদের খাজানাখানা উঠাইয়া দেওয়াতে পুষিয়া আসিবেক।

২। ছোট সেক্রেটারী শ্রীযুত বীডন সাহেবের পত্রের ৪ দফাতে সদর বোর্ড রেবিনিউর এই পরামর্শের উল্লেখ আছে যে জজ ও মাজিষ্ট্রেট সাহেবেরদের খাজাঞ্চীর পদ যেমন শূন্য হইবেক তেমনি ক্রমেং তাহা উঠাইয়া দেওয়া যায় কিন্তু এই নূতন নিয়ম ক্রমেং জারী করা উচিত কি না এই বিষয়ের বিবেচনার ভার হজুর কৌন্সেলের শ্রীযুত প্রসীডেন্ট সাহেব বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের প্রতি অর্পণ করেন। যদ্যপি তাহা একেবারে রহিত করা পরামর্শসিদ্ধ হয় তবে সেই নিয়ম জারী করণেতে যে ইষ্টাম্পের দারোগা ও জজ ও মাজিষ্ট্রেট সাহেবেরদের খাজাঞ্চীরা পদচ্যুত হন তাঁহারদিগকে যেং ব্যক্তিকে অনুগ্রহ করা উচিত ও ন্যায্যসিদ্ধ বোধ হয় সেইং ব্যক্তিকে তাঁহারদের ক্ষতিপূরণস্বরূপ ছয় মাসের মাহিয়ানা প্রত্যেক জনকে দিবার হুকুম করিতে হজুর কৌন্সেলের শ্রীযুত প্রসীডেন্ট সাহেব প্রস্তুত আছেন।

৩। হজুর কৌন্সেলের শ্রীযুত প্রসীডেন্ট সাহেব আরো শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের সঙ্গে একবাক্য হইয়া বোধ করেন যে আদালত এবং কালেক্টরীসম্পর্কীয় নিবিশতা সংশোধিত করিবার জন্যে কোন কমিটি নিযুক্ত করিবার আবশ্যক নাই এবং রাজস্বের কর্ম্মকারক সম্পর্কে ঐ নিবিশতা সংশোধনের কর্ম্ম সদর বোর্ড রেবিনিউর সাহেবেরদের করা উচিত হয়।

জে ডোরিন।

ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

কৌন্সেল চেম্বর। ১৮৪৭। ১৯ মার্চ।

(যথার্থ নকল।)

সি বীডন।

বাঙ্গলা দেশের গবর্নমেণ্টের ছোট সেক্রেটারী।

---

* Aggregate present monthly pay of the Revenue Treasurers in the Lower Provinces, ... ... ... 2,254 3 11
Proposed ditto ditto, ... ... 4,745 0 0

Increase per mensem, ... ... 2,490 13 10

Or per annum, ... ... ... 29,909 10 3

Deduct—

By abolition of Stamp Darogahs and Interest Mohirirs, ... 8,602 13 0

By Do. of Judges' and Magistrates' Treasurers, ... ... 14,229 3 0

22,902 0 0

Proposed Net increase of annual expense, ... .. ... ... 6,907 10 3

[গবর্নমেন্ট গেজেট। ১৮৪৭। ২৯ জুন।]

* বাঙ্গলাপ্রভৃতি দেশে যাবৎ রাজস্বের খাজাঞ্চীরদের এক্ষণকার মাহিয়ানার যোট ... ... ... ২,২৫৪৵১৸
প্রস্তাবিত মাহিয়ানার যোট ... ৪,৭৪৫৲

মাহিয়ানার মাসেং যোট বৃদ্ধি ... ২,৪৯০৸১০

কিন্তু বার্ষিক ঐ ... ... ২৯,৮০৯৷৵৩

বাদ

ইষ্টাম্পের দারোগা ও সুদের মুহরীরের পদ রহিত হওয়াতে ... ... ৮,৬০২৸/

জজ ও মাজিষ্ট্রেট সাহেবেরদের খাজানাখানার ঐ ... ... ১৪,২২৯৵

২২,৯০২৲

বার্ষিক খরচার প্রস্তাবিত বৃদ্ধির যোট ... ৬,৯০৭৸৵৩

*Extract from a letter from the Secretary to the Sudder Board of Revenue, to the Secretary to Government of Bengal, Revenue Department, dated the 6th January, 1847, No. 12.*

Para. 5. It remains to be considered in the third place, whether the increased charge can be provided in whole or in part, by reductions in other departments.

6. And first with regard to the proposed abolition of the office of Stamp Darogah.

7. As to the expediency of this measure much difference of opinion prevails. The Commissioners of Patna and Dacca are against it, and the late Commissioner of Moorshedabad, Mr. Jackson, thinks that it can be only partially effected. On the other hand the Commissioners of Cuttack, Jessore and Bhaugulpore are in its favor. The Collectors are nearly equally divided. The Board are of opinion that the weight of authority, of sound judgment, and practical experience is on the side of abolition, and they therefore give it their support. They observe that in some districts (as Cuttack, Backergunge and Rajshahye) the duties of the Office are now performed by the Treasurer, and they see no reason to doubt that they might be conducted by the same agency, with equal facility in other Districts.

8. The situation of Interest Mohirir has, it appears, been already abolished in several Districts and in some of those where it has been retained, the services of the incumbent are said to be absolutely necessary to the efficiency of the Collector's establishment. The Board will recur to this subject before closing their report, but they may here remark that the duties of the situation having ceased, the situation itself necessarily becomes liable to reduction, and the amount of the salaries may fairly be reckoned as an available asset for meeting the additional expence to be incurred on account of the Treasurers.

9. The Accountant General influenced by the objections of the late Revenue Accountant, Mr. Dorin, has not recommended the absorption of the separate Treasuries of the Judges and Magistrates in those of the Collector, but as this measure is strongly urged in the Memo. (by Mr. Grant) annexed to his letter, and is there suggested as a means for providing in part for the increased pay of the Collectors' Treasurers, it necessarily comes under consideration together with his own propositions. The opinions of almost all the Officers who have adverted to the subject, are in favor of the abolition of separate Treasuries. The Commissioners are unanimous in advocating it. Mr. Dorin's objections, it will be observed, have reference especially to the *Magistrate's* Office, he thinks that

[*Government Gazette, 29th June,* 1847.]

১৮৪৭ সালের ৬ জানুআরি তারিখের ১২ নম্বরী যে পত্র রেবিনিউ ডিপার্টমেণ্টে বাঙ্গালা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারীর প্রতি সদর বোর্ড রেবিনিউর সেক্রেটারী সাহেব লিখিলেন তাহার চুম্বক।

৫ দফা। তৃতীয়তঃ ইহা বিবেচনা করিতে অবশিষ্ট থাকিল যে এই নিয়মে যে খরচের বৃদ্ধি হইবেক তাহা সমুদয় অথবা তাহার কিয়দংশ অন্যান্য মিহ্রিশ্‌তার ব্যয় কমানেতে পোষান যাইতে পারে কি না।

৬ দফা। এবং প্রথমে ইষ্টাম্পের দারোগার পদ রহিত হওনের যে প্রস্তাব হইয়াছে তদ্বিষয়ে লিখি যে।

৭। এই নিয়ম উপযুক্ত কি না তদ্বিষয়ে নানা কর্ম্মকারকের নানা মত আছে। পাটনা ও ঢাকার কমিস্যনর সাহেবেরা ইহার বিরুদ্ধ আছেন এবং মুরশিদাবাদের পূর্ব্বের কমিস্যনর শ্রীযুত জাকসন সাহেব বোধ করেন যে তাহা কেবল কতক২ প্রকারে হইতে পারে। পক্ষান্তরে কটক ও যশোহর ও ভাগলপুরের কমিস্যনর সাহেবেরা ইহার সপক্ষ। কালেক্টর সাহেবেরা প্রায় অর্দ্ধেক এক দিগে অর্দ্ধেক অন্য দিগে। কিন্তু বোর্ডের সাহেবেরা বোধ করেন যে যে কর্ম্মকারক সাহেবেরা এই নিয়মের বিষয়ে আপন২ মতামত জানাইয়াছেন তাঁহারদের মধ্যে যাঁহারদের অধিক মান্যতা ও সদ্বিবেচনা ও ব্যবহারের দ্বারা প্রাপ্ত জ্ঞান আছে তাঁহারদের মত গ্রহণ করিলে ঐ পদ রহিত করা উচিত বোধ হইবেক এইপ্রযুক্ত সদর বোর্ড তাহাতে সম্মত আছেন। তাঁহারা আরো কহেন যে কোন২ জিলায় অর্থাৎ কটক ও বাকরগঞ্জ ও রাজশাহীতে ঐ পদের কার্য্য খাজাঞ্চীর দ্বারা নির্ব্বাহ হইতেছে এবং অন্যান্য জিলায় ঐ কার্য্য সেই প্রকার কর্ম্মকারকের দ্বারা তুল্য সুগমরূপে নির্ব্বাহ হইতে পারে ইহাতে সন্দেহ নাই।

৮। দৃষ্ট হইতেছে যে সুদের মুহুরীরের পদ কোন২ জিলায় ইহার পূর্ব্বে রহিত হইয়াছে এবং অন্য২ যে জিলায় এখনপর্য্যন্ত তাহা বজায় আছে তাহার কোন২ জিলায় কথিত আছে যে ঐ মুহুরীর না থাকিলে ঐ কালেক্টরীর মিহ্রিশ্‌তার কার্য্য উত্তমরূপে নির্ব্বাহ হইতে পারে না। বোর্ডের সাহেবেরা আপনারদের রিপোর্ট সমাপ্ত করণের পূর্ব্বে এই বিষয়ের প্রতি পুনর্ব্বার দৃষ্টি করিবেন কিন্তু এই স্থানে তাঁহারদের বক্তব্য যে ঐ পদের কার্য্য রহিত হইয়াছে সুতরাং ঐ পদ রহিত হওনের যোগ্য এবং ঐ খাজাঞ্চীরদের মাহিয়ানা বাড়াওনেতে সরকারী যে খরচের বৃদ্ধি হইবেক তাহা পোষাইবার নিমিত্তে ঐ সুদের মুহুরীরের মাহিয়ানা ধরা যাইতে পারে।

৯। পূর্ব্বের রেবিনিউ আকোণ্টেণ্ট শ্রীযুত ডোরিন সাহেবের আপত্তির বশ হইয়া আকোণ্টেণ্ট জেনরল সাহেব জজ ও মাজিষ্ট্রেট সাহেবেরদের স্বতন্ত্র খাজানাখানা কালেক্টর সাহেবেরদের খাজানাখানায় ভুক্ত করিবার বিষয়ে পরামর্শ দেন না। কিন্তু শ্রীযুত গ্রাণ্ট সাহেব আপনার পত্রের শেষে লিখিত লিপিতে এই নিয়মের বিষয়ে অতি প্রবলরূপে উত্তেজনা করিয়াছেন এবং তিনি এই প্রস্তাব করিয়াছেন যে এই উপায়ের দ্বারা কালেক্টরীর খাজাঞ্চীরদের বৃদ্ধিকরা মাহিয়ানার কতক ভাগ পোষাইয়া আসিতে পারে অতএব শ্রীযুত গ্রাণ্ট সাহেবের প্রস্তাবের সঙ্গে২ এই বিষয়ের বিবেচনা করিতে হয়। যে সকল কর্ম্মকারক এই বিষয় উল্লেখ করিয়াছেন তাঁহারদের প্রায় সকলেরি মত যে স্বতন্ত্র খাজানাখানা রহিত হয়। কমিস্যনর সাহেবমাত্র ইহার সপক্ষ। দৃষ্ট হইতেছে যে শ্রীযুত ডোরিন সাহেবের আপত্তি কেবল মাজিষ্ট্রেট সাহেবেরদের খাজানাখানার

as Judges' Treasuries might be abolished without difficulty. But it appears that in all the districts where there are no Civil Courts, as the Deputy Collectorates, and North and South Cuttack, the Collector's Treasurer is actually the Treasurer of the Magistrate, and the same system is said to obtain in all the districts of the Patna Division. Under these circumstances the Board cannot doubt the perfect feasibility of Mr. Grant's suggestion—they recommend that it be carried into effect, and that all the separate Treasuries of Judges, Magistrates, and Salt Agents be at once abolished.

(True Copies and Extracts)

(Signed) G. PLOWDEN,
*Offg. Secretary*

Sudder Board of Revenue,
Fort William, the 19th May, 1847.

বিষয়ে অর্পে তিনিও বোধ করেন যে জজ সাহেবের খাজানাখানা রহিত হইলে কিছু হানি হইবেক না। কিন্তু দেখা যাইতেছে যে যে সকল জিলাতে কোন দেওয়ানী আদালত নাই অর্থাৎ ডেপুটী কালেক্টরীতে এবং উত্তর ও দক্ষিণ কটকে সেই জিলাতে কালেক্টরের খাজাঞ্চী যিনি তিনিই মাজিষ্ট্রেট সাহেবের খাজাঞ্চী এবং কথিত আছে যে সেই নিয়ম পাটনা এলাকার সকল জিলার মধ্যে চলন আছে। এই অবস্থায় বোর্ডের সাহেবেরা নিঃসন্দেহ বোধ করেন যে শ্রীযুত গ্রান্ট সাহেবের প্রস্তাব অতি সাধ্য এবং তাঁহারা এই পরামর্শ দেন যে তদনুযায়ি কার্য্য হয় এবং জজ ও মাজিষ্ট্রেট ও নিমকের এজেন্টের খাজানাখানা একেবারে রহিত হয়।

(যথার্থ নকল ও চুম্বক।)

জি প্লোডন। একটিং সেক্রেটারী।

সদর বোর্ড রেবিনিউ।

ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ১৯ মে।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## CIRCULAR ORDERS OF THE ACCOUNTANT GENERAL.

No 104.

*To the Magistrates of the Districts as per accompanying Memorandum.*

1st. I have the honour to annex a Memorandum shewing the profits on Jail Manufactures in your District for 1845-46, the Commission payable to your Jail Darogah, and the balance of 65 per Cent. to be expended on works of public utility.

2d. On paying the amount indicated in Column 3, to your Jail Darogah, you will charge it in your Cash Account under the head of "Convict Labor Fund," supporting the charge by the original Memorandum duly receipted by that Officer.

3d. Should you have already disbursed this amount, you will on the receipt of this Memorandum expunge it from your Inefficient Balance and charge it in your Cash Account as above directed.

(Signed) W. MAPLES,
*Offg. Extra Assistt. Acctt. Govt. of Bengal.*

Fort William, Acctt's. Office,
Judl. Departt. the 7th June, 1847.
[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ২৯ জুন।]

## আক্কৌণ্টেণ্ট জেনরলের সরকুলর অর্ডর।

১০৪ নম্বর।

নীচের নিদর্শনপত্রের লিখিত জিলার শ্রীযুত মাজিষ্ট্রেট সাহেব বরাবরেষু।

১ দফা। ১৮৪৫। ৪৬ সালে তোমার জিলার জেলখানাতে প্রস্তুতকরা দ্রব্যের যত লাভ হইয়াছে তাহার ও তোমার জেলখানার দারোগাকে যত কমিশ্যন দিতে হইবেক তাহার এবং অবশিষ্ট যে শতকরা ৬৫ টাকা দেশের উপকারক কর্ম্মে ব্যয় হইবেক তাহার নিদর্শনপত্র তোমার নিকটে পাঠাইতেছি।

২ দফা। ৩ ঘরের লিখিত টাকা তোমার জেলখানার দারোগাকে দিলে পর তুমি ঐ টাকা তোমার নগদ টাকার হিসাবে "বন্দুয়ানেরদের পরিশ্রমের পুঁজি" এই খাতায় লেখ এবং ঐ দারোগার রীতিমতে দস্তখতহওয়া আসল রসীদের দ্বারা ঐ ব্যয় সাব্যস্ত কর।

৩ দফা। যদি এই পত্র পাইবার পূর্ব্বে তুমি ঐ টাকা দিয়া থাক তবে এই নিদর্শনপত্র পাইলেই ঐ টাকা তোমার যোকাদিয়া না তহবিল টাকার খাতাহইতে উঠাইয়া তোমার নগদ টাকার হিসাবে লেখ।

ডবলিউ মেপল্স।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং অতিরিক্ত আসিষ্টান্ট আক্কৌণ্টেণ্ট।

ফোর্ট উলিয়ম।
আক্কৌণ্টেণ্ট সাহেবের দফ্তরখানা।
জুডিসিয়ল ডিপার্টমেণ্ট। ১৮৪৭। ৭ জুন।

## MEMORANDUM.

| Districts. | Profits on Jail Manufactures for 1845-46, less value of articles in Store. | Commission to Jail Darogahs at 35 per cent. | Balance of 65 per cent, reserved for works of public utility. | Remarks. |
|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | |
| CITY COURTS. | | | | |
| Moorshedabad, ... ... ... | 258 6 7½ | 90 7 1½ | 167 15 6¼ | |
| Patna, ... ... ... ... | 441 15 10 | 154 11 1¼ | 287 4 8¾ | |
| ZILLAH COURTS. *Bengal Province.* | | | | |
| Beerbhoom, ... ... ... | 524 2 2 | 183 7 1¾ | 340 11 0¼ | |
| Backergunge, ... ... ... | 2229 0 8¾ | 780 2 7¼ | 1448 14 1 | |
| Burdwan East, ... ... ... | 451 6 3 | 157 15 9¼ | 293 6 5¾ | |
| Chittagong, ... ... ... | 457 2 9 | 160 0 1¼ | 297 2 7¾ | |
| Dinagepore, ... ... ... | 73 9 0 | 25 11 11¼ | 47 13 0¾ | |
| Hooghly, ... ... ... | 784 10 10 | 274 10 2¼ | 510 0 7¾ | |
| Jessore, ... ... ... | 744 0 0 | 260 6 4¼ | 483 9 7¾ | |
| Mymensing, ... ... ... | 964 13 4¾ | 337 11 1½ | 627 2 3¼ | |
| Nuddea, ... ... ... | 936 1 4 | 327 10 0¾ | 608 7 3¼ | |
| Purneah, ... ... ... | 657 12 7 | 230 3 7¾ | 427 8 11¼ | |
| Rajshahye, ... ... ... | 2540 1 2¼ | 889 0 5¾ | 1651 0 9½ | |
| Rungpore, ... ... ... | 1172 6 10 | 410 5 7 | 762 1 3 | |
| Rungpore, N. E. (Gowalparah,) | 231 5 0 | 80 15 4¼ | 150 5 7¾ | |
| Tipperah, ... ... ... | 398 12 0 | 139 9 0 | 259 3 0 | |
| Furreedpore, ... ... ... | 131 12 0 | 46 1 9¾ | 85 10 2¼ | |
| Noacolly, ... ... ... | 290 0 6 | 101 8 2 | 188 8 4 | |
| *Behar Province.* | | | | |
| Behar, ... ... ... | 987 3 9½ | 345 8 6¼ | 641 11 3¼ | |
| Bhaugulpore, ... ... ... | 2092 6 8 | 732 5 6¾ | 1360 1 1¼ | |
| Sarun, ... ... ... | 346 13 1 | 121 6 2¾ | 225 6 10¼ | |
| Shahabad, ... ... | 1087 10 2½ | 380 10 9½ | 706 15 5 | |
| Tirhoot, ... ... ... | 1402 7 2½ | 490 13 8¾ | 911 9 5¾ | |
| Champarun, ... ... ... | 10 14 8 | 3 13 1¾ | 7 1 6¼ | |
| Monghyr, ... ... ... | 2025 11 1½ | 708 15 10½ | 1316 11 3 | |
| Principal Assistant Agent at Hazareebaugh, ... ... ... | 224 15 1 | 78 11 8 | 146 3 5 | |
| *Orissa Province.* | | | | |
| Cuttack Central Division, ... | 158 3 7 | 55 6 0¾ | 102 13 6¼ | |
| Ditto Southern Ditto, ... | 69 14 1½ | 24 7 4 | 45 6 9½ | |
| Midnapore, ... ... ... | 1015 13 3 | 355 8 7¾ | 660 4 7¼ | |
| *Assam Province.* | | | | |
| N. C. Assam (Durrung,) ... | 617 12 5 | 216 3 6¼ | 401 8 10¾ | |
| S. C. Assam (Nowgong,) ... | 78 2 7 | 27 11 3¾ | 51 7 3¼ | |
| Jorehaut, ... ... ... | 31 14 11 | 11 2 9¾ | 20 12 1¼ | |
| Luckimpore, ... ... ... | 96 9 0 | 33 12 9 | 62 12 3 | |

E. E.

(Signed) W. MAPLES,

*Offg. Extra Asst. Accountt. to the Govt. of Bengal.*

Fort William, Accountant's Office,

Judicial Department, the 7th June, 1847.

[*Government Gazette*, *29th June*, 1847.]

No. 726.

*To the Collectors of the Districts of Moorshedabad, Kamroop, Gowhatty, Bulloah, Nuddea, Cuttack S. D., Pooree, Mymensing, Rajeshahye, Monghyr, Gowalparah, Patna, Hooghly, Dacca, Backergunge, Cuttack N. D., Balasore, Chittagong, Bhaugulpore, Aeng, Akyab, Tenasserim Provinces, Moulmein.*

I have the honor to annex for your information and guidance an Extract, Paragraphs 4th and 5th, of the Orders of the Government of India, No. 190, dated the 7th May instant, explanatory of the views of Government in respect to the provisions of the Circular of this Office No. 606, dated 29th April, 1840.

(Signed) W. MAPLES,

*Offg. Ex. A. Acctt. to the Govt. of Bengal.*

Fort William, Accountt's. Office,
Revenue Departt., the 31st May, 1847.

*Extract from the Orders of Government of India, No 190, dated the 7th May, 1847.*

Para. 4. You seem to consider from the last Para. of the Circular of April, 1840, that its provisions may only have been intended for the guidance of the Commanders of River Steamers, but from its having been addressed to all Collectors of Land Revenue, it does not appear to the Deputy Governor that this restriction necessarily attaches to it.

5. Under any circumstances, however, you will be pleased to communicate the instructions contained in the Revenue Circular to the Superintendent of Marine, with a request that he will lay it down as a Rule to be observed in future, by the Commanders of Sea-going Government Vessels and Steamers, that on occasions of receiving charge of Specie remittances they shall invariably weigh each Box of Treasure on its receipt by them, either on board ship or at the Treasury of the remitting Officer, and preferably at the latter, and enter the weight thereof at the time of receipt in the receipt to be given by them to the remitting Officer.

(True Extract)

(Signed) W. MAPLES,

*Offg. Extra. A. Acctt. to the Govt. of Bengal*

৭২৬ নম্বর।

জিলা মুরশিদাবাদ ও কামরূপ ও গৌহাটী ও বলুয়া ও নদীয়া ও কটকের দক্ষিণ ভাগ পুরী ও ময়মনসিংহ ও রাজশাহী ও মুঙ্গের ও গোয়ালপাড়া ও পাটনা ও হুগলী ও ঢাকা ও বাকরগঞ্জ ও কটকের উত্তর ভাগ বালেশ্বর ও চাটিগাঁ ও ভাগলপুর ও আয়েঙ্গ ও আক্যাব এবং থনাসরিম প্রদেশের মৌলমিনের শ্রীযুত কালেক্টর সাহেব বরাবরেষু।

তোমার বিজ্ঞাপন ও উপদেশের নিমিত্তে আমি ভারতবর্ষের গবর্ণমেণ্টের বর্ত্তমান মাসের ৭ তারিখের ১৯০ নম্বরী হুকুমের ৪ ও ৫ দফা পাঠাইতেছি তাহাতে এই দিপ্তরের ১৮৪০ সালের ২৯ আপ্রিল তারিখের ৬০৬ নম্বরী সরকুলর অর্ডরের বিধির বিষয়ে গবর্ণমেণ্টের যে অভিপ্রায় তাহা স্পষ্ট লেখা গিয়াছে।

ডবলিউ মেপলস।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের আক্কোণ্টেণ্টের একটিং অতিরিক্ত আসিষ্টাণ্ট।

ফোর্ট উলিয়ম। আক্কোণ্টেণ্ট সাহেবের দপ্তরখানা।
রেবিনিউ ডিপার্টমেণ্ট। ১৮৪৭। ৩১ মে।

ভারতবর্ষের গবর্ণমেণ্টের ১৮৪৭ সালের ৭ মে তারিখের ১৯০ নম্বরী হুকুমের চুম্বক।

৪ দফা। বোধ হইতেছে যে ১৮৪০ সালের আপ্রিল মাসের সরকুলর অর্ডরের শেষ দফার কথায় দ্বারা তুমি জ্ঞান করিয়াছ যে ঐ সরকুলর অর্ডরের বিধি কেবল নদীতে গমনাগমনকারি বাষ্পীয় জাহাজের অধ্যক্ষেরদের উপদেশার্থ দেওয়া গিয়াছিল। কিন্তু ঐ সরকুলর ভূমির রাজস্বের সকল কালেক্টর সাহেবের প্রতি লেখা গিয়াছিল অতএব শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর সাহেব বোধ করেন যে তাহা কেবল নদীর বাষ্পীয় জাহাজের অধ্যক্ষেরদের প্রতি খাটে এমত অর্থ করিতে হইবেক না।

৫ দফা। পরন্তু যে যাহা হউক তুমি রেবিনিউর সরকুলরের লিখিত বিধি মারিণের সুপারিণ্টেণ্ডেণ্ট সাহেবের নিকটে পাঠাইয়া আবেদন কর যে তিনি সমুদ্রে গমনাগমনকারি গবর্ণমেণ্টের জাহাজ ও বাষ্পীয় জাহাজের অধ্যক্ষদিগকে উত্তর কালে এই বিধি প্রতিপালন করিতে আজ্ঞা করেন যে যখন কোন স্থানে লইয়া যাইবার জন্যে তাঁহারদের জিম্মায় টাকাপ্রভৃতি মুদ্রা সমর্পণ হয় তখন তাঁহারা তাহা পাইবার সময়ে হয় জাহাজের উপর কিম্বা প্রেরণকারি কার্য্যকারকের খাজানাখানাতে ঐ টাকার প্রত্যেক বাক্স ওজন করেন কিন্তু খাজানাখানাতেই তাহা ওজন করিলে ভাল হয়। এবং টাকা পাইবার সময়ে প্রেরণকারি কার্য্যকারককে তাঁহারা যে রসীদ দেন সেই রসীদে তাঁহারা ঐ বাক্সের ওজনও লেখেন।

(যথার্থ নকল।)

ডবলিউ মেপলস।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের আক্কোণ্টেণ্টের একটিং অতিরিক্ত আসিষ্টাণ্ট।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## CIRCULAR ORDERS OF THE SUDDER DEWANNY ADAWLUT.

No. 10.

*To the Civil Authorities in the Lower Provinces.*

The Court notify that Circular Order, Sudder Dewanny Adawlut, No. 84, dated the 20th March, 1840, having been virtually superseded by the 10th Clause of the Rules of the 24th July last, for regulating leave of absence and acting allowances to public officers in India, not in the Covenanted Service of the East India Company, is hereby rescinded. All Judicial Officers who may be hereafter removed from one district to another, will be requir-

## সদর দেওয়ানী আদালতের সরকুলর অর্ডর।

১০ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত দেওয়ানীর কার্য্যকারক বরাবরেষু।

সদর আদালতের সাহেবেরা জানাইতেছেন যে কোম্পানি বাহাদুরের অচিহ্নিত কার্য্যকারকেরদের ছুটীর বিষয়ে এবং একটিংরূপে কর্ম্ম করণ সময়ের বেতনবিষয়ে গত জুলাই মাসের ২৪ তারিখের বিধির ১০ দফার দ্বারা সদর দেওয়ানী আদালতের ১৮৪০ সালের ২০ মার্চ তারিখের ৮৪ নম্বরী সরকুলর অর্ডর কার্য্যতো রদ হইয়াছে অতএব ঐ সরকুলর অর্ডর রহিত হইল। উত্তর কালে যে সকল বিচারকর্ত্তাকে এক জিলা হইতে অন্য জিলায় পাঠান যায় তাঁহারদিগকে উক্ত

ed to conform to the rule above referred to, and are hereby directed to take notice accordingly.

W. KIRKPATRICK, *Deputy Register.*
Fort William, the 26th March, 1847.

বিধির অনুসারে কার্য্য করিতে হইবেক এবং তদ্বিষয়ে তাঁহারদিগকে মনোযোগ করিতে ইহার দ্বারা হুকুম হইল।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।
ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ২৬ মার্চ।

---

No. 11.

*To the Zillah and City Judges in the Lower Provinces.*

1. The Court, having had before them the several returns to the Circular Order of the 17th November, 1845, find that instead of exhibiting the whole of the sums of money which came into the custody of the Nazirs of Moonsiffs in the first six months of 1846, they show in most instances only the sums received by those Officers *to their own use.*

2. As the information actually supplied from most districts, is insufficient for the purpose which the Court had in view, that of determining the amount of security to be demanded from Nazirs of Moonsiffs; and as the operation of Act IV. 1846, is calculated to increase the amount of money passing through the hands of those officers, the Court request to be furnished at the close of the current year with a Statement in the following form

১১ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের জিলা ও শহরের জজ সাহেব বরাবরেষু।

১। সদর আদালতের সাহেবেরা ১৮৪৫ সালের ১৭ নবেম্বর তারিখের সরকুলর আর্ডরে হুকুম করা নানা রিপোর্ট দৃষ্টি করিয়া অবগত হইয়াছেন যে ১৮৪৬ সালের প্রথম ছয় মাসে মুনসেফেরদের নাজিরেরদের জিম্মায় যত টাকা অর্পণ হইল সেই সমুদয় টাকা লিখিত না হইয়া ঐ নাজিরেরা আপনারদের নিমিত্তে যত টাকা পাইল কেবল তাহাই প্রায় সকল রিপোর্টের মধ্যে লেখা গেল।

২। ঐ সরকুলর আর্ডর পাঠাওনেতে সদর আদালতের এই অভিপ্রায় ছিল যে মুনসেফেরদের নাজিরের স্থানে যত টাকার জামিনীর দাওয়া করিতে হয় তাহা নির্ণয় করিতে পারেন কিন্তু প্রায় সকল জিলাহইতে যে সকল বৃত্তান্ত একণে পাওয়া গিয়াছে তাহাতে ঐ অভিপ্রায় সিদ্ধ হইতে পারে না এবং ১৮৪৬ সালের ৪ আইনের কার্য্যের দ্বারা ঐ নাজিরেরদের হাতে যে টাকা আইসে তাহার সংখ্যার বৃদ্ধি হইবার সম্ভাবনা আছে অতএব সদর আদালতের সাহেবেরা হুকুম করিতেছেন যে বর্ত্তমান বৎসরের শেষে তুমি নীচের লিখিত পাঠানুসারে এক কৈফিয়ৎ পাঠাও।

*Statement of the amount of money which came into the custody of the Nazirs of the Moonsiffs, during the year 1847.*

| Moonsiffships. | Received and paid away in the 1st quarter. | | Received and paid away in the 2nd quarter. | | Received and paid away in the 3rd quarter. | | Received and paid away in the 4th quarter. | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | Received | Paid. | Received. | Paid. | Received. | Paid. | Received. | Paid. |
| | | | | | | | | |

Fort William, the 23d April, 1847. W. KIRKPATRICK, *Deputy Register.*

১৮৪৭ সালে মুনসেফেরদের নাজিরেরদের জিম্মায় যত টাকা আইল তাহার কৈফিয়ৎ।

| যে স্থানের মুনসেফ | প্রথম তিন মাসে যত টাকা জমা হইল ও দেওয়া গেল | | দ্বিতীয় তিন মাসে যত টাকা জমা হইল ও দেওয়া গেল | | তৃতীয় তিন মাসে যত টাকা জমা হইল ও দেওয়া গেল | | চতুর্থ তিন মাসে যত টাকা জমা হইল ও দেওয়া গেল | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | জমা হইল | দেওয়া গেল | জমা হইল | দেওয়া গেল | জমা হইল | দেওয়া গেল | জমা হইল | দেওয়া গেল |
| | | | | | | | | |

ফোর্ট উলিয়ম ১৮৪৭। ২৩ আপ্রিল। ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

[ বর্দ্ধমানী গেজেট ১৮৪৭। ২৯ জুন ]

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## CIRCULAR ORDERS OF THE SUDDER NIZAMUT ADAWLUT.

No. 5.

*To the Criminal Authorities in the Lower Provinces.*

As commitments made by Officers in charge of Thaanas of several Zillahs, are sometimes transferred for trial to a Zillah, other than that in which the crime was perpetrated, the Court direct that such commitments be entered in Column 16 ("transferred") of Statement No. 1, of the District in which the crime was committed, and in columns 8 and 9, ("received by transfer,") and 12, ("committed") of Statement No. 1, of the district in which the commitments are to be tried, a note being added in each Statement explanatory of the circumstances of the case.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, the 30th April, 1847.

## EDUCATION NOTICE.

The next Meeting of the Committee appointed for the examination of Candidates for promotion and employment in the Education Department will be held in the Hindu College on Saturday, the 4th of July, at 10 A. M.

Detailed particulars of the nature and extent of the examination, the number of vacancies in the department, &c &c., will be afforded by the Secretary to the Council of Education, to all candidates on *personal* application.

(By order)

Fred J Mouat, M. D.,
*Secretary Council of Education.*

## NOTIFICATIONS.

### ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

### LEAVES OF ABSENCE.

*The 18th June,* 1847

Munmohun Baboo, Moonsiff of Nowabgunge, Zillah 24-Pergunnahs, for seven days from 15th instant.

Baboo Kaleepershad Dutt, Moonsiff of Manbhoom, for fifteen days from the 30th April last to the 14th ultimo.

*The 24th June,* 1847.

Baboo Mudoosoodun Chatterjee, Moonsiff of Atiyah, Zillah Mymensingh, for two weeks.

Baboo Kassisur Mitter, Moonsiff of Sooksagur, Zillah Nuddea, for one month from the 23d instant.

The leave of absence for fifteen days, granted on the 4th Instant, to Baboo Kassisur Mitter, Moonsiff of Sooksagur, Zillah Nuddeah, to commence from the 8th instead of from the 4th idem.

B. J. Colvin, *Register.*

[*Government Gazette, 29th June,* 1847.]

## সদর নিজামৎ আদালতের সরক্যুলর অর্ডর।

৫ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত ফৌজদারীর কার্য্যকারক বরাবরেষু।

যে কার্য্যকারকেরদের জিম্মায় ভিন্ন২ জিলার থানা আছে তাঁহারা যে জিলাতে অপরাধ হইয়াছিল তদ্ভিন্ন অন্য জিলায় ঐ অপরাধের মোকদ্দমা কখন২ সোপর্দ্দ করেন অতএব সদর আদালতের সাহেবেরা হুকুম করিতেছেন যে যে জিলাতে অপরাধ হইয়াছিল সেই জিলার ১ নম্বরী কৈফিয়তের ১৬ ঘরে "খারিজ" এই শিরনামার নীচে ঐ মোকদ্দমা লেখেন এবং যে জিলাতে ঐ সোপর্দ্দহওয়া মোকদ্দমার বিচার হইবেক সেই জিলার ১ নম্বরী কৈফিয়তের ৮ ও ৯ ঘরে "দাখিল প্রযুক্ত প্রাপ্ত" এই শিরনামার নীচে এবং ১২ ঘরে "সোপর্দ্দ হইল"এই শিরনামার নীচে তাহা লেখেন এবং ঐ মোকদ্দমার বিবরণসূচক প্রত্যেক কৈফিয়তে মন্তব্য কথা লিখিতে হইবেক।

ডবলিউ কর্কপাট্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ৩০ আপ্রিল।

John C. Marshman, *Bengalee Translator.*

## বিদ্যাধ্যাপনের ইশ্‌তিহার।

বিদ্যাধ্যাপনের ডিপার্টমেণ্টে উচ্চ পদ প্রাপণের এবং কর্ম্মে নিযুক্ত হওনের আকাঙ্ক্ষিরদের পরীক্ষার্থ কমিটির আগামি বৈঠক ৪ জুলাই তারিখ শনিবার বেলা দশ ঘন্টার সময়ে হিন্দু কালেজে হইবেক।

পরীক্ষার প্রকার এবং যেপর্য্যন্ত পরীক্ষা হইবেক ও বিদ্যাধ্যাপনের ডিপার্টমেণ্টে যত পদ শূন্য আছে ইত্যাদি বিস্তারিত বৃত্তান্ত কর্ম্মাকাঙ্ক্ষী যে কোন জন বিদ্যাধ্যাপনের কৌন্সেলের সেক্রেটারী সাহেবের নিকটে নিজে উপস্থিত হইয়া জানিতে চাহেন তিনি তাঁহার স্থানে জানিতে পারিবেন।

হুকুমক্রমে।

এফ জে মৌআট।

বিদ্যাধ্যাপনের কৌন্সেলের সেক্রেটারী।

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের হুকুম।

ছুটী।

১৮৪৭ সাল ১৮ জুন।

জিলা চব্বিশপরগনার নবাবগঞ্জের মুনসেফ শ্রীযুত মনোমোহন বাবু বর্ত্তমান মাসের ১৫ তারিখঅবধি সাত দিনের ছুটী পাইয়াছেন।

মানভূমের মুনসেফ শ্রীযুত বাবু কালীপ্রসাদ দত্ত গত আপ্রিল মাসের ৩০ তারিখঅবধি গত মাসের ১৪ তারিখপর্য্যন্ত পনের দিনের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ২৪ জুন।

জিলা ময়মুনসিংহের আটিয়ার মুনসেফ শ্রীযুত বাবু মধুসূদন চাটুর্য্যা দুই সপ্তাহের ছুটী পাইয়াছেন।

জিলা নদীয়ার সুখসাগরের মুনসেফ শ্রীযুত বাবু কাশীশ্বর মিত্র বর্ত্তমান মাসের ২৩ তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

জিলা নদীয়ার সুখসাগরের মুনসেফ শ্রীযুত বাবু কাশীশ্বর মিত্রকে বর্ত্তমান মাসের ৪ তারিখে যে পনের দিনের ছুটী দেওয়া যায় তাহা বর্ত্তমান মাসের ৪ তারিখঅবধি আরম্ভ না হইয়া ৮ তারিখঅবধি আরম্ভ হইবেক।

বি জে কলবিন। রেজিষ্টর।

## রাজকর্ম্মে নিয়োগ।

১০১৮ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর্‌ সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ৯ জুন।

আসিষ্টাণ্ট অথচ ভাগলপুরের জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের ক্ষমতানুসারে কার্য্যকারি শ্রীযুত ডবলিউ সি ওয়াটসন সাহেব (Mr. W. C. Watson,) ফরক্কাবাদে নিযুক্ত হইয়া মুরশিদাবাদের সমশেরগঞ্জ ও সুতি ও পাসলা থানার এবং ভাগলপুরে ফরক্কাবাদ ও কালিকাপুর ও মুটকিপুর ও রাজমহাল থানার অধ্যক্ষতা কর্ম্ম করিবেন এবং অন্য হুকুম না হওনপর্য্যন্ত ঐ এলাকায় জাইণ্ট মাজিষ্ট্রেটের ক্ষমতানুসারে কার্য্য করিবেন।

রাজশাহীর মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত জে আর মসপ্রাট সাহেব (Mr. J. R. Muspratt,) ঐ জিলাতে জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

শ্রীযুত বাবু জয়নারায়ণ দাসের পরিবর্ত্তে শ্রীযুত বাবু চন্দ্রশেখর চৌধুরী পশ্চিম বর্দ্ধমানে প্রজাদার নৌকার দ্বারা প্রাপ্ত ফাজিল টাকা ব্যয় করণের কমিটির মেম্বর হইবেন।

১৮৪৭ সাল ১৬ জুন।

ভারতবর্ষের গবর্ণমেণ্টের সম্মতিক্রমে বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর্‌ সাহেব নীচের লিখিত নিয়োগ করিয়াছেন।

শ্রীযুত ই এম গর্ডন সাহেব (Mr. E. M. Gordon) গত মাসের ১ তারিখঅবধি সদর বোর্ডের মেম্বর হইবেন।

শ্রীযুত জে হকিন্স সাহেব (Mr. J. Hawkins,) গত মাসের ১ তারিখঅবধি কিঞ্চিৎ কালপর্য্যন্ত সদর আদালতের জজ হইবেন।

শ্রীযুত ই করি সাহেব (Mr. E. Currie,) গত মাসের ৭ তারিখঅবধি সদর জজী ক্ষমতাপ্রাপ্ত হওনে ১৮২৮ সালের ৩ আইনানুসারে স্পেসিয়ল কমিসানর হইবেন।

শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর্‌ সাহেব নীচের লিখিত নিয়োগ করিয়াছেন।

শ্রীযুত বি জে কলবিন সাহেব (Mr. B. J. Colvin,) গত মাসের ১ তারিখঅবধি সদর আদালতের রেজিষ্টর হইবেন।

শ্রীযুত ই ডিডস সাহেব (Mr. E. Deedes,) গত মাসের ১ তারিখঅবধি কটকের সিবিল ও সেশন জজ হইবেন।

শ্রীযুত সি গার্ষ্টিন সাহেব (Mr. C. Garstin,) গত মাসের ১ তারিখঅবধি পশ্চিম বর্দ্ধমানের সিবিল ও সেশন জজ হইবেন।

শ্রীযুত জি এ সি প্লৌডন সাহেব (Mr. G. A. C. Plowden,) গত মাসের ৭ তারিখঅবধি সদর বোর্ড রেবিনিউর সেক্রেটারী হইবেন।

শ্রীযুত এ এস আনান্দ সাহেব (Mr. A. S. Annand,) গত মাসের ৭ তারিখঅবধি হিজলীর কালেক্টর হইবেন।

শ্রীযুত ডবলিউ গ্রে সাহেব (Mr. W. Gray,) গত মাসের ৭ তারিখঅবধি হিজলীর মাজিষ্ট্রেট হইবেন। অন্য হুকুম না হওনপর্য্যন্ত শ্রীযুত গ্রে সাহেব বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের জোট সেক্রেটারীর কর্ম্ম নির্ব্বাহ করিতে থাকিবেন।

শ্রীযুত ই জেনকিন্স সাহেব (Mr. E. Jenkins,) গত মাসের ৭ তারিখঅবধি হাবড়ার মাজিষ্ট্রেট হইবেন।

শ্রীযুত সি এফ মণ্ট্রেসর সাহেব (Mr. C. F. Montresor,) গত আপ্রিল মাসের ১০ তারিখঅবধি দ্বিতীয় শ্রেণীর জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর হইবেন।

শ্রীযুত সি এস বেলী সাহেব (Mr. C. S. Belli,) যশোহরে বিদ্যাধ্যাপনের কমিটির মেম্বর হইবেন।

শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডিরেক্টর্স সাহেবেরা নীচের লিখিত নিয়োগ করিয়াছেন। এই নিয়োগ গত আপ্রিল মাসের ২৮ তারিখঅবধি চলিবেক।

শ্রীযুত কাপ্তান তামস ইলস রজর্স সাহেব (Captain Thomas Eales Rogers,) মারিণের সুপরিণ্টেণ্ডেণ্ট হইবেন।

শ্রীযুত কাপ্তান রজর্স সাহেবের (Captain Rogers,) পরিবর্ত্তে শ্রীযুত কাপ্তান এ বি ক্লাপর্টন সাহেব (Captain A. B. Clapperton) মাষ্টর এটেণ্ডেণ্ট হইবেন।

শ্রীযুত কাপ্তান জে জে আর বোমান সাহেব (Captain J. J. R. Bowman,) মাষ্টর এটেণ্ডেণ্টের প্রধান আসিষ্টাণ্ট হইবেন।

ছুটী।

১৮৪৭ সাল ৯ জুন।

কটকের মাজিষ্ট্রেট ও কালেক্টর ও নিমকের এজেণ্ট শ্রীযুত এম এস গিলমোর সাহেব (Mr. M. S. Gilmore,) আপন কর্ম্মের ভার শ্রীযুত টি বি মাকটিয়র সাহেবের (Mr. T. B. Mactier,) প্রতি অর্পণ করিয়া এক মাসের ছুটী পাইয়াছেন।

পুলোপিনাঙ্গ ও সিঙ্গাপুর ও মলাক্কার শ্রীযুত গবর্ণর্‌ সাহেব মলাক্কার চিকিৎসক শ্রীযুত জে এ রাটন সাহেবকে (Mr. J. A. Ratton,) গত মার্চ মাসের ৩১ তারিখে যে ছুটী দেন তদতিরিক্ত গত মাসের ১০ তারিখপর্য্যন্ত পীড়াপ্রযুক্ত যে ছুটী দেন তাহা মঞ্জুর হইল।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ১৬ জুন।

শ্রীযুত ই এস পিয়র্সন সাহেব ও শ্রীযুত এ পিগু সাহেবের (Messrs. E. S. Pearson, and A. Pigou,) দ্বিতীয় শ্রেণীর জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর হইবার যে নিয়োগ ২৭ আপ্রিল ও ৪ মে তারিখের বাঙ্গলা গবর্ণমেণ্ট গেজেটে প্রকাশ হয় তাহা ক্রমশঃ আপ্রিল মাসের ২৮ তারিখঅবধি ও মে মাসের ৭ তারিখঅবধি চলিবেক।

১৮৪৭ সাল ১১ জুন।

মুরশিদাবাদের সিবিল ও সেশন জজ শ্রীযুত এচ পি রসেল সাহেব (Mr. H. P. Russell,) বর্ত্তমান মাসের ৯ তারিখে আপন জিল্লাদারির চলিত কর্ম্মের ভার ঐ জিলার প্রধান সদর আমীনের প্রতি অর্পণ করেন।

শাহাবাদের একটিং সিবিল ও সেশন জজ শ্রীযুত টি টুটর সাহেব (Mr. T. Trotter,) বর্ত্তমান মাসের ৭ তারিখে আপন কর্ম্মের ভার গ্রহণ করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর্‌ সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ২৯ জুন।]

GOVERNMENT ADVERTISEMENTS. গবর্ণমেণ্টের ইস্তিহার।

## NOTICE.

The Supreme Government having sanctioned the holding of a Fair on the British side of the Bootan Frontier, for the revival and encouragement of Trade, and peaceable intercourse between the inhabitants of Bootan, Sikim, and Nipal, and the people of Rungpoor, Dinajpoor, Malda, Purneah, and of the British Provinces generally, it is hereby notified for general information, that the Fair will take place annually at Titalya, during the full moon of the Hindu month of Pous, and that every protection to the persons, and property of Foreigners, and our own subjects will be secured by the contemplated arrangements, as well as every facility afforded to Trade, and Barter at this new Mart.

The Fair will commence on Saturday, the 18th December, 1847, and continue till Saturday, the 25th idem.

A. Campbell, M. D.,

Darjeeling, 9th June, 1847. *Superintendent of Darjeeling, and in charge of Bootan Frontier.*

ইস্তিহার।

রঙ্গপুর ও দিনাজপুর ও মালদহ ও পুরণিয়া এবং সাধারণমতে ইঙ্গলণ্ডীয়েরদের অধীন দেশীয়েরদের সঙ্গে ভোটান ও সিকীম ও নেপালীয় লোকেরদের বাণিজ্য এবং শান্তিপূর্ব্বক ব্যবসা পুনঃ স্থাপন করিবার ও তাহাতে উৎসাহ দিবার অভিপ্রায়ে সুপ্রিম গবর্ণমেণ্ট অনুমতি দিয়াছেন যে ভোট দেশের যে অঞ্চল ইঙ্গলণ্ডীয়েরদের অধিকারে আছে সেই অঞ্চলে মেলা হয়। অতএব সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বৎসরং পৌষ মাসের পূর্ণিমাতে তিতালিয়া স্থানে মেলা হইবেক এবং যে নিয়ম করা যাইবেক তাহার দ্বারা বিদেশীয় লোকেরদের এবং ইঙ্গলণ্ডীয় প্রজারদের ও তাহারদের সম্পত্তির রক্ষা হইবেক এবং এই নূতন মেলাতে যাহাতে বাণিজ্যব্যবসার সুগম হয় এমত উপায় করা যাইবেক।

ঐ মেলা ১৮৪৭ সালের ১৮ ডিসেম্বর তারিখ শনিবারে আরম্ভ হইয়া ঐ মাসের ২৫ তারিখ শনিবারপর্য্যন্ত চলিবেক।

এ কাম্বেল।

দার্জিলিঙ্গ ১৮৪৭। ৯ জুন। দার্জিলিঙ্গের সুপরিণ্টেণ্ডেণ্ট ও ভোটান অঞ্চলের অধ্যক্ষ।

---

INSOLVENT COURT. যোতহীনেরদের আদালত।

## IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, made on the eighteenth day of June instant, the matters of the petition of EDMUND BURKE RYAN, late of Chowringhee, in the town of Calcutta, late Taxing Officer, and Record-keeper of the Supreme Court of Judicature, at Fort William in Bengal, and Chief Clerk of the Court for the Relief of Insolvent Debtors at Calcutta, and late a prisoner confined for debt in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his late Majesty King George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard on Saturday, the seventh day of August next.

The names of the Creditors of the said EDMUND BURKE RYAN appear in a Schedule filed in the Office of the Chief Clerk, to which any Creditors may refer.

W. N. Hedger, *Insolvent's Attorney.*

শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

কলিকাতা নগরের যোতহীন ঋণিরদের উপকারার্থ আদালতের প্রধান ক্লার্ক ও বাঙ্গলা দেশের ফোর্ট উলিয়ম রাজধানীর সুপ্রিম কোর্টের তাঁক্স বিষয়ের কার্য্যকারক ও রিকার্ড রক্ষক কলিকাতা নগরের চৌরঙ্গীনিবাসী এডমণ্ড বর্ক রাএন সাহেব সম্প্রতি কলিকাতা নগরের সাধারণ জেলখানায় ঋণপ্রযুক্ত কয়েদ হইয়া ভারতবর্ষে যোতহীন ঋণিরদের উপকারার্থ আখ্যনামক চতুর্থ জর্জ রাজার নবম বৎসরের আইন দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান জুন মাসের ১৮ তারিখে উক্ত আদালতে হুকুম হইল যে তাঁহার দরখাস্তের মর্ম্ম আগামি আগষ্ট মাসের ৭ তারিখ শনিবারে শুনা যায়।

উক্ত এডমণ্ড বর্ক রাএন সাহেবের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া প্রধান ক্লার্ক সাহেবের দফ্তরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন। ডবলিউ এন হেজর। যোতহীনের উকীল।

---

NOTICE is hereby given, that by an order of the said Court made on the sixteenth day of June instant, the matters of the petition of HENRY CLARKE, an Uncovenanted Deputy Magistrate in the service of the East India Company, and formerly of the district of Behar, Indigo Planter and Trader, and late a prisoner confined for debt in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his late Majesty King George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard on Saturday, the seventh day of August next.

The names of the Creditors of the said HENRY CLARKE appear in a Schedule filed in the Office of the Chief Clerk, to which any Creditors may refer.

W. N. Hedger, *Insolvent's Attorney.*

পূর্ব্বে সুবে বেহারে নীলকর ও সওদাগর পরে কোম্পানি বাহাদুরের অচিহ্নিত ডেপুটি মাজিষ্ট্রেট হেনরি ক্লার্ক সাহেব সম্প্রতি কলিকাতার সাধারণ জেলখানায় ঋণপ্রযুক্ত কয়েদ হইয়া ভারতবর্ষে যোতহীন ঋণিরদের উপকারার্থ আইনব্যাখ্য চতুর্থ জর্জ রাজার নবম বৎসরের আইন দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান জুন মাসের ১৬ তারিখে উক্ত আদালতে হুকুম হইল যে তাঁহার দরখাস্তের মর্ম্ম আগামি আগষ্ট মাসের ৭ তারিখ শনিবারে শুনা যায়।

উক্ত হেনরি ক্লার্ক সাহেবের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া প্রধান ক্লার্ক সাহেবের দফ্তরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন। ডবলিউ এন হেজর। যোতহীনের উকীল।

---

NOTICE is hereby given, that by an order of the said Court, made on the thirty-first day of May last, the matters of the petition of FREDERICK CONSTANTINE BOLST sued by the name of Frederick Bolst, late of Mehendy Bagan, in the Town of Calcutta, an Assistant in the Home Department, in the service of the East India Company, on their Bengal Establishment, and late a prisoner confined for debt in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his

late Majesty King George the Fourth, entitled an act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard on Saturday, the seventh day of August next.

The names of the Creditors of the said FREDERICK CONSTANTINE BOLST appear in a Schedule filed in the Office of the Chief Clerk, to which any Creditors may refer.

*W. N. Hedger, Insolvent's Attorney.*

বাঙ্গলা দেশে কোম্পানি বাহাদুরের দেশীয় ডিপার্টমেন্টে আসিষ্টান্ট কলিকাতা নগরের বেন্টিং বাগান নিবাসি ফ্রেড্রিক বোলষ্ট নামে নবীনাখ্যেয়া ফ্রেড্রিক কনষ্টান্টাইন বোলষ্ট সাহেব সম্প্রতি কলিকাতার সাধারণ জেলখানায় ঋণপ্রযুক্ত কয়েদ হইয়া ভারতবর্ষের দেওয়ালিয়া অধিরদের উপকারার্থ আইননায়ক চতুর্থ জর্জ রাজার নবম সম্বৎসরের আইন দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে গত জুন মাসের ৩১ তারিখে উক্ত আদালতে হুকুম হইল যে তাঁহার দরখাস্তের মর্ম আগামি আগষ্ট মাসের ৭ তারিখ শনিবারে শুনা যায়।

উক্ত ফ্রেড্রিক কনষ্টান্টাইন বোলষ্ট সাহেবের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

ডবলিউ এন হেজর। দেওয়ালিয়ার উকীল।

---

NOTICE is hereby given that by an order of the said Court, made on the sixteenth day of June instant, the matters of the Petition of WILLIAM HICKIE, late of Wellington Square, in the Town of Calcutta, an assistant in the Home Department, in the service of the East India Company, on their Bengal Establishment, and late a prisoner confined for debt in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his late Majesty King George the Fourth, entitled an Act to provide for the relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard on Saturday, the seventh day of August next.

The names of the Creditors of the said WILLIAM HICKIE, appear in a Schedule filed in the Office of the Chief Clerk, to which any Creditors may refer. *W. N. Hedger, Insolvent's Attorney.*

বাঙ্গলা দেশের কোম্পানি বাহাদুরের দেশীয় ডিপার্টমেন্টে আসিষ্টান্ট কলিকাতা নগরের ওএলিংটন ইস্কোয়ের নিবাসি উলিয়ম হিকি সাহেব কলিকাতার সাধারণ জেলখানায় ঋণপ্রযুক্ত কয়েদ হইয়া ভারতবর্ষের দেওয়ালিয়া অধিরদের উপকারার্থ আইননায়ক মৃত চতুর্থ জর্জ রাজার অধিকারের নবম সম্বৎসরের আইনের দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান জুন মাসের ১৬ তারিখে উক্ত আদালতে হুকুম হইল যে তাঁহার দরখাস্তের মর্ম আগামি আগষ্ট মাসের ৭ তারিখ শনিবারে শুনা যায়।

উক্ত উলিয়ম হিকি সাহেবের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন। ডবলিউ এন হেজর। দেওয়ালিয়ার উকীল।

---

NOTICE is hereby given, that by an order of the said Court, bearing date the 19th day of June instant, the Schedule of NICHOLAS CHARLES BIALE, late of Weston's Lane, in the Town of Calcutta, and now residing at Chandernagore, in the province of Bengal, Merchant, heretofore carrying on business in Copartnership with Henry Lewis Christiana, and John Edward Campbell Koch, under the firm of Biale, Koch and Company, against whom an Adjudication of Insolvency was made and pronounced by this Court, on the seventh day of the present month of June, on the application of one Goverdhone Mullick, a creditor of the said Nicholas Charles Biale, has been filed in this Court, and that the matters of the said Schedule, and application, are appointed to be heard in the said Court, on Saturday, the seventh day of August next, at the hour of eleven o'clock in the forenoon.

The names of the creditors of the said NICHOLAS CHARLES BIALE appear in his said Schedule filed in the Office of the Chief Clerk of the said Court, to which any Creditors may refer.

Calcutta, 22d June, 1847. *Paul and Smelt, Insolvent's Attornies.*

বাএল কক কোম্পানির নামে হেনরি লুইস কৃশ্চিয়ানা সাহেব ও জান এডোয়ার্ড কাম্বেল কক সাহেবের সহিত যৌতার কর্ম্মকারি সওদাগর পূর্ব্বে কলিকাতা নগরের ওএষ্টন লেন নিবাসি একণে বাঙ্গলা দেশের চন্দননগর নিবাসি নিকলস চার্লস বাএল সাহেব দেওয়ালিয়া বটেন এমত নিষ্কারণ উক্ত নিকলস চার্লস বাএল সাহেবের মহাজন গোবর্দ্ধন মল্লিকের দরখাস্তমতে বর্ত্তমান জুন মাসের ৭ তারিখে উক্ত আদালতে হইল অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান জুন মাসের ১৯ তারিখের উক্ত আদালতের হুকুমক্রমে তাঁহার তফসীল এই আদালতে দাখিল হইয়াছে এবং উক্ত তফসীলের ও দরখাস্তের মর্ম্ম আগামি আগষ্ট মাসের ৭ তারিখ শনিবার বেলা এগার ঘণ্টার সময়ে উক্ত আদালতে শুনা যাইবেক।

উক্ত নিকলস চার্লস বাএল সাহেবের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

কলিকাতা। ১৮৪৭। ২২ জুন। পাল ও স্মেল্ট। দেওয়ালিয়ার উকীল।

---

In the matter of RADAMOHUN MITTER, late of Gurranhattah, in the Town of Calcutta, Merchant and Trader, and now residing at Burnagore, in the district of the Twenty-four Pergunnahs.

NOTICE is hereby given, that by an order made on the 21st day of June instant, It was adjudged that the Petition of Sumboochunder Doss, a creditor of the said RADAMOHUN MITTER, was true, and that the said Radamohun Mitter had committed an Act of Insolvency, and that by another order of the said Court, made on the same day, Robert O'Dowda was appointed Assignee of the Estate of the said Insolvent, dated this 21st day of June, 1847.

Paul and Smelt, *Attornies for the Petitioner.*

পূর্ব্বে কলিকাতা নগরের গরাণহাটা নিবাসি সওদাগর ও ব্যবসায়ী একণে জিলা চব্বিশপরগনার বরাহনগর নিবাসি রাধামোহন মিত্রের বিষয়ে ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান জুন মাসের ২১ তারিখে নির্দ্ধারণ হইল যে উক্ত রাধামোহন মিত্রের মহাজন শম্ভুচন্দ্র দাস যে দরখাস্ত দাখিল করেন তাহা সত্য এবং উক্ত রাধামোহন মিত্র দেওয়ালিয়া বটেন এবং উক্ত আদালতের সেই তারিখের অন্য হুকুমক্রমে শ্রীযুক্ত রাবর্ট ওডোডা সাহেব উক্ত দেওয়ালিয়ার ইষ্টেটের আসাইনি পদে নিযুক্ত হন। ১৮৪৭। ২১ জুন।

পাল ও স্মেল্ট। দরখাস্তকারির উকীল।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ২৯ জুন।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান মার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্নমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, JULY 6, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ৬ জুলাই।


## ACTS.

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,
THE 19TH JUNE, 1847.

The following Act is passed by the Honourable the President of the Council of India in Council, on the 19th of June, 1847, with the assent of the Right Hon'ble the Governor General of India, which has been read and recorded.

Ordered, that the Act be promulgated for general information.

ACT No. X. OF 1847.

*An Act for amending Act XXX. of* 1836.

It is hereby enacted, that within the Territories subject to the Government of the East India Company, whenever any Court not included under the provisions of Act XXIV. of 1843, shall sentence any offender to imprisonment for life under the provisions of Act XXX. of 1836, it shall at the same time sentence such offender to transportation beyond sea for life, unless there should be special reasons inducing the Court to think such prisoner not a proper subject for transportation, which special reasons the Court is hereby directed to record.

P. MELVILL,
*Under Secy. to the Govt. of India.*

## আইন।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৭ সাল ১৯ জুন।

ভারতবর্ষের শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুরের সম্মতিক্রমে পশ্চাৎ লিখিত আইন ১৮৪৭ সালের ১৯ জুন তারিখে ভারতবর্ষের কৌন্সেলের শ্রীযুত প্রেসিডেণ্ট সাহেব হুজুর কৌন্সেলে জারী করিলেন। শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুরের ঐ সম্মতিপত্র পাঠ হইয়া কৌন্সেলের বহীতে অর্পণ হইয়াছে।

হুকুম হইল যে এই আইন সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল ১০ আইন।

১৮৩৬ সালের ৩০ আইন সংশোধনের আইন।

ইহাতে হুকুম হইল যে কোম্পানি বাহাদুরের শাসিত দেশের মধ্যে যখন ১৮৪৩ সালের ২৪ আইনের বিধানের অনন্তর্গত কোন আদালত ১৮৩৬ সালের ৩০ আইনের বিধিক্রমে কোন অপরাধিকে যাবজ্জীবন কয়েদের দণ্ডের হুকুম দেন তখন ঐ অপরাধি ব্যক্তিকে দ্বীপান্তর প্রেরণের উপযুক্ত পাত্র বোধ না করিবার বিশেষ কারণ না থাকিলে ঐ আদালত ঐ অপরাধিকে যাবজ্জীবন দ্বীপান্তর প্রেরণের হুকুম দিবেন এবং ঐ বিশেষ কারণ রোয়দাদের মধ্যে লিখিতে ঐ আদালতকে ইহার দ্বারা হুকুম দেওয়া গেল।

পি মেলবিল।
ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের ছোট সেক্রেটারী।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator*

## REPORTS OF SUMMARY CASES DETERMINED IN THE COURT OF SUDDER DEWANNY ADAWLUT.

March 17th, 1847.—An order to stay the sale of property, about to be sold by the Collector in execution of a decree, was transmitted by the Civil Court, but not received by the Collector

## সদর দেওয়ানী আদালতে নিষ্পত্তি হওয়া সরাসরী মোকদ্দমার রিপোর্ট।

১৮৪৭ সাল ১৭ মার্চ।

ডিক্রী জারীক্রমে কালেক্টর সাহেব সম্পত্তি নীলাম করিতে উদ্যত হইলেন এবং ঐ নীলাম স্থগিত করিবার হুকুম দেওয়ানী আদালত হইতে পাঠান যায় কিন্তু নীলাম হওনের পূর্ব্বে কালেক্টর সাহেবের নিকটে সেই হুকুম

prior to its sale.—Held that the sale could not be set aside.

*Shumboonath Roy—Petitioner.*

This was an appeal from an order of the Judge of Dacca, dated 11th December, 1846, cancelling a sale made by the Collector in execution of a decree.

The sale had been ordered to take place on the 26th October, 1846, at the Collector's Office. On that day the Judgment debtor and decree-holder both appeared before the Judge, when the former offered to pay Rupees 881-8, in satisfaction of the decree, but his offer was declined by the decree-holder, who, agreeing to take Rupees 1889 3-10, the sum was paid. The debtor than presented a petition, requesting that the sale might be stopped; and he requested that it, the original petition, might be sent with the Judge's order on it, to the Collector instantly by a Peon, as that was the day fixed for the sale. The Judge so forwarded it, and on the following day, sent a copy of the Petition with an official proceeding. The sale did not take place on the 26th but on the 27th October. The Collector did not see the petition or order transmitted by the Peon on the 26th and concluded the sale before the receipt of the Judge's order on the 27th. It reached him, however, before the usual deposit had been made by the purchaser. It was made afterwards, and the residue of the purchase money paid in.

On an appeal against the sale, the Judge reversed it, and from his order the Petitioner, the purchaser of the property, appealed to the Sudder Dewanny Adawlut.

By the Court (present Mr. Tucker.)

"It does not appear from the Judge's Roobooearry, that he examined Joomun, the Peon, as to the delivery to the Collector of the Petition, so that he has cancelled the sale on the simple fact that the money was paid into his Court on the day before the sale, which is not sufficient. The debtor was ignorant that the sale would be postponed till the 27th; he was under the impression that the sale was actually going on, whilst he was bargaining with his creditor at the Judge's Court, and a debtor procrastinating in this manner must be responsible for failure from mishap. He ought not to have gone to the Judge's Office on the day of the sale. The sale was advertized to take place at the Collector's Office, and the debtor knew, that unless the money was paid, or the orders of the Court to stop the sale received in time, the sale would take place. I can detect no one single lack or flaw on the part of the purchaser; the lot being knocked down to him, before the Judge's orders were received, he had a positive right to make the deposit and complete the sale. I therefore annul the Judge's order, and confirm the sale." Order accordingly.

---

April 5th, 1847—Execution of the decree of a Civil Court, adjudging land to a party, may be taken

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ৬ জুলাই।]

পঁহুছিল না। তাহাতে বিধান হইল যে ঐ নীলাম অন্যথা হইতে পারে না।

শম্ভুনাথ রায়। দরখাস্তকারী।

ডিক্রী জারীক্রমে কালেক্টর সাহেব যে নীলাম করিলেন তাহা ঢাকার জজ সাহেব ১৮৪৬ সালের ১১ ডিসেম্বর তারিখে অন্যথা করিতে হুকুম দিলেন সেই হুকুমের উপর এই আপীল হয়।

হুকুম হইয়াছিল যে ১৮৪৬ সালের ২৬ অক্টোবর তারিখে কালেক্টর সাহেবের কাছারীতে ঐ নীলাম হয়। সেই তারিখে ডিক্রীঅনুসারে যে ব্যক্তি কর্জদার যে ব্যক্তি এবং ডিক্রীদার উভয়ই জজ সাহেবের নিকটে উপস্থিত হইল এবং কর্জদার ডিক্রীর টাকা পরিশোধার্থ ৮৮১॥০ টাকা দিতে স্বীকার করিল কিন্তু ডিক্রীদার তাহাতে সম্মত হইল না পরে ডিক্রীদার ১৮৮৯৶১০ টাকা লইতে সম্মত হইলে সেই টাকা তাহাকে দেওয়া গেল। পরে নীলাম স্থগিত করণের জন্যে কর্জদার দরখাস্ত দাখিল করিল এবং এই প্রার্থনা করিল যে আসল দরখাস্তের উপর জজ সাহেব আপনার হুকুম লিখিয়া অযৌণে তাহা পেয়াদার মারফৎ কালেক্টর সাহেবের নিকটে পাঠান যেহেতুক সেই দিনই নীলামের নিরূপিত দিন। জজ সাহেব তদনুসারে করিলেন এবং পর দিনে দরখাস্তের এক নকল এবং আপনার রুবকারী পাঠাইলেন। ঐ নীলাম অক্টোবর মাসের ২৬ তারিখে না হইয়া ২৭ তারিখে হইল। পেয়াদার মারফৎ যে দরখাস্ত কিম্বা হুকুম ২৬ তারিখে পাঠান গিয়াছিল তাহা কালেক্টর সাহেবের নিকটে পঁহুছিল না এবং ২৭ তারিখে জজ সাহেবের হুকুম পাইবার পূর্ব্বে নীলাম সম্পন্ন হইয়াছিল। কিন্তু খরীদারের রীতিমতে বায়নার টাকা আমানৎ করণের পূর্ব্বে কালেক্টর সাহেবের নিকটে ঐ হুকুম পঁহুছিল পরে ঐ বায়নার টাকা দাখিল হইল এবং খরীদের বাকী টাকাও দাখিল হইল।

নীলামের অন্যথা করিবার জন্যে আপীল হইলে জজ সাহেব তাহা অন্যথা করিলেন এবং জজ সাহেবের ঐ হুকুমের উপর সম্পত্তির খরীদার সদর দেওয়ানী আদালতে আপীল করিল।

তাহাতে সদর আদালতের জজ শ্রীযুত টকর সাহেব হুকুম করিলেন যে " জজ সাহেবের রুবকারীর দ্বারা দৃষ্ট হয় না যে কালেক্টর সাহেবের নিকটে দরখাস্ত পঁহুছনের বিষয়ে তিনি জুম্মন পেয়াদার এজহার লইলেন অতএব নীলামের পূর্ব্ব দিনে ডিক্রীর টাকা তাঁহার আদালতে দাখিল করা গিয়াছিল কেবল ইহা বিবেচনা করিয়া জজ সাহেব নীলাম অন্যথা করিলেন কিন্তু ইহা যথেষ্ট কারণ নহে। কর্জদার জানিল না যে ঐ নীলাম ২৬ তারিখে না হইয়া ২৭ তারিখে হইবেক বরং তাহার বোধ ছিল যে মহাজনের সঙ্গে যে সময়ে জজ সাহেবের আদালতে বন্দোবস্ত করিতে উদ্যোগ করিতেছিল সেই সময়েতেই নীলাম হইতেছে যদি কর্জদার এই প্রকার বিলম্ব করে এবং দৈব ঘটনাপ্রযুক্ত কর্ম্মের বিফলতা হয় তবে সেই ব্যক্তিই দুষিবেক। নীলামের দিবসে জজ সাহেবের কাছারীতে গমন করা কর্জদারের কর্ত্তব্য ছিল না যেহেতুক ঐ নীলাম কালেক্টর সাহেবের কাছারীতে হইবেক এমত ইশ্তিহার দেওয়া গিয়াছিল এবং কর্জদার সুজ্ঞাত ছিল যে টাকা দাখিল না হইলে কিম্বা নীলাম স্থগিত করিতে আদালতের হুকুম উপযুক্ত সময়ে না পঁহুছিলে নীলাম নিতান্ত সম্পন্ন হইবেক। এই বিষয়ে খরীদারের কোন ভুল কি ত্রুটি দেখিতে পাই না জজ সাহেবের হুকুম পঁহুছনের পূর্ব্বে তাহার ডাক মঞ্জুর হইল এবং বায়নার টাকা দিয়া নীলাম সম্পন্ন করিতে তাহার নিতান্ত হক ছিল। অতএব জজ সাহেবের হুকুম রদ করিয়া নীলাম মঞ্জুর করিলাম।" তদনুসারে হুকুম হইল।

---

১৮৪৭ সাল ৫ আপ্রিল।

দেওয়ানী আদালতে কোন ব্যক্তির পক্ষে ভূমির

out notwithstanding its resumption and assessment.

*Bhoobun Mye Debbea,—Petitioner.*

This was an appeal from an order of the Judge of Zillah Mymensingh, dated 4th September, 1845, refusing to grant to Petitioner execution of a decree obtained by her against Raja Gobind Chunder Race, on the 26th September, 1836.

The Petitioner, Zemindar of Pergunnah Alap Sing, sued the above individual who was the Talookdar of Pergunnah Pookooreea, for possession of 300 kora of land constituting Bund Deor Chur, in Pergunnah Alap Sing, and obtained a decree. On steps being taken for its execution, it was discovered that the land had been resumed under Regulation II. 1819, as forming Boorar Chur pertaining to Pergunnah Pookooreea, and that the Collector was in possession of it. Reference being made by the Zillah Judge to the Special Commissioner, the latter authority, after permitting Petitioner to apply for a review of Judgment, declared that the resumption of the land as Boorar Chur could not affect her rights as proprietor, and there was no bar to the execution of the Civil decree which awarded to her a portion of it under the name of Bund Deor Chur. The Judge nevertheless would not grant execution of the decree, as it had not been given against the Collector the party in possession Hence the appeal.

By the Court, (present Mr. Tucker.)

"The decree of the 26th September, 1836, must be executed. The Special Commissioner's order of 16th January, 1844, is to the same purport. The Resumption by Government does not touch the proprietary right, but merely extends to subjecting the lands to the payment of Revenue." Order accordingly.

---

April 13th, 1847.—Government cannot recover a fine under Section 11, Regulation XXVII. 1793, from parties making illegal collections, until they have been successfully prosecuted by those aggrieved.

The Application of Government in such a case should be on a stamp of 8 annas, as for a Miscellaneous Petition.

*Government—Petitioner.*

This was an appeal from an order of the Judge of Jessore, dated 5th March, 1846, requiring an application by the Collector under Section 11, Regulation XXVII. 1793, for the punishment of persons levying illegal cesses, to be preferred on a full stamp.

Regarding this case Mr. Tucker, who heard the appeal, addressed the following Minute to his Colleagues for their opinion:

"Radha Mohun Chowdry having obtained a "decree against Prawnnath Chowdry, for certain

ডিক্রী হইলে সেই ভূমি বাজেয়াপ্ত হইলেও তাহার উপর কর ধার্য্য হইলেও সেই ডিক্রী জারী হইতে পারে।

ভুবনময়ী দেবী। দরখাস্তকারিণী।

দরখাস্তকারিণী ১৮৩৬ সালের ২৬ সেপ্টেম্বর তারিখে রাজা গোবিন্দচন্দ্র রায়ের বিরুদ্ধে ডিক্রী পাইল। ঐ ডিক্রী জারী করিতে জিলা ময়মনসিংহের জজ সাহেবের নিকটে দরখাস্ত করিল কিন্তু জজ সাহেব ১৮৪৫ সালের ৪ সেপ্টেম্বর তারিখে ডিক্রী জারী করিতে অস্বীকার করিলেন। জজ সাহেবের সেই হুকুমের উপর এই আপীল হইল।

দরখাস্তকারিণী পরগনা আলাপ সিংহের জমীদার। সেই শ্রী পরগনা আলাপসিংহের অন্তর্গত বন্দদেওরচর নামক তিন শত কর ভূমির দখল পাইবার জন্যে পরগনা পুকুরিয়ার তালুকদার পূর্ব্বোক্ত রাজার নামে নালিশ করিলে তাহার পক্ষে ডিক্রী হইল। সেই ডিক্রী জারী করিবার উদ্যোগ হইলে দৃষ্ট হইল যে ঐ ভূমি পরগনা পুকুরিয়াসম্পর্কীয় বুরার চর হওয়াতে ১৮১৯ সালের ২ আইনানুসারে বাজেয়াপ্ত হইয়া কালেক্টর সাহেবের দখলে আছে। তাহাতে জিলার জজ সাহেব এই বিষয় স্পেশিয়ল কমিসানর সাহেবের নিকটে অর্পণ করিলে ঐ কমিসানর সাহেব দরখাস্তকারিণীকে পুনর্ব্বিচার করিবার দরখাস্ত করিতে অনুমতি দিয়া কহিলেন যে ঐ ভূমি বুরার চর বলিয়া বাজেয়াপ্ত হওনপ্রযুক্ত তাহাতে দরখাস্তকারিণীর মালিকী স্বত্বের কোন ব্যাঘাত হইতে পারে না এবং বন্দদেওর চর নামে ঐ চরের অংশের তাহার পক্ষে যে ডিক্রী হইয়াছিল সেই দেওয়ানী ডিক্রী জারী করিবার কোন বাধা নাই। তথাপি ঐ ভূমি কালেক্টর সাহেবের দখলে আছে এবং ডিক্রী ঐ সাহেবের বিরুদ্ধে হয় নাই ইহা বলিয়া জজ সাহেব ডিক্রী জারী করিতে অস্বীকার করিলেন এবং সেইপ্রযুক্ত এই আপীল হয়।

তাহাতে সদর আদালতের জজ শ্রীযুত টকর সাহেব হুকুম করিলেন যে "১৮৩৬ সালের ২৬ সেপ্টেম্বর তারিখের ডিক্রী জারী করিতে হইবেক। স্পেশিয়ল কমিসানর সাহেবের ১৮৪৪ সালের ১৬ জানুআরি তারিখের হুকুমের সেই অভিপ্রায়। সরকারের দ্বারা ভূমি বাজেয়াপ্ত হইলে তাহাতে ভূমির মালিকী স্বত্বের কোন ব্যাঘাত হয় না বাজেয়াপ্তের ফল এইমাত্র যে ভূমি কর দেওনের যোগ্য হয়।" তদনুসারে হুকুম হইল।

---

১৮৪৭ সাল ১৩ আপ্রিল।

যে লোকেরা বেআইনী টাকা তহসীল করে তাহারদের নামে অন্যায়গ্রস্ত লোকেরা নালিশ করিয়া জয়ী না হইলে সরকার ১৭৯৩ সালের ২৭ আইনের ১১ ধারানুসারে তাহারদের স্থানে জরীমানা উসুল করিতে পারেন না।

এই মত মোকদ্দমায় সরকারের দরখাস্ত মুতফরক্কা দরখাস্তের ন্যায় ৷৷০ আনা মূল্যের ইষ্টাম্প কাগজে হইবেক।

সরকার দরখাস্তকারী।

যশোহরের জজ সাহেব ১৮৪৬ সালের ৫ মার্চ তারিখে হুকুম করিলেন যে বেআইনী মাথোট যাহারা উসুল করে তাহাদের দণ্ডের নিমিত্ত কালেক্টর সাহেব ১৭৯৩ সালের ২৭ আইনের ১১ ধারানুসারে দরখাস্ত করিলে তাহা সম্পূর্ণ মূল্যের ইষ্টাম্পকাগজে লিখিতে হইবেক।

শ্রীযুত টকর সাহেব এই আপীলী মোকদ্দমা শুনিলেন এবং তিনি তদ্বিষয়ে আপন সহকারি জজ সাহেবেরদের মত পাইবার জন্যে নীচের লিখিত লিপি তাঁহারদের নিকটে পাঠাইলেন।

"প্রাণনাথ চৌধুরীর বিরুদ্ধে রাধামোহন চৌধুরী "কতক ভূমির দাম ওয়াশিলাতের ডিক্রী পাইলে তাহা-

" lands with wasilaut, an Ameen was deputed to " put him in possession and to ascertain the a- " mount wasilaut."

" When the Ameen's accounts came to be exa- " mined, it appeared that the sum of Rupees 6,408 " had been realized by Prawnnath Chowdry, con- " trary to the Provisions of Section 11, Regulation " XXVII. 1793, and the Judge refused to allow " the item to be entered in the account wasilaut " payable to the decree-holder. This decision of " the Zillah Judge was affirmed in appeal by the " Sudder Dewanny Adawlut."*

" The Judge then gave information to the Col- " lector of the District, that he might adopt such " measures as he deemed proper for prosecuting " Prawnnath Chowdry, on the part of Government. " Accordingly the Collector filed through the Go- " vernment Pleader a Petition on an eight anna " Stamp paper, setting forth the circumstances " above stated, and requesting that the Court " would, on reference to the fact as exhibited in " the proceedings held on the execution of the " decree, summon the party, and after enquiry fix " the amount fine to be paid to Government."

" The Judge non-suited the Collector, because " instead of valuing the suit under Article No. " 9, Schedule B, Regulation X 1829, he had en- " grossed it on a paper of only eight annas value."

" A Summary appeal was then presented to this " Court, and the Judge was called upon to explain " the grounds on which he had acted in non-suit- " ing the Plaintiff."

" He replied, that as the Plaintiff averred an ille- " gal Collection to the extent of Rupees 6,408, he " would have to establish that point before he " could be entitled to any fine, and therefore the " Stamp used should have been of value sufficient " to cover that amount."

" The opinion of the Court is requested on the " following points arising out of this case

1st. " Can the Government come in under " Section 11, Regulation XXVII. 1793, and move " the Court to impose a fine on the offender, when " no prosecution has been instituted by the persons " aggrieved ?"

2dly. " If Government can do so, on what " valuation is the suit to be instituted ?"

" My own opinion is, on the first question, that " Government cannot so come into Court. The law " is a highly penal law and must be strictly cons- " trued. The Government have no object in su- " ing for the fine distinct from the protection the " law affords to the subject from exaction, and the " aggrieved party is left to bring forward his own " complaint, and it is not until such complaint so " preferred has been proved, that Government is " entitled to the fine, which the Court may think

* See the case of Radha Mohun Ghose Chowdry, petitioner, decided 10th February, 1846, Reports of Summary Cases, Vol. I. Part II. Page 75.

" কে সেই ভূমির দখল দিতে এবং ওয়াসিলাতের টাকা " নির্ণয় করিতে এক জন আমীনকে পাঠান গেল।

" যখন আমীনের হিসাবের তজবীজ হইল তখন দৃষ্ট " হইল যে প্রাণনাথ চৌধুরী ১৭৯৩ সালের ২৭ আইনের " ১১ ধারার বিধানের বিপরীত ৬৪০৮৲ টাকা আদায় " করিয়াছে এবং জজ সাহেব ডিক্রীদারের পাওনা ওয়া- " সিলাতের হিসাবের মধ্যে সেই টাকা লিখিবার অনু- " মতি দিতে অস্বীকার করিলেন। জিলার জজ সাহেবের " এই নিষ্পত্তির উপর আপীল হইলে সদর দেওয়ানী " আদালতের জজ সাহেবেরা তাহা মঞ্জুর করিলেন।" *

" পরে জজ সাহেব জিলার কালেক্টর সাহেবকে এই " বিষয়ের সম্বাদ এতদর্থে দিলেন যে তিনি সরকারের " তরফে প্রাণনাথ চৌধুরীর নামে নালিশ করিতে যেং " উদ্যোগ উপযুক্ত বোধ করেন তাহাই করেন তাহাতে " কালেক্টর সাহেব সরকারী উকীলের দ্বারা ৷০ আনা " মূল্যের ইষ্টাম্প কাগজে দরখাস্ত দাখিল করিলেন " সেই দরখাস্তে উপরের উক্ত বিষয় লিখিয়া এই প্রার্থনা " করিলেন যে ডিক্রী জারীর সময়ে যে কারকারী হয় " তাহাতে লিখিত বৃত্তান্ত দৃষ্টি করিয়া জজ সাহেব প্রাণ- " নাথ চৌধুরীকে তলব করিয়া বিচারপূর্ব্বক সরকারে যে " জরীমানা দিতে হয় তাহা নির্দ্ধার্য্য করেন।"

" জজ সাহেব ইহা বলিয়া কালেক্টর সাহেবকে নন- " সুট করিলেন যে তিনি ১৮২৯ সালের ১০ আইনের " B চিহ্নিত তফসীলের ৮ দফানুসারে মোকদ্দমার " মূল্য না ধরিয়া কেবল ৷০ আনা মূল্যের কাগজে দর- " খাস্ত দাখিল করিয়াছিলেন।"

" তাহাতে এই আদালতে সরাসরী আপীল হইল এবং " জজ সাহেব যে কারণে ফরিয়াদীকে ননসুট করিলেন " তাহা জানাইতে তাঁহার প্রতি হুকুম হইল।"

" তিনি উত্তর করিলেন যে ফরিয়াদী ৬৪০৮৲ টাকা " পর্য্যন্ত বেআইনী টাকা উসুল হইবার বিষয়ে দরখাস্ত " দেখেন অতএব কোন জরীমানা পাইবার পূর্ব্বে সেই " বিষয় তাঁহার সাব্যস্ত করিতে হইবেক এইপ্রযুক্ত তত " টাকার নালিশে যে মূল্যের ইষ্টাম্প কাগজের আব- " শ্যক সেই মূল্যের ইষ্টাম্প কাগজে দরখাস্ত লেখা " তাঁহার উচিত ছিল।"

" এই মোকদ্দমাসম্পর্কীয় নীচের লিখিত কএক বিষয়ে " জজ সাহেবেরদের মতের প্রার্থনা হইতেছে।"

প্রথম। " অন্যায়গ্রস্ত ব্যক্তিরা নালিশ না করিলে " সরকার ১৭৯৩ সালের ২৭ আইনের ১১ ধারানুসারে " নালিশ করিয়া অপরাধির জরীমানা করিতে আদালতে " দরখাস্ত দিতে পারেন কি না।"

দ্বিতীয়। "যদি সরকার তাহা করিতে পারেন তবে " মোকদ্দমার কি মূল্য ধরিতে হইবেক।"

" প্রথম বিষয়ে আমার মত এই যে সরকার সেই " প্রকারে নালিশ করিতে পারেন না। উক্ত আইন অতি " দণ্ডবিশিষ্ট আইন এবং অতি আঁটাআঁটি করিয়া " তাহার অর্থ করিতে হয়। জরীমানার বিষয়ে নালিশ " করণেতে সরকারের একমাত্র অভিপ্রায় যে প্রজারদিগকে " বেআইনী টাকার দাওয়াহইতে আইন যে রক্ষা করি- " তেছেন তাহা সম্পন্ন হয় এবং তদ্বিষয়ে ক্ষতিগ্রস্ত ব্যক্তির " আপনার জন্যে নালিশ করিতে হয় এবং যাবৎ ঐ " ব্যক্তির নালিশ সাব্যস্ত না হয় তাবৎ ক্ষতিগ্রস্ত ব্যক্তিকে " আদালত যে টাকা ফিরিয়া দিতে এবং অতিপূরণের

* সরাসরী মোকদ্দমার রিপোর্টের ২ বালমের ১ খণ্ডের ৭৫ পৃষ্ঠায় রাধামোহন ঘোষ চৌধুরী দরখাস্তকারির যে মোকদ্দমা ১৮৪৬ সালের ১০ ফেব্রুয়ারি তারিখে নিষ্পত্তি হইল তাহা দেখ।

"fit to award over and above the refund with damages to the party aggrieved. On the second question my opinion is, that it being conceded that Government can come into Court, under the circumstances, a Miscellaneous petition is sufficient."

"In the first place, the proceedings are of a Summary nature, the Judge being enjoined to dispose of the case in ten days, or as soon as the evidence to prove the charge can be collected. Secondly, Government are not concerned in the amount illegally collected and the fine is in the discretion of the Court, so that it is impossible for the Government to know before-hand what amount of fine will be awarded. To require a stamp sufficient to cover the amount alleged to have been exacted, is opposed to the ordinary principle that in cases not otherwise provided for, a man should lay his suit at the amount at which he values his interest in the subject of action. But in these cases Government have no interest in the subject of action, viz. the amount exacted, whilst the fine does not depend on the amount exacted, but on the circumstances in life of the offender."

The Court, Messrs. Rattray and Reid, having concurred with Mr. Tucker, the Zillah Judge was directed to restore the case to the file and dispose of it with reference to the opinion expressed, that Government could not apply for the imposition of the penalty, until the aggrieved parties had prosecuted on their own account and proved the exaction of illegal cesses.

---

April 26th, 1847.—A Civil Court cannot stay execution of an award under Act IV. 1840, pending the decision of a suit instituted to reverse it.

*Musstt. Sormut Oonissa and others—Petitioners.*

This was an appeal from an order of the Judge of Zillah Backergunge, dated 12th December, 1846, reversing that of the Principal Sudder Ameen, dated the 4th idem, directing the Magistrate to stop the execution of his award under Act IV. of 1840, pending the decision of an action to contest it, instituted in the Civil Court.

The Petitioners and Kunhaiee Lall Thakoor disputed about the possession of five Kanees of land. The Magistrate decided in favor of the latter under Act IV. 1840; on appeal his order was upheld by the Session Judge. The petitioners then sued in the Court of the Principal Sudder Ameen for its reversal and applied for an injunction, which the Principal Sudder Ameen issued to the Magistrate, to stop execution of his award till the suit in the Civil Court was determined. Dissatisfied with

"যে টাকা দিতে হুকুম করেন তদতিরিক্ত যে জরীমানা "উচিত বোধ করেন সেই জরীমানা সরকার পাইতে "পারেন না। দ্বিতীয় বিষয়ে আমার মত এই যে "সকল বিষয় বুঝিয়া যদি সরকার আদালতে নালিশ "করিতে পারেন তবে মুতফররকা দরখাস্ত দিলে প্রচুর "হইবেক।"

"প্রথমতঃ। এই প্রকার মোকদ্দমার কার্য্য সরাসরী যে- "হেতুক জজ সাহেবের প্রতি হুকুম আছে যে দশ দিনের "মধ্যে কিম্বা নালিশ সাব্যস্ত করিবার জন্যে সাক্ষ্য যত "শীঘ্র পাওয়া যাইতে পারে তত শীঘ্র মোকদ্দমার নিষ্পত্তি "করেন। দ্বিতীয়তঃ। আইন বিরুদ্ধ যে টাকা আদায় হয় "তাহাতে সরকারের কোন সম্পর্ক নাই এবং আদালত "আপনার বিবেচনামতে জরীমানা করিবেন বা না করি- "বেন অতএব কিপর্য্যন্ত জরীমানার হুকুম হইবেক তাহা "সরকার পূর্ব্বে জানিতে পারেন না। যত টাকা অন্যায়- "রূপে তহসীল হইয়াছে কথিত হয় তাহার উপযুক্ত "ইষ্টাম্প কাগজে নালিশের দরখাস্ত করিতে যদি হুকুম "হয় তবে তাহা এই সাধারণ নিয়মের বিপরীত হয় যে যে "গতিকে কোন বিশেষ বিধি নাই এইমত গতিকে যে বিষয় "লইয়া মোকদ্দমা হয় তাহাতে ফরিয়াদী আপন সম্পর্ক- "তার যে মূল্য ধরে সেই মূল্যানুসারে নালিশ করিতে "হইবেক। কিন্তু এই প্রকার মোকদ্দমাতে যে বিষয় "লইয়া মোকদ্দমা হয় অর্থাৎ অন্যায়রূপে তহসীলহওয়া "টাকা তাহাতে সরকারের কোন সম্পর্ক নাই। পুনশ্চ "যে জরীমানা হয় তাহা অন্যায়রূপে তহসীলহওয়া টাকা "বুঝিয়া হয় না কিন্তু অপরাধির সংস্থান বুঝিয়া হয়।"

সদর আদালতের জজ শ্রীযুত রেটরি সাহেব ও শ্রীযুত রীড সাহেব শ্রীযুত টকর সাহেবের মতে ঐক্য হইলেন এবং জিলার জজ সাহেবের প্রতি হুকুম হইল যে তিনি ঐ মোকদ্দমা পুনরায় নথীর শামিল করিয়া উপরের লিখিত মতে দৃষ্টি রাখিয়া মোকদ্দমা নিষ্পত্তি করেন অর্থাৎ অন্যায়গ্রস্ত ব্যক্তিরা যদি আপনারদের নিমিত্ত নালিশ না করে এবং বেআইনী টাকা তহসীল করণের প্রমাণ না দেয় তবে সরকার জরীমানার টাকার বিষয়ে দরখাস্ত করিতে পারেন না।

---

১৮৪৭ সাল ২৬ আপ্রিল।

১৮৪০ সালের ৪ আইনানুসারে যে হুকুম হয় তাহা অন্যথা করণার্থ মোকদ্দমা যাবৎ উপস্থিত থাকে তাবৎ দেওয়ানী আদালত ঐ হুকুম জারী স্থগিত করিতে পারেন না।

মসম্মাৎ শ্রীমৎউন্নিসা প্রভৃতি। দরখাস্তকারী।

জিলা বাকরগঞ্জের প্রধান সদর আমীন ১৮৪৬ সালের ৪ ডিসেম্বর তারিখে মাজিষ্ট্রেট সাহেবকে হুকুম করিলেন যে ১৮৪০ সালের ৪ আইনানুসারে মাজিষ্ট্রেট সাহেব যে হুকুম করিলেন তাহা অন্যথা করণার্থ দেওয়ানী আদালতে যে মোকদ্দমা উপস্থিত হইয়াছে তাহার নিষ্পত্তি না হওয়াপর্য্যন্ত সেই হুকুম জারী স্থগিত করেন। প্রধান সদর আমীনের সেই হুকুম ঐ জিলার জজ সাহেব ঐ মাসের ১২ তারিখে অন্যথা করেন। জজ সাহেবের সেই হুকুমের উপর এই আপীল হয়।

পাঁচ কানি ভূমির দখলের বিষয়ে কানাইলাল ঠাকুরের সঙ্গে দরখাস্তকারিরদের বিবাদ হইয়াছিল। মাজিষ্ট্রেট সাহেব ১৮৪০ সালের ৪ আইনানুসারে কানাইলাল ঠাকুরের পক্ষে তাহার বিষয়ের হুকুম করিলেন তাঁহার হুকুমের উপর আপীল হইলে সেশন জজ সাহেব তাহা বহাল রাখিলেন। পরে ঐ হুকুম অন্যথা হইবার জন্যে দরখাস্তকারিরা প্রধান সদর আমীনের আদালতে নালিশ করিয়া প্রার্থনা করিল যে প্রধান সদর আমীন মাজিষ্ট্রেট সাহেবের প্রতি এইমত হুকুম দেন যে দেওয়ানী আদালতে সেই মোকদ্দমার নিষ্পত্তি না হওয়াপর্য্যন্ত আপনার হুকুম জারী না করেন এবং প্রধান সদর আমীন ১৮৪৬ সালের ৪

this order, which was dated the 4th December, 1846, Kunhaiee Lall Thakoor appealed to the Judge, who on the 12th idem, reversed it as contrary to the provisions of Act IV. 1840. The petitioners then appealed to the Sudder Dewanny Adawlut.

By the Court (present Messrs. Tucker and Hawkins.)

"Act IV. 1840 clearly declares that the party put in possession by the Magistrate is to be maintained in possession until the rights of the parties disputing be determined by a competent Court. The Principal Sudder Ameen was therefore not authorized to issue an order to suspend possession being given. The order of the Judge in reversal of that of the Principal Sudder Ameen is quite correct." Petition rejected.

---

May 11th, 1847.—A conviction under Section 27, Act XXIX 1838, is appealable to the Sudder Dewanny Adawlut only on special grounds as prescribed by Section 32, of the Act.

A conviction under the first named Section, is not vitiated by the omission to hold the local investigation prescribed by Section 99, Regulation X 1819.

*Bishennath Biswas, and others—Petitioners*

This was an application for a review of an order passed by Mr. Reid, late Judge of the Court, on the 27th May, 1845.

The petitioners had been convicted by the Judge of 24-Pergunnahs, under the provisions of Section 27, Act XXIX. of 1838, of not giving information of illicit salt works upon their estate, and fined to the extent of 12,000 Rupees, the number of Khalarees having been ascertained to have been twenty-four. From this order they appealed to the Sudder Dewanny Adawlut, but the Court, present Mr. Reid, rejected the appeal, as no special ground for its admission had been shewn, as required by Section 32, Act XXIX 1838.

The petitioners then appealed for a review of the order of this Court, on (among other reasons,) the ground that the investigation prescribed by Section 99, Regulation X. 1819, had not been made. Mr. Reid called upon the Judge to ascertain and report whether the enquiry had been made or not.

The return shewed that the investigation had been made as far as practicable, and that the only reason why every part of it, had not been carried out to the letter was the absconding of the ryots, which prevented the prescribed attestation of the report of the enquiry.

By the Court, (Mr. Tucker, Sir R. Barlow and Mr. Hawkins.)

"Section 99, Regulation X 1819, prescribes a local enquiry in certain cases, and states that if any thing shall appear in the course of such to implicate the land-holder, he may be proceeded against. But the admission to hold such enquiry does not vitiate a conviction under Section

ডিসেম্বর তারিখে সেইরূপ হুকুম করিলেন ঐ হুকুমেতে কানাইলাল ঠাকুর অসম্মত হইয়া জজ সাহেবের নিকটে আপীল করিল তাহাতে ঐ হুকুম ১৮৪০ সালের ৪ আইনের বিধানের বিপরীত বলিয়া জজ সাহেব তাহা ঐ মাসের ১২ তারিখে অন্যথা করিলেন পরে দরখাস্তকারিরা সদর দেওয়ানী আদালতে আপীল করে।

সদর আদালতের জজ শ্রীযুত টকর সাহেব ও শ্রীযুত হকিন্স সাহেব হুকুম করিলেন যে

১৮৪০ সালের ৪ আইনে স্পষ্টরূপে লেখা আছে যে বিবাদিরদের স্বত্ব যেপর্য্যন্ত উপযুক্ত ক্ষমতাবিশিষ্ট আদালতে নিশ্চয় করা না যায় সেইপর্য্যন্ত মাজিষ্ট্রেট সাহেব যাহাকে দখল দেওয়ান সেই ব্যক্তির দখলে সেই বিষয় থাকিবেক অতএব তাঁহাকে দখল দেওয়া স্থগিত করিতে প্রধান সদর আমীনের হুকুম দিবার ক্ষমতা নাই। এবং জজ সাহেবের যে হুকুমক্রমে প্রধান সদর আমীনের হুকুম অন্যথা হয় তাহা যথার্থ। দরখাস্ত অগ্রাহ্য হইল।

---

১৮৪৭ সাল ১১ মে।

১৮৩৮ সালের ২৯ আইনের ২৭ ধারানুসারে যে দোষ সাব্যস্ত হয় তাহার বিষয়ে ঐ আইনের ৩২ ধারার নির্দ্দিষ্টমতে বিশেষ হেতু না থাকিলে সদর দেওয়ানী আদালতে আপীল হইতে পারে না।

১৮১৯ সালের ১০ আইনের ৯৯ ধারাতে যে সরেজমীনে তজবীজ করিবার হুকুম আছে তাহা না হইলেও ১৮৩৮ সালের ২৯ আইনের ২৭ ধারানুসারে যে দোষ সাব্যস্ত হয় তাহা অন্যথা হইতে পারে না।

বিশ্বনাথ বিশ্বাসপ্রভৃতি। দরখাস্তকারী।

এই আদালতের সাবেক জজ শ্রীযুত রীড সাহেব ১৮৪৫ সালের ২৭ মে তারিখে যে হুকুম করেন তাহার পুনর্ব্বিচার করিতে এই দরখাস্ত হইল।

জিলা চব্বিশপরগনার জজ সাহেব ১৮৩৮ সালের ২৯ আইনের ২৭ ধারার বিধানমতে দরখাস্তকারিরদের মহালে বিনাঅনুমতির লবণের খালাড়ীর বিবরি সম্বাদ না দেওনের বিষয়ে তাহারদিগকে দোষী করিলেন এবং তাহারদের ১২,০০০ টাকা জরীমানা করিলেন যেহেতুক দেখা গেল যে বিনাঅনুমতির ২৪ খান খালাড়ী ছিল। এই হুকুমের উপর তাহারা সদর দেওয়ানী আদালতে আপীল করিল কিন্তু ১৮৩৮ সালের ২৯ আইনের ৩২ ধারার নির্দ্দিষ্টমতে ঐ আপীল গ্রাহ্য করণের বিশেষ হেতু দর্শান যায় নাই বলিয়া সদর আদালতের জজ শ্রীযুত রীড সাহেব ঐ আপীল অগ্রাহ্য করিলেন।

তৎপরে দরখাস্তকারিরা নানা কারণে এই আদালতের হুকুমের পুনর্ব্বিচার হওনের বিষয়ে আপীল করিল তাহার মধ্যে বিশেষ কারণ এই যে ১৮১৯ সালের ১০ আইনের ৯৯ ধারার যে তজবীজ করণের হুকুম আছে তাহা হয় নাই তাহাতে শ্রীযুত রীড সাহেব ঐ তজবীজ হইয়াছিল কি না এই বিষয় নিশ্চয় করিয়া রিপোর্ট করিতে জজ সাহেবের প্রতি হুকুম দিলেন।

রিপোর্টের দ্বারা দৃষ্ট হইল যে ঐ তজবীজ সাধ্যপর্য্যন্ত হইয়াছিল এবং আবিকল সম্পূর্ণরূপে না হওনের কারণ এইমাত্র যে রাইয়তেরা পলায়ন করিল তাহাতে ঐ তজবীজের রিপোর্টে নির্দ্দিষ্টমতে সাক্ষিরদের দস্তখত হইতে পারিল না।

তাহাতে সদর আদালতের জজ শ্রীযুত টকর সাহেব ও শ্রীযুত সর আর বার্লো সাহেব ও শ্রীযুত হকিন্স সাহেব হুকুম করিলেন যে

১৮১৯ সালের ১০ আইনের ৯৯ ধারাতে হুকুম আছে যে কোন২ গতিকে সরেজমীনে তজবীজ করিতে হইবেক এবং ঐ তজবীজকরণের সময়ে যাহাতে ভূম্যধিকারির প্রতি দোষ পড়ে এমত কোন বিষয় দৃষ্ট হইলে তাহার নামে নালিশ হইতে পারে কিন্তু ঐ সরেজমীনে তজবীজ না হইলেও ১৮৩৮ সালের ২৯ আইনের ২৭ ধারার

27, Act XXIX. 1838, which is altogether independent of the provisions of Section 90, Regulation X. 1819. The petition for review is therefore rejected."

## CIRCULAR ORDER OF THE SUDDER DEWANNY AND NIZAMUT ADAWLUT.

No. 18

*To the Civil and Criminal Authorities in the Lower Provinces.*

Rajah Sutt Churn Ghosal Bahadoor having brought to the notice of the Government the omission on the part of its Officers, of the titles conferred on his late father, to which he has succeeded, I am directed by the Court in pursuance of the orders of the Government, (dated the 2nd instant,) to request that the style of address to which the Rajah is entitled, be observed by the several authorities in their future communications with him.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, the 9th June, 1847.

## NOTIFICATIONS.

### ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

### APPOINTMENTS.

*The 25th June,* 1847.

Baboo Juggudanund Mookerjee, (who has obtained a Diploma,) to be Moonsiff of Rughoonathpore, in Manbhoom, vice Baboo Taruknath Sein promoted.

*The 30th June,* 1847.

Baboo Woomes Chunder Mookerjee, Moonsiff of Putneetullah, Zillah Dinagepore, to be Moonsiff of Aunundpore, Zillah Midnapore.

Roushun Ally, to be Moonsiff of Putneetullah, Zillah Dinagepore.

### LEAVE OF ABSENCE.

*The 25th June,* 1847.

Ally Neaz, Moonsiff of Bhutteearee, Zillah Chittagong, for seven days from the 15th instant.

B. J. COLVIN, *Register.*

## রাজকর্ম্মে নিয়োগ।

১৩৭২ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অমরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ৯ জুন।

শ্রীযুক্ত বাবু মহীধর রায় মরসুদাবাদের আবকারীর সুপরিন্টেণ্ডেণ্টের কর্ম্ম নির্ব্বাহ করিবেন এবং ১৮৪০ সালের ২৪ আইনের ৩ ধারার নির্দ্দিষ্ট মোকদ্দমার বিচারকেরদের ক্ষমতানুসারে কার্য্য করিবেন।

১৮৪৭ সাল ২২ জুন।

শ্রীযুক্ত এফ জে কোবর্ণ সাহেব (Mr. F. J. Cockburn,) পাটনার মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টান্ট হইবেন।

[*Government Gazette, 6th July,* 1847.]

মোকদ্দমার কিছু ব্যাঘাত হয় না যেহেতুক ঐ ধারার ১৮১৯ সালের ১০ আইনের ৯০ ধারার বিধানের সঙ্গে কোন সম্পর্ক নাই। অতএব পুনর্ব্বিচারের দরখাস্ত নামঞ্জুর হইল।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের সরক্যুলর অর্ডর।

১৮ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুক্ত দেওয়ানী ও ফৌজদারীর কার্য্যকারক বরাবরেষু।

শ্রীযুক্ত রাজা সত্যচরণ ঘোষাল বাহাদুর গবর্ণমেণ্টকে জানাইয়াছেন যে তাঁহার ৺ প্রাপ্ত পিতাকে যে যে খ্যাতির উত্তরাধিকারী তিনি হইয়াছেন তাহা সরকারের কর্ম্মকারকেরা লেখেন না অতএব বর্ত্তমান মাসের ২ তারিখের গবর্ণমেণ্টের হুকুমানুসারে সদর আদালতের সাহেবেরা হুকুম করিতেছেন যে রাজা বাহাদুরের যে খ্যাতি আছে সরকারী নানা কর্ম্মকারক লিখনপঠন সময়ে তাহা লেখেন।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ৯ জুন।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ২৫ জুন।

শ্রীযুক্ত বাবু তারকনাথ সেন উচ্চ পদ প্রাপ্ত হওয়াতে যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুক্ত বাবু জগদানন্দ মুখুয্যা মানভূমে রঘুনাথপুরের মুনসেফ হইবেন।

১৮৪৭ সাল ৩০ জুন।

জিলা দিনাজপুরের পত্নীতলার মুনসেফ শ্রীযুক্ত বাবু উমেশচন্দ্র মুখুয্যা জিলা মেদিনীপুরে আনন্দপুরের মুনসেফ হইবেন।

শ্রীযুক্ত রৌশন আলী জিলা দিনাজপুরের পত্নীতলার মুনসেফ হইবেন।

ছুটী।

১৮৪৭ সাল ২৫ জুন।

জিলা চাটিগাঁর ভটিয়ারীর মুনসেফ শ্রীযুক্ত আলী নিয়াজ বর্ত্তমান মাসের ১৫ তারিখঅবধি সাত দিনের ছুটী পাইয়াছেন।

বি জে কলবিন। রেজিষ্টর।

শ্রীযুক্ত ডাক্তর করবেট সাহেব (Dr. Corbett,) ও শ্রীযুক্ত কিং সাহেবের (Mr. King,) পরিবর্ত্তে শ্রীযুক্ত ডবলিউ এম বোফর্ট সাহেব (Mr. W. M. Beaufort,) ও শ্রীযুক্ত ই এচ এনসন সাহেব (Mr. E. H. Anson,) পাটনাতে জমায়াব নৌকার দ্বারা প্রাপ্ত জাকিল টাকা বাজ করণের কমিটির মেম্বর হইবেন।

শ্রীযুক্ত কাপ্তান ই আর লিয়নস সাহেবের (Captain E. R. Lyons,) অনুপস্থান কিম্বা অন্য হুকুম না হওনপর্য্যন্ত শ্রীযুক্ত ব্রিবেট কাপ্তান জি বরনর সাহেব (Brevet Captain G. Verner,) কাছাড়ের সুপরিন্টেণ্ডেণ্টী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

ছুটী।

১৮৪৭ সাল ৯ জুন।

মরসুদাবাদের আবকারীর সুপরিন্টেণ্ডেণ্ট শ্রীযুক্ত সি পি হোয়াইট সাহেব (Mr. C. P. White,) দুই মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ১৬ জুন।

ছিলটের একটিং মাজিস্ট্রেট শ্রীযুত ই জে সি রিচার্ডসন সাহেব (Mr. E. J. C Richardson,) ঐ জিলার কালেক্টর সাহেবের প্রতি আপন কর্ম্মের ভার অর্পণ করিয়া চিকিৎসকের সর্টিফিকেটক্রমে তিন সপ্তাহের ছুটী পাইয়াছেন।

নওগাঁর চিকিৎসকতা কর্ম্মের ভারপ্রাপ্ত ঔষধপ্রস্তুতকারি শ্রীযুত জে এফ পিনগল্ট সাহেব (Mr. Apothecary J. F. Pinguult,) পাঁচ মাসের ছুটী পাইয়াছেন। তাহার অনুপস্থানপর্য্যন্ত ঔষধপ্রস্তুতকারি শ্রীযুত সিমন্স সাহেব (Mr. Apothecary Simons,) তাঁহার কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

ভাগলপুরের ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু ক্ষেত্রমোহন মুখুয্যা দুই মাসের ছুটী পাইয়াছেন।

রাজশাহীর ফতওয়াদায়ক শ্রীযুত মৌলবী নসরুদ্দীন হয়দর বর্ত্তমান মাসের ২ তারিখে যে ছুটী পান তদতিরিক্ত বিশ দিনের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ২১ জুন।

কাছাড়ের সুপরিণ্টেণ্ডেণ্ট শ্রীযুত কাপ্তান ই আর লৈয়ন্স সাহেব (Captain E. R. Lyons,) যে তারিখে আপন কর্ম্মের ভার শ্রীযুত মাকিলপ সাহেবের (Mr. Mackillop,) প্রতি অর্পণ করেন সেই তারিখঅবধি চিকিৎসকের সর্টিফিকেটক্রমে তিন মাসের ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ২৩ জুন।

ছিলটের কালেক্টর শ্রীযুত এ এস আনাণ্ড সাহেব (Mr. A. S. Annand,) বর্ত্তমান মাসের ৪ তারিখে ঐ জিলার মাজিস্ট্রেটী কর্ম্মের ভার গ্রহণ করেন।

কটকের সিবিল ও সেশন জজ শ্রীযুত ই ডিড্স সাহেব (Mr. E. Deedes,) বর্ত্তমান মাসের ১৪ তারিখে আপন কর্ম্মের ভার গ্রহণ করেন।

---

১৩৮৮ নম্বর।

নিয়োগ।

১৮৪৭ সাল ২৩ জুন।

শ্রীযুত এচ এফ জেম্স সাহেব (Mr. H. F. James,) গত মে মাসের ২৪ তারিখঅবধি যশোহরের সিবিল ও সেশন জজ হইবেন।

শ্রীযুত সি এস বেলাই সাহেব (Mr. C. S. Bell,) ও শ্রীযুত সি ডেবরিন সাহেব (Mr. C. Deverinne,) ও শ্রীযুত এম ষ্টডার্ট সাহেব (Mr M. Stoddart,) যশোহরে নীলামের নৌকার দ্বারা প্রাপ্ত ফাজিল টাকা ব্যয় করণের কমিটির মেম্বর হইবেন।

নওগাঁর গোলাঘাটে আসামের কমিস্যনর সাহেবের সব-আসিষ্টাণ্ট শ্রীযুত জে ডবলিউ মাষ্টর্স সাহেব (Mr J. W. Masters,) ও লক্ষীপুরে ঐ ঐ শ্রীযুত এচ ড্রৈবর সাহেব (Mr. H. Driver,) আসামে মাজিস্ট্রেটের সম্পূর্ণ ক্ষমতানুসারে কার্য্য করিবেন এবং দেওয়ানী মোকদ্দমার বিচার করণার্থ লিখিত ক্রোড়পত্রের ৩ প্রকরণের নির্দ্দিষ্ট দেওয়ানী ক্ষমতানুসারে কার্য্য করিবেন।

ছুটী।

১৮৪৭ সাল ২৩ জুন।

ফোর্ট উলিয়ম কালেজের ছাত্র শ্রীযুত জি এচ রিকেট্স সাহেব (Mr. G. H. Ricketts,) গত আপ্রিল মাসের ১১ তারিখে যে ছুটী পান তদতিরিক্ত তিন সপ্তাহের ছুটী পাইয়াছেন।

সেণ্টজেম্স নামক ভজনালয়ের ধর্ম্মোপদেশক শ্রীযুত পাদরি আর বি বসওএল সাহেব (Revd. R. B. Boswell,) স্বীয় কার্য্যার্থে দেশে যমনার্থ দুই বৎসরের ছুটী পাইয়াছেন।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ৬ জুলাই।]

চব্বিশপরগনার অতিরিক্ত প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী মহমুদ্দীন সফদর খাঁ চিকিৎসকের সর্টিফিকেটক্রমে তিন সপ্তাহের ছুটী পাইয়াছেন।

ত্রিহুতের সদর আমীন শ্রীযুত মৌলবী মহম্মদ মহ্সিনকে ঐ জিলার জজ সাহেব যে দশ দিনের ছুটী দেন তাহা মঞ্জুর হইল।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

১৩৮৭ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ১৬ জুন।

শ্রীযুত বাবু জনার্দ্দন বসু পুরুলিয়ার ডেপুটী কালেক্টর হইবেন।

১৮৪৭ সাল ২৩ জুন।

শ্রীযুত এচ হৌ সাহেব (Mr. H. Howe,) কলিকাতার মাষ্টর এটেণ্ডেণ্ট সাহেবের দ্বিতীয় আসিষ্টাণ্ট হইবেন।

১৮৪৭ সাল ২৮ জুন।

শ্রীযুত লেপ্টেনেণ্ট আর বি টেলর সাহেব (Lieut. R. B. Taylor,) গত মার্চ মাসের ১৬ তারিখঅবধি দক্ষিণ পশ্চিম অঞ্চলে শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুরের এজেণ্ট সাহেবের ছোট আসিষ্টাণ্ট হইবেন।

শ্রীযুত মৌলবী কম্বরালী শাহাবাদের ফতওয়াদায়ক হইবেন।

১৮৪৭ সাল ৩০ জুন।

কটকের সিবিল ও সেশন জজ শ্রীযুত ই ডিড্স সাহেব (Mr. E. Deedes,) কটক এলাকাতে ১৮২৮ সালের ৩ আইনানুসারে স্পেশিয়ল কমিস্যনরও হইবেন।

ছুটী।

১৮৪৭ সাল ৩০ জুন।

ত্রিপুরার ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু নবচন্দ্র চাটুয্যা এক মাসের ছুটী পাইয়াছেন।

কটকের মাজিস্ট্রেট ও কালেক্টর ও নিমকের এজেণ্ট শ্রীযুত এম এস গিলমোর সাহেব (Mr. M. S. Gilmore,) বর্ত্তমান মাসের ১ তারিখে যে এক মাসের ছুটী পান তাহা তাঁহার প্রার্থনায় রহিত হইল।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ৩০ জুন।

গোআলপাড়াতে আসামের কমিস্যনর সাহেবের একটিং প্রধান আসিষ্টাণ্ট শ্রীযুত লেপ্টেনেণ্ট সি এস রেনাল্ডস সাহেব (Lieut. C. S. Reynolds,) গত মাসের ২১ তারিখে আপন কর্ম্মের ভার গ্রহণ করেন।

পাবনার জাইণ্ট মাজিস্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত এচ আথর্টন সাহেব (Mr. H. Atherton,) গত মাসের ২৩ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

| ক্রমীক নম্বর | মহালের শ্রেণী | জেলার তৌজিতে মহালের নম্বর | মহালের নাম | মহালের লিখিত মালিক | সদর জমা কোম্পানি | বাকী | মন্তব্য কথা |
|---|---|---|---|---|---|---|---|
| | | ৩৮৪৩ | পং নীলেমাহালশং হিং ১৩ গণ্ডা ... | ... ব্রজমণি চৌধুরাইন হিং ৩। কড়া ও রূপমণি চৌধুরাইন ও রাজমণি চৌধুরাইন হিং ৪৸৶ কাগ ও রাজনারায়ণ রায় হিং ৪৸৶ কাগ ... | ৩৯১৩৫,৭॥ মহকুপ নকস ৩১১৸৶৫ ——— ৩৬০১/১॥ পাই | ইষ্টাম্পের তহবিল তছরুপী বাবত ১০৭৪ ৸১০ পাই | চতুর্থ ঘরের লিখিত মহালের হিং ৩। কড়া মধ্যে শম্ভুচন্দ্র রায় জামিনদারানের যে হক। |
| | | • | | | | | |
| | | ৩৮৪৭ | পং ঐ হিং ৯। গণ্ডা ... | ... ব্রজমণি চৌধুরাইন হিং ২৷৴ কাগ ও রূপমণি চৌধুরাইন ও রাজমণি চৌধুরাইন হিং ৩৶ ১০ কাগ ও ঈশ্বরনারায়ণ রায় হিং ৩।৶১০ কাগ ... | ৩২৪৮৸৴০ মহকুপ নহক ৩১১৯।০ ——— ২৯২৯৷৴ | ঐ | চতুর্থ ঘরের লিখিত মহালের হিস্যা ২৷৴ কাগ মধ্যে ঐ জামিনদারের যে হক। |
| | | ১৪৭৯ | খারিজা পরগণে বোকরসো ওযেদপুর গঙ্গা গোবিন্দ নাগ ও কাশীনাথ দত্ত তাং ... | জানকীনাথ মৈত্র ... | ৮০৮১৶১॥ | বাবদে জরিমানা ১৬০৲ | চতুর্থ ঘরের লিখিত মহালের মধ্যে রামকৃষ্ণ মৈত্রকরুণ দর্পনকারানের যে হক ... |
| | | ১১২২ | খারিজা পরগণে ঐ কমলাচরণ দাস তাং | জানকীনাথ মৈত্র ... ... | ৩১৮॥ ৮৪ | ঐ | চতুর্থ ঘরের লিখিত মহালের মধ্যে উক্ত দর্পণকারানের যে হক ... ... ... |

অত্র পূর্বে উপরউক্ত ১৮৪৫ সনের প্রথম কানুনের ৫ ধারার বিধিমতে এতেলানামা জারি আমলে আনিয়াছে ইতি।

F. E. Read, *Collector*.

[*Government Gazette, 13th July, 1847.*]

## NOTIFICATION.

In modification of the rules for bonding Salt, promulgated on the 28th September, 1841, under the authority of the Board of Customs, Salt and Opium, it is hereby notified, that parties, desirous of bonding imported Salt in private Warehouses, may apply to the Collector of Customs for a license in the Form C. appended to Act No. XXV. of 1836.

If the Board are satisfied, on the Collector's report, that the Warehouses mentioned in the application are well adapted for the secure custody of the Salt, a license will be granted under Section XIX. of the above mentioned Act, and Salt may then be bonded therein under the restrictions provided by the Act in respect of any other Article of Merchandize bonded in a private Warehouse.

A portion of the Government Golahs at Sulkea will be set apart from the 15th Proximo, as a public Warehouse for the reception of Salt on the same terms at a fixed rent, and will continue to be available for that purpose until required by Government.

The rate of wastage allowed upon Salt, so warehoused, will be at the rate of four per cent. per annum, upon the quantity weighed over the ship's side, but the import duty will be settled on the quantity so delivered, according to the provisions of Section XVIII. Act XXV. of 1836.

Warehouses, licensed for the reception of Salt under bond, will not be available for goods of any other description.

All expenses attending the receipt, storage, custody and delivery of Salt at Warehouses licensed as above, or in the Sulkea Golahs, will be borne by the parties availing themselves of the privilege.

Parties who are unable to provide Warehouses so constructed and situated as, in the opinion of the Board, effectually to provide for the secure custody of Salt while under bond, will be allowed, as before, to warehouse their Salt under the Rules of the 28th September, 1841, which otherwise remain in full force, except in so far as they are modified by this Notification.

By order of the Board of Customs, Salt and Opium, the 30th June, 1847.

(Signed) C. BEADON, *Offg. Secretary.*

বিজ্ঞাপন।

হাসিল ও নিমক ও আফীমের বোর্ডের হুকুমক্রমে ১৮৪১ সালের ২৮ সেপ্টেম্বর তারিখে একরারনামানুসারে লবণ রাখনের যে বিধি প্রকাশ হইয়াছিল তাহা মতান্তর হইল এবং ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে যে ব্যক্তিরা সামান্য গুদামে আমদানীকরা লবণ একরার করিয়া রাখিতে চাহেন তাঁহারা ১৮৩৬ সালের ২৫ আইনের নীচের লিখিত C চিহ্নিত পাঠানুসারে অনুমতিপত্র পাইবার জন্যে হাসিলের কালেক্টর সাহেবের নিকটে দরখাস্ত করিতে পারেন।

কালেক্টর সাহেবের রিপোর্টের দ্বারা যদি বোর্ডের সাহেবেরদের এমত অবোধ হয় যে ঐ দরখাস্তের লিখিত গুদাম লবণ নির্বিঘ্নে থাকিবার উপযুক্ত তবে উপরের উক্ত আইনের ১৯ ধারানুসারে তাঁহারা অনুমতিপত্র দিবেন এবং সামান্য গুদামে অন্য যে কোন বাণিজ্য দ্রব্য একরারমতে রাখা যায় তাহার বিষয়ে উক্ত আইনেতে যে নিয়ম ও নিষেধ আছে তদনুসারে লবণ একরারমতে সেই গুদামে রাখা যাইতে পারে।

আগামি মাসের ১৫ তারিখঅবধি শালিখার সরকারী গোলার এক ভাগ সেই নিয়মমতে নির্দিষ্ট ভাড়া দিয়া লবণ রাখিবার জন্যে সরকারী গোলার ন্যায় ধার্য্য হইবেক এবং তাহাতে সরকারের যাবৎ প্রয়োজন না হয় তাবৎ সাধারণ লোকেরদের লবণ রাখিবার জন্যে ব্যবহার হইতে পারিবেক।

এইমতে গোলাজাত যত লবণ জাহাজহইতে ওজন করিয়া উঠা করা যায় তাহার পরিমাণানুসারে বৎসরে শতকরা ৪, টাকার হারে ঘর্ত্তা ধরা যাইবেক কিন্তু এইমতে যত লবণ দাখিল হয় তাহার উপর আমদানীর মাসুল ১৮৩৬ সালের ২৫ আইনের ১৮ ধারার নির্দিষ্ট বিধিমতে ধরা যাইবেক।

একরারক্রমে যে গুদামে লবণ রাখিবার অনুমতি হয় সেই গুদামে অন্য কোন প্রকার দ্রব্য রাখা যাইতে পারিবেক না।

উক্ত প্রকারে অনুমতিপত্র গুদামে কিম্বা শালিখার গোলাতে লবণের আমদানী করণ ও গুদামজাত করণ ও রক্ষা করণ ও রপ্তানী করণে যত খরচ হয় তাহা যে ব্যক্তি ঐ গোলাতে লবণ রাখেন সেই ব্যক্তির দিতে হইবেক।

যে গুদাম এমত নির্ম্মিত হয় এবং এমত স্থানে থাকে যে বোর্ডের বিবেচনায় একরারী অবস্থায় লবণ সেখানে নির্বিঘ্নে থাকিতে পারে এমত গুদাম যাঁহারা পাইতে পারেন না তাঁহারা ১৮৪১ সালের ২৮ সেপ্টেম্বর তারিখের বিধিমতে লবণ গোলাজাত করিতে পূর্ব্বের ন্যায় অনুমতি পাইবেন। এবং ঐ বিধির যেং বিষয় এই বিজ্ঞাপনের দ্বারা মতান্তর করা গেল না তাহা পূর্ব্বের ন্যায় সম্পূর্ণরূপে প্রবল থাকিবেক।

হাসিল ও নিমক ও আফীমের বোর্ডের হুকুমক্রমে। ১৮৪৭। ৩০ জুন।

সি বীডন। একটিং সেক্রেটারী

---

## NOTICE.

The Supreme Government having sanctioned the holding of a Fair on the British side of the Bootan Frontier, for the revival and encouragement of Trade, and peaceable intercourse between the inhabitants of Bootan, Sikim, and Nipal, and the people of Rungpoor, Dinajpoor, Malda, Purneah, and of the British Provinces generally, it is hereby notified for general information, that the Fair will take place annually at Titalya, during the full moon of the Hindu month of Pous, and that every protection to the persons,

and property of Foreigners, and our own subjects will be secured by the contemplated arrangements, as well as every facility afforded to Trade, and Barter at this new Mart.

The Fair will commence on Saturday, the 18th December, 1847, and continue till Saturday, the 25th idem.

Duties or taxes will not be levied on persons or merchandise coming to the Fair which will be in all respects a Free Mart.

A. Campbell, M. D.,
*Superintendent of Darjeeling, and in charge of Booten Frontier.*

Darjeeling, 9th June, 1847.

ইশতিহার।

রঙ্গপুর ও দিনাজপুর ও মালদহ ও পুরনিয়া এবং সাধারণমতে ইঙ্গলণ্ডীয়েরদের অধীন দেশীয়েরদের সঙ্গে ভোটান ও সিকীম ও নেপালীয় লোকেরদের বাণিজ্য এবং শান্তিপূর্ব্বক ব্যবসা পুনঃ স্থাপন করিবার ও তাহাতে উৎসাহ দিবার অভিপ্রায়ে সুপ্রিম গবর্ণমেণ্ট অনুমতি দিয়াছেন যে ভোট দেশের সীমাবধি ইঙ্গলণ্ডীয়েরদের অধিকারে এক মেলা স্থাপন হয়। অতএব সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে এই বৎসরের পৌষ মাসের পূর্ব্বভাগে তিতালিয়া স্থানে মেলা হইবেক এবং যে নিয়ম করা যাইবেক তাহার দ্বারা বিদেশীয় লোকেরদের এবং ইঙ্গলণ্ডীয় প্রজারদের ও তাহারদের সম্পত্তির রক্ষা হইবেক এবং এই নুতন মেলাতে যাহাতে বাণিজ্যব্যবসায় সুগম হয় এমত উপায় করা যাইবেক।

ঐ মেলা ১৮৪৭ সালের ১৮ ডিসেম্বর তারিখ শনিবারে আরম্ভ হইয়া ঐ মাসের ২৫ তারিখ শনিবারপর্য্যন্ত থাকিবেক।

যে লোকেরা মেলাতে গমন করে তাহারদের কিম্বা তাহারদের স্থানে কি তাহারদের মালের বাবৎ কোন মাসুল কি টাক্স লওয়া যাইবেক না সকল বিষয়ে ঐ মেলা সম্পূর্ণরূপে মাসুল রহিত হইবে।

এ কাম্বেল।
দারজিলিঙ্গের সুপরিণ্টেণ্ডেণ্ট ও ভোটান অঞ্চলের অধ্যক্ষ।

দারজিলিঙ্গ ১৮৪৭। ৯ জুন।

---

## INSOLVENT COURT — দোতহীনেরদের আদালত।

---

### IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, bearing date the eighth day of June last, the hearing of the matters of the petition of RICHARD PARMER, late of Ranymoody Gully in the Town of Calcutta, Senior Examiner in the Military Board Office, and late a Prisoner confined in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his late Majesty King George the Fourth, entituled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, has been adjourned to Saturday, the seventh day of August next

W. H. Dorr, *Insolvent's Attorney.*

শহর কলিকাতার অক্ষম খাতকদিগের পরিত্রাণার্থ আদালত।

মিলিটারী বোর্ড আফীসের প্রধান একজামিনর কলিকাতা নগরের রাণীমুদি গলি নিবাসী রিচার্ড পার্মর সাহেব সম্প্রতি কলিকাতার সাধারণ জেলখানার অন্তর্ভুক্ত কএদ হইয়া শ্রীযুত চতুর্থ জর্জ রাজার নবম বৎসরের আইন দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে গত জুন মাসের ৮ তারিখে উক্ত আদালতে হুকুম হইল যে তাঁহার দরখাস্তের মর্ম্ম আগামি আগষ্ট মাসের ৭ তারিখ শনিবারে শুনা যায়।

ডবলিউ এচ ডর। দোতহীনের উকীল।

---

## MISCELLANEOUS ADVERTISEMENTS. — সাধারণ ব্যক্তিরদের ইশতিহার।

---

বর্দ্ধমানের রাজবাটীর এলাকায় যে সকল পত্তনি ও মোকররি মহল খাসতহসীলে আছে তন্মধ্যে নীচের লিখিত মহলাত আগামি শ্রাবণ মাহার মধ্যে নুতন বন্দবস্ত হইবেক অতএব সর্ব্বসাধারণের জ্ঞাপনার্থে প্রকাশ করা যাইতেছে যে কেহ লওনেচ্ছুক থাকেন তবে বা মোক্তারের দ্বারা বর্দ্ধমানের রাজবাটীতে উপস্থিত হইয়া বন্দবস্ত করিয়া লইবেন প্রতি সপ্তাহের বুধ ও শনিবারে বন্দবস্তের দিন স্থির হইয়াছে।

| জেলার শামিল মহল | যে রকমের মহল | মহলের নাম | | মহলের শামিল যত মৌজা আছে তাহার সংখ্যা | জমা কোং শালিয়ানা | যে বাকীর নিমিত্তে নীলামে আসিয়াছে | টীকা |
|---|---|---|---|---|---|---|---|
| জেলা বর্দ্ধমান | পত্তনি মহল | লাট নাগুরিয়া | ১ | ১ | ২২৫/১ | ১২৯ ।/৩ | এই সকল পত্তনি বিলি হইবেক |
| ঐ | ঐ | লাট শিশ্রিয়া | ১ | ১ | ১০৩৫ ৷৵১ | ৩১৪৵১ | ঐ |
| জেলা বীরভূমি | ঐ | লাট জেওড়া | ১ | ১১ | ৪৪৫০৲ | ৩১০৭/৩ | ঐ |
| ঐ | ঐ | লাট কৃষ্ণবাটী | ১ | ৪ | ২২৯০৲ | ১০১৮৵৩ | ঐ |
| জেলা বর্দ্ধমান | ঐ | লাট সীতাহাটী | ১ | ২ | ৭৮৯ ।/৪ | ৫১৬ ।৩ | ঐ |

[*Government Gazette, 13th July,* 1847.]

| জেলার শামিল মহল | যে রকমের মহল | মহলের নাম | | মহলের শামিল মত মৌজা যে তাহার সংখ্যা | জমা কোং শালিয়ানা | যে বাকীর মিয়াদে খাজানা আসিয়াছে | কিং |
|---|---|---|---|---|---|---|---|
| জেলা বর্দ্ধমান | পত্তনি মহাল | লাট চণ্ডীপুর | ১ | ৫ | ২২৪০৲ | ১৪৯৪ ।৶৪ | ঐ |
| ঐ | ঐ | লাট আমডাঙ্গা | ১ | ৩ | ১১৭৮ ৷৵৯ | ৬৪৯৸৶ | ঐ |
| ঐ | ঐ | লাট যোড়গবাদী | ১ | ১ | ১৭২৷৵৯ | ৮০৸৶ | ঐ |
| জেলা হুগলী | ঐ | লাট শ্যামসুন্দরচক | ১ | ১ | ৮০০৲ | ৪১৬ ।৵৬ | ঐ |
| ঐ | ঐ | লাট চক্রশালী | ১ | ১ | ১৬০ | ৫১৯৶ | ঐ |
| ঐ | ঐ | লাট কিং সাতরা | ১ | ১ | ৪১০ ৷৵৮ | ২১৪ ৷০ | ঐ |
| ঐ | ঐ | লাট ডিঙ্গলহাটী | ১ | ৪ | ২১৬০৲ | ১৪৪৫ ৷১ | ঐ |
| জেলা বর্দ্ধমান | ঐ | লাট কানপুর | ১ | ১ | ৩১৮৸৵১১ | ২১০ ।০ | ঐ |
| জেলা হুগলী | ঐ | লাট পশ্চিমপাড়া | ১ | ১ | ২৮৯/১ | ১৪৩ ।০ | ঐ |
| জেলা বীরভুমি | ঐ | আমগা রাধামোহনপুর | ১ | ৩ | ৯৩ ।৵৬ | ৬৪৸/৮ | ঐ |
| জেলা হুগলী | ঐ | লাট পোল | ১ | ১ | ৬৪৩১৲ | ৪২৬১ ৷৵৫ | ঐ |
| ঐ | ঐ | লাট আলুই | ১ | ১১ | ৫৫০০৲ | ২৮৫০ ৷৵১০ | ঐ |
| জেলা হুগলী | পত্তনি মহল | লাট বালেশ্বরপুর | ১ | ১ | ৫০১৲ | ৩৩২৶২ | পত্তনি বিলি হইবেক |
| জেলা জঙ্গলমহল | ঐ | লাট মাজিপুষ্করিণী | ১ | ২০ | ১৪৪৭৲ | ১৪৸/১ | ঐ |
| ঐ | ঐ | লাট বালিআড়া | ১ | ৬৩ | ৩১৮০৲ | ১৯০৭৷৶ | ঐ |
| ঐ | ঐ | লাট পুড়কোন্দা | ১ | ১ | ৫৯ ৷৵৯ | ৮৩ ।০ | ঐ |
| ঐ | ঐ | লাট কোওরপুর | ১ | ৩ | ১৪০০৲ | ৯৩৩ ৷৶ | ঐ |
| জেলা বর্দ্ধমান | ঐ | লাট বেতুগ্রাম | ১ | ১৭৸৶ | ৪৬১৪ ৷৵৮ | ৩১২৩ ৷৵৭ | ঐ |
| জেলা হুগলী | ঐ | লাট বারুইপাড়া | ১ | ৪২ | ১৪৮১০৵১১ | ৭৭০০৲ | ঐ |
| জেলা বর্দ্ধমান | ঐ | লাট বলরামপুর | ১ | ৫ | ৪১২৩ ।৵৯ | ২৫৮০ ।৵২ | ঐ |
| জেলা হুগলী | ঐ | লাট জলকর মায়ান | ১ | ৩ | ১৪০০৲ | ৯৩০ ৷৵৫ | ঐ |
| ঐ | ঐ | লাট পাণ্ডুল | ১ | ১ | ৩৭২১ ।৵৪ | ০ | ঐ |
| জেলা বর্দ্ধমান | ঐ | লাট পুরুষোত্তমবাটী | ১ | ১ | ১১৫৲ | ৮৫৸১ | ঐ |
| জেলা বর্দ্ধমান | পত্তনি মহাল | লাট রত্নীনাথপুর | ১ | ১ | ৬৩১৸১০ | ৫৪৭ ৷৶ | পত্তনি বিলি হইবেক |
| জেলা বীরভুমি | মোকররী মহল | লাট নৈহাটী | ১ | ৯ | ২১৬৯৸/১১ | ২৫১৪৸১১ | মুনাসী বন্দবস্ত হইবেক |
| ঐ | পত্তনি মহল | লাট নিমা | ১ | ১ | ২৩৮৵১ | ১২৫৸/০ | পত্তনি বিলি হইবেক |
| ঐ | ঐ | লাট উদয়পুর | ১ | ১ | ৬৩৩ ৷৵৯ | ৩২৯ ৷৵৮ | ঐ |
| জেলা হুগলী | ঐ | লাট আমড়া | ১ | ৫ | ৭৫৫৮৷৵১০ | ৪৪৭১ ।/৪ | মুনাসী বন্দবস্ত হইবেক |
| ঐ | ঐ | লাট বৃন্দাবনপুর | ১ | ৩ | ৬৪৩২ ৷৵১০ | ৩২৬০ ।৪ | ঐ |
| ঐ | ঐ | লাট মোহনপুর | ১ | ১৬ | ৫২৮১/১ | ৩৫০৭৸৵১ | পত্তনি বিলি হইবেক |

---

রিশীবর আফিস।

তালুকাতদিগর ইজারা

আশুতোষ দেবদিগর বাদী ভোলানাথ রায় চক্রবর্ত্তীদিগর প্রতিবাদী।

সকলকে জ্ঞাত করা যাইতেছে যে আগামী ২১ জুলাই বুধবার বেলা দুই প্রহর এক ঘন্টার সময় শ্রীযুত রাবর্ট ওকেলী সাহেব রিশীবর তাঁহার আফিসে উপরোক্ত প্রতিবাদী ভোলানাথ রায় চক্রবর্ত্তির নীচের লিখিত তালুকদিগরের ইজারার ডাক লইবেন যাঁহারা ইজারা লওনেচ্ছুক হয়েন এ সময় তাঁহার আফিসে উপস্থিত হইবেন ইতি।

১ খণ্ড।

জেলা হুগলী মোতালক পরগনে বোরো তালুক মানকুণ্ডদিগর রকম ৶০ বারো আনা ১

জেলা নদীয়া মোতালক পরগনে মুলঘড় ডিহি কাগজ পুখুরিয়ার দুই নীলের কুঠী পালপাড়া ও হবকুড়া ১

জেলা চব্বিশপরগনা মোতালক তালুক হাজিরাড়া মায় তাবৎ কিসমত রকম ৶১৬ গণ্ডা ১

ঐ জেলা মোতালক পরগনে বালিয়া তালুক শ্রীকৃষ্ণপুর মায় তাবৎ কিসমত্ত রকম ৷০ আনা ১

২ খণ্ড।

ঐ জেলা মোতালক মোকাম বরাহনগর এক বসত বাটী জমী ৷৷৪৶ কাটা ১

ঐ মোকাম এক বসত বাটী জমী ১/২ বিঘা ১

আর২ বৃত্তান্ত রিশীবর আফিসে তত্ত্ব করিলে জানিতে পারিবেন ইতি সন ১৮৪৭ সাল তারিখ ৭ জুলাই।

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৭। ১৩ জুলাই।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান মার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, JULY 20, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ২০ জুলাই।


## REPORTS OF SUMMARY CASES DETERMINED IN THE COURT OF SUDDER DEWANNY ADAWLUT.

**May 11th, 1847.**—A mere omission to do a particular act, while the Plaintiff is otherwise engaged in carrying on his suit, does not incur the penalty of dismissal under Act XXIX. 1841.

*Musst. Zobeda Khanum, Plaintiff—Petitioner*

versus

*Lutfonissa Begum and others—Defendants.*

This was a summary appeal from an order of the Principal Sudder Ameen of Backergunge, dated 14th December, 1846, declaring the suit of the petitioner to be dismissed by reason of default under the provisions of Act XXIX. 1841.

The suit had been pending in the Court of the Principal Sudder Ameen, for a period of two years when the defendants urged that the plaintiff had been guilty of various defaults in the earlier stages of the proceedings, and claimed a dismissal under the Act abovementioned. This they succeeded in obtaining.

The particular instances in which the penalty for default was alleged to have been incurred, as set forth in the decree of the Principal Sudder Ameen, are as follows:

*First*,—that the answer of one of the defendants, Mehronissa, was filed on the 5th October, 1844, but the reply on the part of the plaintiff, was not filed till the 20th December following.

*Secondly*,—that the answer of another defendant, Sookunye, was filed on the 31st March, 1845, but the reply was not put in till the 28th August following.

*Thirdly*,—that the answer of the third and the principal defendant, Lutfonissa, was filed on the 1st July, 1845, but the reply was not put in till the 28th August following.

## সদর দেওয়ানী আদালতে নিষ্পত্তি হওয়া সরাসরী মোকদ্দমার রিপোর্ট।

১৮৪৭ সাল ১১ মে।

ফরিয়াদী যদি অন্যান্য প্রকারে আপনার মোকদ্দমা চালাইতেছে তবে কোন বিশেষ কার্য্য করিতে ত্রুটি হইলে তাহাতে ১৮৪১ সালের ২৯ আইনমতে মোকদ্দমা ডিসমিস হইবার যোগ্য হয় না।

মসম্মাৎ জোবেদা খানম ফরিয়াদী দরখাস্তকারিণী।

লৎফউন্নেছা বেগম প্রভৃতি। আসামী।

বাকরগঞ্জের প্রধান সদর আমীন ১৮৪৬ সালের ১৪ ডিসেম্বর তারিখে দরখাস্তকারিণীর মোকদ্দমা ত্রুটিপ্রযুক্ত ১৮৪১ সালের ২৯ আইনের বিধানানুসারে ডিসমিস করিলেন তাঁহার সেই হুকুমের উপর এই সরাসরী আপীল হয়।

এই মোকদ্দমা দুই বৎসরাবধি প্রধান সদর আমীনের আদালতে উপস্থিত থাকনের পর আসামীরা কহিল যে এই মোকদ্দমা রুবকারের আদি সময়ে ফরিয়াদী নানা বিষয়ে ত্রুটি করিয়াছে অতএব উক্ত আইনমতে মোকদ্দমা ডিসমিস করণের দাওয়া করিল তদনুসারে মোকদ্দমা ডিসমিস হইল।

যেং বিশেষ বিষয়ে কথিত হইল যে ফরিয়াদী ত্রুটি করিয়াছে এবং তৎপ্রযুক্ত আপন মোকদ্দমা ডিসমিসের দণ্ডের যোগ্য হইয়াছে সেইং বিষয় প্রধান সদর আমীনের ডিক্রীতে এইরূপে নির্দিষ্ট আছে।

প্রথম। মেহেরউন্নেছানাম্নী এক জন আসামীর জওয়াব ১৮৪৪ সালের ৫ অক্টোবর তারিখে দাখিল হয় কিন্তু ফরিয়াদীর সেই জওয়াবের জওয়াব তাহারপর ২০ ডিসেম্বর তারিখের পূর্ব্বে দাখিল হইল না।

দ্বিতীয়। সুখময়নামক অন্য আসামীর জওয়াব ১৮৪৫ সালের ৩১ মার্চ তারিখে দাখিল হয় কিন্তু তাঁহার জওয়াবের জওয়াব তৎপরে ২৮ আগষ্ট তারিখের পূর্ব্বে দাখিল হইল না।

তৃতীয়। লৎফউন্নেছানাম্নী তৃতীয় এবং মুখ্য আসামীর জওয়াব ১৮৪৫ সালের ১ জুলাই তারিখে দাখিল হয় কিন্তু তাহার জওয়াবের জওয়াব তৎপরে ২৮ আগষ্ট তারিখের পূর্ব্বে দাখিল হইল না।

The plaintiff then appealed Summarily to the Sudder Dewanny Adawlut, from the order of the Principal Sudder Ameen.

By the Court (present Mr. J. Hawkins, Officiating Temporary Judge.)

"On an examination of the record of the case (which has been called up from the Court of the Principal Sudder Ameen,) I find that the petition of plaint was filed on the 16th August, 1844; that the notices issued to the defendants, were served upon some of them and not upon others; that one of those upon whom notice was served, appeared and filed an answer on the 5th October, 1844, that the plaintiff was sedulously and actively engaged in having the proclamation prescribed by law, served with regard to the absent defendants, and that the last return of the Nazir announcing the completion of this necessary preliminary part of the proceedings, is dated the 29th November, 1844. That five days after, that is, on the 4th December, the Principal Sudder Ameen took up the case and called upon the plaintiff for her reply to the one answer that had been filed, the reply was filed on the 20th of the same month."

"The case then proceeded in due course. On the 31st March, 1845, another of the defendants, viz. Sookmye, filed an answer which was recorded."

"On the 2nd April, the Principal Sudder Ameen holds a proceeding calling upon the plaintiff to file a particular document, viz. a copy of the proceeding of the Sudder Dewanny Adawlut, and gives the plaintiff a month to comply with the order, but says not a word about the defendant's answer or about the filing of a reply by the plaintiff."

"On the 1st May, the plaintiff gives in a petition stating that she had not been able to procure the copy, and praying for further time, another month was granted."

"On the 3rd June, the plaintiff filed another petition, urging that she had done all in her power to procure the copy, but that unavoidable delay, for which she was not responsible had occurred, and praying for further time. Ten days were granted."

"Another petition to the same effect was presented by the plaintiff, on the 21st June, which was ordered to be recorded."

"The Principal Sudder Ameen then holds a proceeding on the 28th June, desiring the plaintiff in general terms to file her evidence in 10 days. This order was tantamount to saying that the case was to proceed exparte with regard to the absent defendants."

"However on the 1st July, 1845, the principal defendant, Lutfonissa, appears and files an answer which is recorded."

"On the 10th July, 1845, the plaintiff with reference to the order of the 28th June, files her documentary evidence, together with a list of witnesses residing in Dacca and Backergunge, and prays that measures might be taken for having the

তাহাতে প্রধান সদর আমীনের উক্ত হুকুমের উপর ফরিয়াদী সরাসরীমতে সদর দেওয়ানী আদালতে আপীল করে।

সদর আদালতের একটিং অনেক কালের জন্য নিযুক্ত হকিন্স সাহেব এই হুকুম করিলেন "প্রধান সদর আমীনের আদালতহইতে এই মোকদ্দমার মিছিল তলব হইয়াছে তাহা দৃষ্টি করিয়া অবগত হইলাম যে নালিশের আরজী ১৮৪৪ সালের ১৬ আগষ্ট তারিখে দাখিল হয় এবং আসামীরদের নামে যে এত্তেলানামা বাহির হয় তাহা কাহার২ উপর জারী হইল কাহার২ উপর জারী হইল না। কিন্তু যাহারদের উপর জারী হইল তাহারদের এক জন হাজির হইয়া ১৮৪৪ সালের ৫ অক্টোবর তারিখে জওয়াব দাখিল করিল এবং গরহাজির আসামীরদের উপর আইনের নির্দিষ্ট ইশ্তিহারনামা জারী করণের বিষয়ে ফরিয়াদী অতিশয় মনোযোগী ও উদ্যোগী ছিল এবং মোকদ্দমা তজবীজ হওনের পূর্ব্বে এই অত্যাবশ্যক কর্ম্ম সম্পন্ন হওনের বিষয়ে নাজিরের যে শেষ রিপোর্ট তাহা ১৮৪৪ সালের ২৯ নবেম্বর তারিখে লেখা গেল। তাহার পাঁচ দিন পরে অর্থাৎ ৪ ডিসেম্বর তারিখে প্রধান সদর আমীন মোকদ্দমা শুনিতে আরম্ভ করিলেন এবং যে এক জওয়াব দাখিল হইয়াছিল তাহার জওয়াবের জওয়াব দিতে ফরিয়াদীকে হুকুম করিলেন। ঐ জওয়াব ঐ মাসের ২০ তারিখে দাখিল হয়।

তৎপরে মোকদ্দমা রীতিমতে চলিল। ১৮৪৫ সালের ৩১ মার্চ তারিখে সুখময়নামক অন্য এক জন আসামী আপনার জওয়াব দাখিল করিলে তাহা নথীর শামিল করা গেল।

২ আপ্রিল তারিখে প্রধান সদর আমীন মোকদ্দমা তজবীজ করিয়া ফরিয়াদীকে এক বিশেষ দলীল অর্থাৎ সদর দেওয়ানী আদালতের রুবকারীর নকল দাখিল করিতে হুকুম করিলেন এবং সেই হুকুমমতে কার্য্য করিতে ফরিয়াদীকে এক মাস মিয়াদ দিলেন কিন্তু আসামীর জওয়াবের বিষয়ে কিম্বা ফরিয়াদীর জওয়াবের জওয়াব দাখিল করণের বিষয়ে এক কথামাত্র কহিলেন না।

১ মে তারিখে ফরিয়াদী এই দরখাস্ত করিল যে আমি ঐ নকল পাইতে পারিলাম না অতএব অধিক মিয়াদের প্রার্থনা করি তাহাতে আর এক মাস মিয়াদ দেওয়া গেল।

৩ জুন তারিখে ফরিয়াদী পুনরায় এই আরজী করিল যে আমি ঐ নকল পাইতে সাধ্যপর্য্যন্ত উদ্যোগ করিয়াছি কিন্তু অনিবার্য্য বাধাপ্রযুক্ত তাহা পাইতে পারিলাম না এই বিলম্বের বিষয়ে আমি দায়ী নহি অতএব অধিক সময় প্রার্থনা করি। তদনুসারে আর দশ দিন দেওয়া গেল।

ফরিয়াদী ২১ জুন তারিখে সেই অভিপ্রায়ের আর এক দরখাস্ত করিল এবং তাহা নথীর শামিল করিবার হুকুম হইল।

তৎপরে ২৮ জুন তারিখে প্রধান সদর আমীন মোকদ্দমা তজবীজ করিয়া ফরিয়াদীকে দশ দিনের মধ্যে আপন সাক্ষ্য দাখিল করিতে সাধারণ হুকুম করিলেন এই হুকুমেতে এই বোধ হইল যে গরহাজির আসামীরদের সম্পর্কে মোকদ্দমার একতরফা বিচার হইবেক।

কিন্তু ১৮৪৫ সালের ১ জুলাই তারিখে মুখ্য আসামী লৎফউন্নেসা হাজির হইয়া জওয়াব দাখিল করে তাহা নথীর শামিল করা গেল।

১৮৪৫ সালের ১০ জুলাই তারিখে ফরিয়াদী ২৮ জুন তারিখের হুকুমানুসারে আপন দলীলী সাক্ষ্য এবং ঢাকা ও বাকরগঞ্জনিবাসি সাক্ষিরদের ফিহরিস্তী দাখিল করিয়া প্রার্থনা করিল যে ঢাকানিবাসি সাক্ষিরদের

evidence of those residing in the former district, taken by the Judge of Dacca."

"On the same day the Principal Sudder Ameen holds a proceeding recording the evidence, and passing necessary orders respecting the examination of the witnesses. This proceeding concludes with desiring the plaintiff to file, within 10 days, any further evidence she might wish to adduce."

"On the 23rd July, the defendant, Sookmye, who had filed his answer on the 31st March, files his evidence."

"On the same day the Principal Sudder Ameen holds a proceeding, directing that certain documents be received in evidence from the parties, and that the plaintiff file her further evidence on the following day."

"On the 4th August, the defendant, Lutfonissa, presents a petition, requesting that instructions may be issued for taking the evidence of the witnesses, to be examined at Dacca, in the presence of her vakeel."

"An order was issued accordingly on the same day."

"On the 6th August, the Principal Sudder Ameen calls upon the plaintiff for a reply to the answer of Lutfonissa, which he appears up to this time to have overlooked, notwithstanding that he had held various proceedings in the case since the answer was filed."

"On the 12th August, the plaintiff presents a petition, stating that some of her witnesses had arrived at Burrisaul, and praying that they might be examined."

"On the 28th August, the plaintiff files her replies to the answers of the defendants Sookmye and Lutfonissa."

"Such is a narrative of the proceedings, down to the date of the last alleged default in a case which has been struck off under the provisions of Act XXIX. 1841. The Principal Sudder Ameen appears to me to have entirely misapprehended the purport of the Act. It declares that a penalty attaches in the case of a plaintiff *neglecting to proceed* with his case, but it does *not* say that a mere omission or oversight, while the plaintiff is otherwise proceeding with his case shall incur the penalty of dismissal. To incur the penalty the plaintiff must absolutely neglect his case for a period of six weeks, but in the present instance there was nothing like *neglecting to proceed* on the part of the plaintiff from first to last."

"In regard to the first answer and reply, the plaintiff was intermediately engaged in carrying out those measures which are essential as preliminaries to the hearing of a case, and in regard to the second and third, she was engaged in producing evidence of her claim, in compliance with orders passed by the Principal Sudder Ameen himself; she does not appear to have remained beyond a month at any one time, without taking some steps towards the further progress of the suit; and so far from neglecting to proceed, she has been diligent

জোবানবন্দী ঐ জিলার জজ সাহেবের দ্বারা লওনের উদ্যোগ হয়।

সেই দিবসে প্রধান সদর আমীন মোকদ্দমা রুবকারি করিয়া ঐ দলীলসকল নথীর শামিল করিলেন এবং সাক্ষিরদের জোবানবন্দী লইবার বিষয়ে উপযুক্ত হুকুম দিলেন। এই রুবকারির শেষে ফরিয়াদীর প্রতি হুকুম হইল যে অধিক যেং সাক্ষ্য উপস্থিত করিতে চায় তাহা দশ দিনের মধ্যে দাখিল করে।

সুখময়নামক যে আসামী ৩১ মার্চ তারিখে জওয়াব দাখিল করিয়াছিল সে আপন সাক্ষ্য ২৩ জুলাই তারিখে দাখিল করে।

সেই দিনে প্রধান সদর আমীন মোকদ্দমা রুবকারি করিয়া হুকুম করিলেন যে উভয় পক্ষের সাক্ষ্যস্বরূপ কএক দলীল গ্রাহ্য হয় এবং ফরিয়াদী অবশিষ্ট সাক্ষ্য পর দিনে দাখিল করে।

৪ আগষ্ট তারিখে লৎফউন্নেছানাম্নী আসামী দরখাস্ত করিল যে ঢাকাতে যে সাক্ষিরদের জোবানবন্দী লইতে হইবেক তাহারদের জোবানবন্দী আমার উকীলের সাক্ষাতে লইবার হুকুম হয়।

তদনুসারে সেই দিনে হুকুম জারী হইল।

৬ আগষ্ট তারিখে প্রধান সদর আমীন লৎফউন্নেছার জওয়াবের জওয়াব দাখিল করিতে ফরিয়াদীকে হুকুম করিলেন ইহাতে বোধ হয় যে ঐ জওয়াব দাখিল হওনের পর যদিও প্রধান সদর আমীন মোকদ্দমার বিষয়ে নানা কার্য্য করিয়াছিলেন তথাপি সেই জওয়াবের বিষয় সেই তারিখপর্য্যন্ত তাঁহার স্মরণ হইল না।

১২ আগষ্ট তারিখে ফরিয়াদী দরখাস্ত দাখিল করিয়া জানাইল যে আমার পক্ষের কএক জন সাক্ষী বরিশালে পঁহুছিয়াছে অতএব তাহারদের জোবানবন্দী লওয়া যায়।

২৮ আগষ্ট তারিখে ফরিয়াদী সুখময় ও লৎফউন্নিসানামক আসামীরদের জওয়াবের জওয়াব দাখিল করে।

যে শেষ তারিখে ত্রুটি হওনের অভিযোগ হইয়াছিল সেই তারিখপর্য্যন্ত উক্ত মোকদ্দমার নানা কার্য্যের বৃত্তান্ত এইরূপে উপরে লেখা গেল এবং সেই মোকদ্দমা ১৮৪১ সালের ২৯ আইনের বিধানমতে ডিস্‌মিস হইয়াছে। আমার বোধ হয় যে প্রধান সদর আমীন ঐ আইনের অভিপ্রায় বুঝিতে পারেন নাই। তাহাতে হুকুম আছে যে ফরিয়াদী আপন মোকদ্দমা চালাইতে ত্রুটি করিলে মোকদ্দমা ডিস্‌মিস হইবেক কিন্তু তাহাতে এমত হুকুম নাই যে ফরিয়াদী অন্যান্য বিষয়ে আপনার মোকদ্দমা চালাইতেং কেবল এক বিষয়ে তাহার চুক বা ভুল হইলে মোকদ্দমা ডিস্‌মিস হইবেক। যদি ফরিয়াদী ছয় সপ্তাহপর্য্যন্ত আপন মোকদ্দমার বিষয়ে নিতান্ত কোন কার্য্য না করে তবে ডিস্‌মিসের দণ্ড হইবেক কিন্তু উক্ত মোকদ্দমায় আরম্ভঅবধি শেষপর্য্যন্ত ফরিয়াদীর উদ্যোগের কোন ত্রুটি দৃষ্ট হয় না।

প্রথম দৃষ্ট হইতেছে যে জওয়াব দাখিল করণের সময়অবধি জওয়াবের জওয়াব দাখিল করণপর্য্যন্ত মোকদ্দমা শুনানির জন্যে প্রস্তুত হওনার্থে যেং উদ্যোগ না হইলে নয় সেইং উদ্যোগ ফরিয়াদী করিতেছিল। দ্বিতীয় ও তৃতীয় জওয়াবের বিষয়ে দৃষ্ট হইতেছে যে ফরিয়াদী প্রধান সদর আমীনের কৃত নিজ হুকুমানুসারে আপনার দাওয়ার পোষক সাক্ষ্য আনাইতে উদ্যুক্ত ছিল। কিন্তু দৃষ্ট হয় না যে কোন কালে আপনার মোকদ্দমা চালাইবার জন্যে এক মাসের অধিক কাল উদ্যোগহীন ছিল অতএব মোকদ্দমা চালাইতে যে ত্রুটি না করিয়াছিল এমত কেবল নহে কিন্তু তাহা চালাইতে অত্যন্ত মনোযোগী ছিল। অতএব

in proceeding. The order of the Principal Sudder Ameen is reversed. He will readmit the suit on his file, and decide it upon its merits."

---

May 18th, 1847.—Under the Circular Order of 26th January, 1844, a suing out of attachment is essential to a decree-holder being permitted to share in the proceeds of sale. It is competent to the Courts to exercise a discretion in awarding costs of execution before distribution of assets.

*Ram Lall—Petitioner.*

This was an appeal from an order of the Judge of Sarun, dated 21st May, 1846, amending that of the Principal Sudder Ameen of the district of the 7th idem, passed on the application of the petitioner.

The petitioner had obtained a decree against one Mungle Koonwur, and on execution had caused the sale of her property which realized a considerable sum of money. While the execution was in course of progress, a number of other decree-holders also applied for execution and attachment, some also applied to share in the proceeds after the sale had been effected. The Principal Sudder Ameen ordered a rateable distribution among those who had applied for execution before the sale; but rejected the applications of those who had only applied for a share in the proceeds after the sale. On appeal this order was amended by the Judge, who directed a rateable distribution among *all* the applicants on the ground that, under the Circular of the 26th January, 1844, all were entitled to share without reference to the fact of their having sued out attachment or not. From this order the petitioner appealed to the Sudder Dewanny Adawlut.

By the Court (Messrs. Tucker and Hawkins.)

"The Circular requires an attachment, and if the judgment creditor fails to take out an attachment of the property, he cannot come in after the sale, merely upon an application to be permitted to share in the assets. The order of the Principal Sudder Ameen is, therefore, confirmed, and so much of the Judge's order as reverses that of the Principal Sudder Ameen, in regard to the applications of those who came in after the sale, set aside. We further think the petitioner entitled to all the expences of execution before distribution is made." Order accordingly.

---

May 25th, 1847.—In a case in which a Principal Sudder Ameen ordered the attachment of a share in certain shops and mercantile establishments under Section 5, Regulation II, 1806, he was instructed to limit himself to the issue of notices forbidding the alienation of the share.

*Musst. Parbuttee Dossee and others—Petitioners.*

This was an appeal from an order of the Prin-

প্রধান সদর আমীনের হুকুম অন্যথা করা গেল। তিনি এই মোকদ্দমা পুনরায় নথির শামিল করিয়া এই মোকদ্দমার দোষ গুণ বিবেচনা করিয়া নিষ্পত্তি করিবেন।

---

১৮৪৭ সাল ১৮ মে।

১৮৪৪ সালের ২৬ জানুআরি তারিখের সরকুলর অর্ডরক্রমে ডিক্রীদার যদি সম্পত্তি ক্রোকের জন্যে দরখাস্ত না করে তবে নীলামের উৎপন্ন টাকার কোন অংশ পাইতে পারিবেক না। ঐ নীলামের টাকা বণ্টন করণের পূর্ব্বে আদালতের বিচারকেরা ডিক্রী জারীর খরচার বিষয়ে আপনারদের বিবেচনামতে হুকুম করিতে পারেন।

রামলাল দরখাস্তকারী।

জিলা সারণের প্রধান সদর আমীন দরখাস্তকারির প্রার্থনামতে ১৮৪৬ সালের ৭ মে তারিখে যে হুকুম করিলেন তাহা ঐ জিলার জজ সাহেব উক্ত সনের ২১ মে তারিখে মতান্তর করেন। জজ সাহেবের ঐ হুকুমের উপর এই আপীল হয়।

মঙ্গলু কুঙার নাম্নী স্ত্রীর বিরুদ্ধে দরখাস্তকারী ডিক্রী পাইয়াছিল এবং ঐ ডিক্রী জারী করিয়া তাহার সম্পত্তি নীলাম করাইল তাহাতে অনেক টাকা উৎপন্ন হইল। ঐ ডিক্রী জারী হইতে২ অন্যান্য অনেক ডিক্রীদার ডিক্রী জারী ও সম্পত্তি ক্রোকের নিমিত্ত দরখাস্ত করিল অন্য কএক ব্যক্তি ঐ নীলাম হইলে পর তাহার উৎপন্ন টাকার অংশ পাইতে প্রার্থনা করিল। তাহাতে প্রধান সদর আমীন হুকুম করিলেন যে নীলামের পূর্ব্বে যাহারা ডিক্রী জারীর দরখাস্ত করিয়াছিল তাহারদের মধ্যে ঐ টাকা তাহারদের পাওনার অনুসারে বণ্টন করা যাইবেক কিন্তু নীলাম হইলে পর যাহারা টাকার অংশ পাইবার দরখাস্ত করিল তাহারদের দরখাস্ত অগ্রাহ্য করিলেন। এই বিষয়ে জজ সাহেবের নিকটে আপীল হইলে তিনি ঐ হুকুম মতান্তর করিয়া হুকুম করিলেন যে সকল দরখাস্তকারির পাওনাঅনুসারে তাহারদের মধ্যে ঐ টাকা বণ্টন করা যায় যেহেতুক ১৮৪৪ সালের ২৬ জানুআরি তারিখের সরকুলর অর্ডরক্রমে ডিক্রীদারেরা সম্পত্তি ক্রোকের জন্যে দরখাস্ত করিলে কি না করিলে সকলেরই ঐ টাকার অংশ পাইবার অধিকার আছে। এই হুকুমের উপর দরখাস্তকারী সদর দেওয়ানী আদালতে আপীল করে।

সদর আদালতের জজ শ্রীযুত টকর সাহেব ও শ্রীযুত হকিন্স সাহেব হুকুম করিলেন যে উক্ত সরকুলর অর্ডরঅনুসারে সম্পত্তি ক্রোকের আবশ্যক আছে এবং ডিক্রীপ্রাপ্ত মহাজন যদি সম্পত্তি ক্রোকের হুকুম বাহির করিতে ত্রুটি করে তবে সম্পত্তি নীলাম হইলে পর তাহার উৎপন্ন টাকার অংশের দরখাস্ত করিলে তাহা পাইতে পারে না। অতএব প্রধান সদর আমীনের হুকুম মঞ্জুর হইল এবং নীলামের পরে যাহারা দরখাস্ত করিল তাহারদের দরখাস্তের বিষয়ে জজ সাহেবের হুকুমের যে অংশে প্রধান সদর আমীনের হুকুম মতান্তর হইল সেই অংশ নামঞ্জুর হইল। আরো আমরা বোধ করি যে ঐ টাকা বণ্টন করণের পূর্ব্বে ডিক্রী জারী করণের সকল খরচা দরখাস্তকারির হক পাওনা। তদনুসারে হুকুম হইল।

---

১৮৪৭ সাল ২৫ মে।

প্রধান সদর আমীন ১৮০৬ সালের ২ আইনের ৫ ধারানুসারে কএক দোকান ও বাণিজ্য কুঠীর অংশ ক্রোক করণের হুকুম করিলেন তাহাতে তাঁহাকে হুকুম দেওয়া গেল যে ঐ অংশ কেবল হস্তান্তর নিবারণের জন্যে ক্রোক হয়।

মসম্মাৎ পার্ব্বতী দাসী প্রভৃতি দরখাস্তকারী।

এই মোকদ্দমাতে [illegible] এবং [illegible]-

cipal Sudder Ameen of Mymensingh, dated the 7th April, 1847, in a suit in which Beebia Dassee was plaintiff and the petitioners defendants.

The plaintiff sued for recovery of an estate, consisting of landed and personal property, together with a share in certain shops and mercantile establishments. After filing her plaint she prayed for a demand of security from the defendants, or, in case of their default, for attachment of the property under Section 5, Regulation II. 1806. After making the prescribed enquiry, the Principal Sudder Ameen ordered proclamations to be issued, forbidding the alienation of the real property; and further called upon the defendants to give security to the amount of the value of the personal property, and of the share in the shops, &c adding that in default of giving security, process for the attachment of these was to issue.

By the Court (Messrs. Tucker and Hawkins.)

"The Principal Sudder Ameen's order cannot stand in its present form. He has issued proclamations of attachment against the real property, before calling for the security as required by the Regulation under which he acts, and he has ordered attachment, in default of security, of the shares of the shops, &c. a 12 anna share of which belongs to other parties. This cannot be done if by attachment is meant the seizure of the shops and mercantile establishments, with their account books, &c., which is what the plaintiff prays for. The proper course of the Principal Sudder Ameen to pursue, in regard both to the real property and the shops, is to call upon the plaintiff for Mal Zamin as prescribed, and in default of furnishing security to issue notices forbidding alienation. To this extent the order of the Principal Sudder Ameen is amended; and he will proceed as above indicated."

---

May 25th, 1847.—The provisions of Sections 4, and 5, Regulation V. 1799, apply only to cases of disputed succession among heirs at law, and not to those of parties claiming upon special grounds.

*Rani Bhobun Mye Debbea —Petitioner.*

This was an application for a review of an order passed by this Court on the 28th July, 1846, on the petitioner's appeal from an order of the Principal Sudder Ameen of Rajshahye, in a case in which Hurindur Narain Roy was plaintiff, and the petitioner and others were defendants.

The plaintiff instituted the action to recover the estate of Rajah Juggut Narrain Roy on the ground of adoption. When the Rajah died, many years ago, he left his widow and a son. The latter recently died, on which the plaintiff claimed the Rajah's estate, on the ground that he had been adopted to succeed, in the event of the death of the Rajah's own son, and with this view instituted the present action, the alleged adoption being denied by the defendants. After filing his petition of

কারিণীরা আসামী ছিল সেই মোকদ্দমায় ময়মনসিংহের প্রধান সদর আমীন ১৮৪৭ সালের ৭ আপ্রিল তারিখে যে হুকুম করেন তাহার উপর এই আপীল হয়।

ফরিয়াদী স্থাবর ও অস্থাবর সম্পত্তি এবং কতক দোকান ও বাণিজ্য কুঠীর অংশ ফিরিয়া পাইবার দরখাস্ত করিল। আরজী দাখিল করণের পরে ফরিয়াদী প্রার্থনা করিল যে আসামীদের স্থানে জামিন তলব হয় এবং তাহারা তাহা না দিলে ১৮০৬ সালের ২ আইনের ৫ ধারানুসারে তাহারদের সম্পত্তি ক্রোক হয়। প্রধান সদর আমীন নির্দিষ্টমতে অনুসন্ধান করণের পরে স্থাবর সম্পত্তি হস্তান্তর নিবারণের ঘোষণা দিলেন এবং আরো অস্থাবর সম্পত্তি ও দোকানপ্রভৃতির অংশের মূল্যের অনুসারে জামিন দিতে আসামীদিগকে হুকুম করিলেন এবং আরো হুকুম করিলেন যে জামিন না দেওয়া গেলে ঐ সম্পত্তির ক্রোকের হুকুম হইবেক।

তাহাতে সদর আদালতের জজ শ্রীযুক্ত টকর সাহেব ও শ্রীযুক্ত হকিন্স সাহেব হুকুম করিলেন যে প্রধান সদর আমীনের হুকুম যে প্রকার হইয়াছে সেই প্রকারে বজায় থাকিতে পারে না যেহেতুক তিনি যে আইনমতে কার্য্য করিতেছেন সেই আইনমতে না করিয়া জামিন তলব করিবার পূর্ব্বে স্থাবর সম্পত্তি ক্রোক করণের ঘোষণা করিয়াছেন এবং জামিন দিবার ত্রুটি হইলে দোকানপ্রভৃতির অংশ ক্রোক করিতে হুকুম দিয়াছেন কিন্তু সেই দোকানপ্রভৃতির বারো আনা অংশ অন্য লোকের। অতএব ক্রোক করণের যদি এই অভিপ্রায় হয় যে দোকান ও কুঠী ও সকল হিসাব কিতাবইত্যাদি ক্রোক হয় তবে তাহা হইতে পারিবেক না অথচ তাহাই ফরিয়াদীর প্রার্থনা। স্থাবর সম্পত্তি ও দোকানের বিষয়ে প্রধান সদর আমীনের কর্ত্তব্য ছিল যে ফরিয়াদীকে নির্দিষ্টমতে মালজামিন দাখিলের হুকুম দেন এবং জামিন দাখিল করিতে ত্রুটি করিলে সম্পত্তি হস্তান্তর নিবারণের এত্তেলা দেন। অতএব এইপর্য্যন্ত প্রধান সদর আমীনের হুকুম মন্তাফার করা গেল এবং উপরের লিখিতমতে তাঁহার কার্য্য করিতে হইবেক।

---

১৮৪৭ সাল ২৫ মে।

১৭৯৯ সালের ৫ আইনের ৪ ও ৫ ধারার বিধি আইনমতে যাহারা উত্তরাধিকারী তাহারদের মধ্যে উত্তরাধিকারিত্ব বিষয়ে বিরোধ হইলে খাটে বিশেষ হেতুপ্রযুক্ত যাহারা দাওয়া করে তাহারদের বিরোধের বিষয়ে খাটে না।

রাণী ভুবনময়ী দেবী দরখাস্তকারিণী।

যে মোকদ্দমাতে হরেন্দ্রনারায়ণরায় ফরিয়াদী ও দরখাস্তকারিণীপ্রভৃতি আসামী সেই মোকদ্দমায় রাজশাহীর প্রধান সদর আমীনের হুকুমের উপর দরখাস্তকারিণী আপীল করিল তদ্বিষয়ে এই আদালতে ১৮৪৬ সালের ২৮ জুলাই তারিখে যে হুকুম হয় তাহার পুনর্বিচার হইবার নিমিত্তে এই দরখাস্ত হইল।

ফরিয়াদী আপনাকে রাজা জগৎনারায়ণ রায়ের দত্তকপুত্র বলিয়া তাহার সম্পত্তি পাইবার জন্যে নালিশ করিল। অনেক বৎসর হইল রাজা স্ত্রী ও এক পুত্র রাখিয়া মরিল সম্প্রতি ঐ পুত্র মরিয়াছে তাহাতে ফরিয়াদী ইহা বলিয়া রাজার সম্পত্তির দাওয়া করিল যে রাজার ঔরস পুত্র যদি মরে তবে আমি পোষ্যপুত্ররূপে তাঁহার উত্তরাধিকারী হই এমত স্থির হইয়াছিল। অতএব সেই জন্যে এই মোকদ্দমা করিল। কিন্তু আসামীরা কথিত পোষ্যপুত্রের বিষয় অস্বীকার করিল। ফরিয়াদীর দরখাস্ত দাখিল হওনের পরে সে ব্যক্তি আদালতে প্রার্থনা করিল

plaint, he applied to the Court praying either that security be called for, under Section 5, Regulation II. 1806, or that the contested property be attached, under the provisions of Sections 4 and 5, Regulation V. 1799. The Principal Sudder Ameen on the 8th June, 1846, ordered the latter, and his order was confirmed by Mr. Reid, late a Judge of this Court, on the 28th July, 1846.

By the Court (Messrs. Tucker and Hawkins.)

"We are of opinion that the provisions under which the Principal Sudder Ameen has acted, bear no reference to the present suit. This is not the suit of an heir, under the circumstances contemplated by the Regulation cited, which clearly refers to cases of disputed succession among several claimants, claiming as heirs under the right of succession according to the Hindu or Mahomedan laws. In the present case the plaintiff is not an heir at law by reason of blood-relationship, but an heir conditionally upon proof of a previous fact, to wit, his adoption, which is denied by the opposite party. The Regulation does not apply to claimants upon specialties or upon pleas of this kind, and the order of the Principal Sudder Ameen and of this Court in affirmation of it, must be set aside." Order accordingly.

## CIRCULAR ORDERS OF THE SUDDER BOARD OF REVENUE.

No. 9.

*From the Offg. Secretary to the Sudder Board of Revenue, to the Commissioner of Revenue for the Division of ——.*

With reference to the enclosed extracts from the Report* for 1845-46, submitted to Government by the Superintendent and Remembrancer of Legal Affairs, and the orders† of Government dated the 19th instant (No. 300), I am directed by the Sudder Board of Revenue to request that you will issue the necessary orders for the immediate discontinuance of the levy of the fees alluded to therein.

(Signed) G. Plowden,
*Offg. Secretary.*

Sudder Board, of Revenue,
Fort William, the 29th May, 1847.

*Extract from a letter from the Superintendent and Remembrancer of Legal Affairs to the Secretary to the Government of Bengal, in the Revenue Department, No. 627, dated the 14th December, 1846.*

Para. 115. I have remarked in my letter to the Accountant General, that "the only pauper suits in "which any Legal expences are recoverable on account of Government over and above the Stamp "duty are those to which Government itself is a "party." I am aware, I have said, "that the Collectors are in the habit of realizing the fees of

* Para. 115. † Para. 2, in part.

যে ১৮০৬ সালের ২ আইনের ৫ ধারামতে জামিন তলব হয় অথবা বিরোধি সম্পত্তি ১৭৯৯ সালের ৫ আইনের ৪ ও ৫ ধারার বিধানমতে ক্রোক করা যায়। প্রধান সদর আমীন ১৮৪৬ সালের ৮ জুন তারিখে এই শেষ প্রস্তাবানুসারে হুকুম করিলেন এবং এ আদালতের জজ শ্রীযুত রীড সাহেব ১৮৪৬ সালের ২৮ জুলাই তারিখে প্রধান সদর আমীনের ঐ হুকুম মঞ্জুর করিলেন।

তাহাতে সদর আদালতের জজ শ্রীযুত টকর সাহেব ও শ্রীযুত হকিন্স সাহেব কহিলেন যে আমরা বোধ করি "প্রধান সদর আমীন যে বিধিমতে কার্য্য করিলেন তাহাতে এই মোকদ্দমার কোন সম্পর্ক নাই যেহেতুক ঐ আইনের বিধি যে নানা দাওয়াদার হিন্দু ও মুসলমানের শাস্ত্র ও শরার অনুসারে অধিকারিদের বংশক্রমে আপনারদিগকে অধিকারি বলিয়া দাওয়া করে তাহারদের উত্তরাধিকারিত্বের বিরোধি বিষয়ে খাটে কিন্তু ইহা সেই প্রকার উত্তরাধিকারির মোকদ্দমা নহে। এই বাদিকে ফরিয়াদী আইনমতে ঐ রক্তসম্বন্ধে উত্তরাধিকারী নহে কিন্তু যদি সে ব্যক্তি পূর্ব্বের এক ক্রিয়ার প্রমাণ দিতে পারে অর্থাৎ সে ব্যক্তি পোষ্য পুত্র হইয়াছিল তবে সে ব্যক্তি উত্তরাধিকারী হইতে পারে কিন্তু বিপক্ষেরা তাহা স্বীকার করে না। এইরূপ বিশেষ বিষয়ে অথবা এই প্রকারে যাহারা দাওয়াদার হয় তাহারদের বিষয়ে আইন খাটে না অতএব প্রধান সদর আমীনের হুকুম এবং এই আদালতের যে হুকুমে তাহা মঞ্জুর হইল তাহা উভয়ই অন্যথা করিতে হইবেক। তদনুসারে হুকুম হইল।

John C. Marshman, *Bengalee Translator.*

## সদর বোর্ড রেবিনিউর সরক্যুলর আর্ডর।

৯ নম্বর।

অমুক এলাকার রাজস্বের শ্রীযুত কমিস্যনর সাহেবের প্রতি সদর বোর্ড রেবিনিউর শ্রীযুত একটিং সেক্রেটারী সাহেবের পত্র।

আইনসম্পর্কীয় কার্য্যের সুপরিন্টেণ্ডেণ্ট ও রিমেম্ব্রান্সর সাহেব গবর্ণমেণ্টের নিকটে ১৮৪৫। ৪৬ সালের যে রিপোর্ট * পাঠাইয়াছিলেন তাহার নীচের লিখিত চুম্বকের বিষয়ে এবং গবর্ণমেণ্টের বর্ত্তমান মাসের ১৯ তারিখের ৩০০ নম্বরী নীচের লিখিত হুকুমের † বিষয়ে সদর বোর্ড রেবিনিউর হুকুমক্রমে আদেশ করিতেছি যে তুমি তাহার মধ্যে লিখিত রসুম আদায় করণ নিবারণার্থ অবিলম্বে উপযুক্ত হুকুম দেও।

জি প্লৌডন। একটিং সেক্রেটারী।

সদর বোর্ড রেবিনিউ।
ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ২৯ মে।

রেবিনিউ ডিপার্টমেণ্টে বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের শ্রীযুত সেক্রেটারী সাহেবের প্রতি আইনসম্পর্কীয় কার্য্যের সুপরিন্টেণ্ডেণ্ট ও রিমেম্ব্রান্সর সাহেবের ১৮৪৬ সালের ১৪ ডিসেম্বর তারিখের ৬২৭ নম্বরী পত্রের চুম্বক।

১১৫ দফা। আকোণ্টেণ্ট জেনরল সাহেবকে আমি আপন পত্রে জানাইয়াছিলাম যে "মোহতাজেরদের যে "মোকদ্দমাতে ইষ্টাম্পের মাসুল ছাড়া সরকারের নিমিত্ত "আদালতসম্পর্কীয় কোন খরচা আদায় হইতে পারে "তাহা কেবল যে মোকদ্দমার সরকার এক পক্ষ হন তাহাতে আরো আমি কহিয়াছি যে কালেক্টর সাহেবেরা "সকল মোকদ্দমাতে নাজিরের পেয়াদারদের রসুম আদায়

* ১১৫ দফা। † ২ দফার এক অংশ।

"the Nazir's peons in all cases; but it may be "doubted, first, whether the practice is not opposed to Section VII. Regulation XXVIII. of 1814, "which declares that all processes shall be served "through the Chuprassees of the Court without "any expence to the pauper, and secondly, whether "sums due or realized on this account should be included in a Statement intended to show only "the amount leviable on account of Government." Since writing this, I have learnt that these fees though realized under the head of costs of process, do not go to the Nazir of the Civil Court, but are credited to Government.* As Government are at no expense on account of the issue of processes in those cases in which they are not themselves concerned, I conceive the practice only requires to be known to ensure an order for its abandonment.

*Extract from a letter from the Offg. Under Secretary to the Government of Bengal, in the Revenue Department, to the Offg. Secretary to the Sudder Board of Revenue, No. 390, dated the 19th May, 1847.*

Para. 2. With reference to the remark in paragraph 115, on the subject of the fees of Nazir's Peons in Pauper suits, His Honor is of opinion that their realization, being opposed to the existing law, should be at once prohibited, and the Board are requested accordingly to convey instructions to that effect to the Subordinate Revenue Authorities. A communication on the subject has been addressed to the Sudder Court.

(Signed) G. Plowden,
*Offg. Secretary.*

Sudder Board of Revenue,
Fort William, the 29th May, 1847.

---

No. 11.

*From the Officiating Secretary to the Sudder Board of Revenue, to the Commissioner of Revenue for the Division of ——— .*

Under instructions from Government, I am desired by the Sudder Board of Revenue to request, that the Revenue Authorities, in their communications with Rajah Suttchurn Ghosal Bahadoor, will observe the style of address to which he is entitled, viz. Rajah Suttchurn Ghosal Bahadoor.

(Signed) G. Plowden,
*Offg. Secretary.*

Sudder Board of Revenue,
Fort William, the 10th June, 1847.

---

* The practice with regard to the realization and crediting of these fees appears to vary considerably in different Collectorates, but this I understand to be the general rule.

[*Government Gazette, 20th July*, 1847.]

"করিয়া থাকেন ইহা আমি অবগত আছি কিন্তু প্রথমতঃ "১৮১৪ সালের২৮ আইনের ৭ ধারাতে হুকুম আছে যে "সকল হুকুমনামা আদালতের চাপরাশীরদের দ্বারা জারী "হইবেক এবং তাহাতে দোরহীমের কোন খরচা লাগিবেক না অতএব এই হুকুম কালেক্টর সাহেবেরদের "উক্ত ব্যবহারের বিপরীত কি না এই বিষয়ে সন্দেহ হইতে "পারে এবং দ্বিতীয়তঃ যে কৈফিয়তের অভিপ্রায় গবর্ণমেণ্টের নিমিত্তে উসুল করণের যোগ্য টাকা দর্শান এইমত "কৈফিয়তে উক্ত নিমিত্ত যে টাকা পাওয়া হয় বা আদায় "হয় তাহা লেখা উচিত কি না এই বিষয়েও সন্দেহ হইতে "পারে।" এই পত্র লিখনের পরে আমি অবগত হইলাম যে এই রসুম যদ্যপি হুকুমনামার খরচা বলিয়া উসুল হয় তথাপি তাহা দেওয়ানী আদালতের নাজিরকে দেওয়া যায় না কিন্তু সরকারের নামে জমা হয়*। পরন্তু যেং মোকদ্দমাতে সরকারের কোন সম্পর্ক নাই এমত মোকদ্দমাতে হুকুমনামা জারী করিবার কোন খরচা গবর্ণমেণ্টের লাগে না এইপ্রযুক্ত বোধ করি যে এই ব্যবহার প্রকাশ হইলেই তাহা রহিত করিবার হুকুম অবশ্য দেওয়া যাইবেক।

সদর বোর্ড রেবিনিউর শ্রীযুক্ত একটিং সেক্রেটারী সাহেবের প্রতি রেবিনিউ ডিপার্টমেণ্টে বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের শ্রীযুক্ত একটিং ছোট সেক্রেটারী সাহেবের ১৮৪৭ সালের ১৯ মে তারিখের ৩৯০ নম্বরী পত্রের চুম্বক।

২ দফা। দোরহীনেরদের মোকদ্দমাতে নাজিরের পেয়াদারদের রসুমের বিষয় ১১৫ দফায় যাহা লেখা আছে তদ্বিষয়ে শ্রীযুক্ত বোধ করেন যে সেই রসুম উসুলকরা চলিত আইনের বিরুদ্ধ অতএব অগৌণে তাহা নিবারণ করিতে হইবেক এবং বোর্ডের সাহেবদিগকে আদেশ করা যাইতেছে যে তাঁহারা রাজস্বসম্পর্কীয় অধীন কার্য্যকারকদিগকে তদ্বিষয়ের হুকুম দেন। সেই বিষয়ের এক পত্র সদর আদালতে পাঠান গিয়াছে।

জি প্লৌডন।
একটিং সেক্রেটারী।

সদর বোর্ড রেবিনিউ।
ফোর্ট উলিয়ম ১৮৪৭। ২৯ মে।

---

১১ নম্বর।

অমুক এলাকার রাজস্বের শ্রীযুক্ত কমিশ্যনর সাহেবের প্রতি সদর বোর্ড রেবিনিউর শ্রীযুক্ত একটিং সেক্রেটারী সাহেবের পত্র।

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে আমি সদর বোর্ড রেবিনিউর হুকুমমতে আদেশ করিতেছি যে রাজস্বের কার্য্যকারকেরা যখন শ্রীযুক্ত রাজা সত্যচরণ ঘোষাল বাহাদুরের নিকটে পত্র লেখেন তখন তাঁহার উপযুক্ত খ্যাতি অর্থাৎ "রাজা সত্যচরণ ঘোষাল বাহাদুর" এই শিরনামা দেন।

জি প্লৌডন।
একটিং সেক্রেটারী।

সদর বোর্ড রেবিনিউ।
ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ১০ জুন।

John C. Marshman, *Bengalee Translator.*

---

* বোধ হয় যে এই রসুম আদায় করণ ও জমা করণের বিষয়ে নানা কালেক্টরীতে নানা প্রকার ব্যবহার আছে কিন্তু উপরে যাহা লিখিলাম সেই সাধারণ নিয়ম।

## CIRCULAR ORDERS OF THE SUDDER DEWANNY ADAWLUT.

### No. 17.

*To the Zillah Judges in the Lower Provinces.*

The Court are pleased to promulgate for general information the following rule which has received the sanction of the Supreme Government.

Suits for the proprietary right in Muafee estates in cases where the jumma, payable by the proprietors to the Muafeedar, has been fixed by the Government Officer, may be instituted according to the Rule laid down in Note 1, Article 8, to Schedule B, Regulation X. 1829.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, the 4th June, 1847.

### No. 20.

*To the Civil Authorities in the Lower Provinces.*

The Courts of Sudder Dewanny Adawlut for the Lower and North Western Provinces direct that the following be substituted for the 4th Paragraph of a letter, addressed by the Presidency Sudder Dewanny Adawlut, to the Judge of Zillah Jungul Mehals, under date the 16th July, 1819, and printed in Appendix to Circular Order Sudder Dewanny Adawlut, No. 61, dated 31st August, 1832.

Para. 4. "Should the original bond be brought into question, and its validity need to be determined, the Moonsiff cannot have jurisdiction, unless the sum, which forms the subject of sui , together with the sum of all instalments, subsequently claimable under the Bond, be within the legal competence of a Moonsiff. If the suit be instituted to recover the *balance* of Principal with interest, due on a Bond, for more than 300 Rs., and the amount claimed be within the competence of a Moonsiff, the Moonsiff will have jurisdiction, and the plaint will be engrossed on a stamp of value, sufficient to cover the *claim*; if the suit be instituted for the recovery of an instalment, with or without interest, and the sum thereof, together with the sum of all other instalments, subsequently claimable under the Bond, be within the competence of a Moonsiff, the Moonsiff will have jurisdiction, and the plaint will be engrossed on a stamp equal to the aggregate amount of the instalment and interest claimed, and of the sum of all instalments subsequently due."

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, the 14th May, 1847.

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ২০ জুলাই।]

## সদর দেওয়ানী আদালতের সরকুলর আর্ডর।

### ১৭ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত জিলার জজ সাহেব বরাবরেষু।

নীচের লিখিত যে বিধানে সুপ্রিম গবর্ণমেণ্টের সম্মতি হইয়াছে তাহা সদর আদালতের সাহেবেরা সকল লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ করিতেছেন।

মাফী মহালের যে জমা মাফীদারকে মালিকেরদের দিতে হয় সেই জমা যদি সরকারী কর্মকারকের দ্বারা নির্দ্ধার্য্য হইয়াছে তবে সে মাফী মহালের মালিকী স্বত্ববিষয়ক মোকদ্দমা ১৮২৯ সালের ১০ আইনের B চিহ্নিত তফসীলের ৮ দফার ১ নম্বর কথার লিখিত বিধানমতে উপস্থিত করা যাইবেক।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ৪ জুন।

### ২০ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত দেওয়ানীর কার্য্যকারক সাহেব বরাবরেষু।

বাঙ্গলাপ্রভৃতি দেশের এবং উত্তর পশ্চিম দেশের সদর দেওয়ানী আদালতের সাহেবেরা হুকুম করিতেছেন যে জিলা জঙ্গল মহালের জজ সাহেবের প্রতি কলিকাতার সদর দেওয়ানী আদালতের ১৮১৯ সালের ১৬ জুলাই তারিখের পত্রের ৪ দফার পরিবর্ত্তে নীচের লিখিত দফা পাঠ করা যায়। সেই ৪ দফা সদর দেওয়ানী আদালতের ১৮৩২ সালের ৩১ আগষ্ট তারিখের ৬১ নম্বরী সরকুলর আর্ডরের আপেণ্ডিক্সের মধ্যে ছাপা হইয়াছে।

৪ দফা। যদি আসল খতের বিষয়ে বিরোধ হয় এবং তাহার মাতবরীর বিষয় নিশ্চয় করিতে হয় তবে যে টাকা লইয়া মোকদ্দমা হয় তাহা এবং সেই খতঅনুসারে তৎপরে যত কিস্তীর দাওয়া হইতে পারে সেই সমুদয় টাকার মোট যদি মুনসেফের আইনমতে বিচার্য্য মোকদ্দমার মূল্যের মধ্যে না পড়ে তবে মুনসেফ তাহা শুনিতে পারেন না। যে খতের সংখ্যা ৩০০৲ টাকার অধিক হয় এইমত খতের আসল টাকার বাকী মাত্র সুদ পাইবার বিষয়ে যদি মোকদ্দমা উপস্থিত করা যায় এবং যে টাকার দাওয়া হয় তাহা যদি মুনসেফের বিচার্য্য মোকদ্দমার মূল্যের মধ্যে পড়ে তবে মুনসেফ সেই মোকদ্দমা শুনিতে পারেন এবং সেই দাওয়ার টাকার উপযুক্ত মূল্যের ইষ্টাম্প কাগজে নালিশী আরজী লিখিতে হইবেক। যদি ঐ মোকদ্দমা মাত্র সুদ বা সুদ ব্যতিরেক এক কিস্তী ফিরিয়া পাইবার নিমিত্তে উপস্থিত করা যায় এবং যদি সেই কিস্তীর সংখ্যা এবং তৎপরে সেই খতঅনুসারে যত কিস্তীর দাওয়া হইতে পারে সেই সকলের মোট যদি মুনসেফের বিচার্য্য মোকদ্দমার মূল্যের মধ্যে পড়ে তবে মুনসেফ সেই মোকদ্দমা শুনিতে পারেন এবং যে কিস্তীর ও সুদের দাওয়া হয় এবং তৎপরে যে সকল কিস্তীর পাওনা হইবেক তাহার সংখ্যার মোটের তুল্য ইষ্টাম্প কাগজে নালিশের আরজী লিখিতে হইবেক।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৭ সাল ১৪ মে।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## SALT. নিমক।

### NOTIFICATION.

In modification of the rules for bonding Salt, promulgated on the 28th September, 1841, under the authority of the Board of Customs, Salt and Opium, it is hereby notified, that parties, desirous of bonding imported Salt in private Warehouses, may apply to the Collector of Customs for a license in the Form C. appended to Act No. XXV. of 1836.

If the Board are satisfied, on the Collector's report, that the Warehouses mentioned in the application are well adapted for the secure custody of the Salt, a license will be granted under Section XIX. of the above mentioned Act, and Salt may then be bonded therein under the restrictions provided by the Act in respect of any other Article of Merchandize bonded in a private Warehouse.

A portion of the Government Golahs at Sulkea will be set apart from the 15th Proximo, as a public Warehouse for the reception of Salt on the same terms at a fixed rent, and will continue to be available for that purpose until required by Government.

The rate of wastage allowed upon Salt, so warehoused, will be at the rate of four per cent. per annum, upon the quantity weighed over the ship's side, but the import duty will be settled on the quantity so delivered, according to the provisions of Section XVIII. Act XXV. of 1836.

Warehouses, licensed for the reception of Salt under bond, will not be available for goods of any other description.

All expenses attending the receipt, storage, custody and delivery of Salt at Warehouses licensed as above, or in the Sulkea Golahs, will be borne by the parties availing themselves of the privilege.

Parties who are unable to provide Warehouses so constructed and situated as, in the opinion of the Board, effectually to provide for the secure custody of Salt while under bond, will be allowed, as before, to warehouse their Salt under the Rules of the 28th September, 1841, which otherwise remain in full force, except in so far as they are modified by this Notification.

By order of the Board of Customs, Salt and Opium, the 30th June, 1847.

(Signed) C. Beadon, *Offg. Secretary.*

### বিজ্ঞাপন।

হাসিল ও নিমক ও আফীমের বোর্ডের হুকুমক্রমে ১৮৪১ সালের ২৮ সেপ্টেম্বর তারিখে একরারনামা-অনুসারে লবণ রাখনের যে বিধি প্রকাশ হইয়াছিল তাহা মতান্তর হইল এবং ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে যে ব্যক্তিরা সামান্য গুদামে আমদানীকরা লবণ একরার করিয়া রাখিতে চাহেন তাঁহারা ১৮৩৬ সালের ২৫ আইনের নীচের লিখিত C চিহ্নিত পাঠানুসারে অনুমতিপত্র পাইবার জন্যে হাসিলের কালেক্টর সাহেবের নিকটে দরখাস্ত করিতে পারেন।

কালেক্টর সাহেবের রিপোর্টের দ্বারা যদি বোর্ডের সাহেবেরদের এমত প্রবোধ হয় যে ঐ দরখাস্তের লিখিত গুদাম লবণ নির্বিঘ্নে থাকিবার উপযুক্ত তবে উপরের উক্ত আইনের ১৯ ধারানুসারে তাঁহারা অনুমতিপত্র দিবেন এবং সামান্য গুদামে অন্য যে কোন বাণিজ্য দ্রব্য একরারমতে রাখা যায় তাহার বিষয়ে উক্ত আইনেতে যে নিয়ম ও নিষেধ আছে তদনুসারে লবণ একরারমতে সেই গুদামে রাখা যাইতে পারে।

আগামি মাসের ১৫ তারিখঅবধি শালিখার সরকারী গোলার এক ভাগ সেই নিয়মমতে নির্দ্দিষ্ট ভাড়া দিয়া লবণ রাখিবার জন্যে সরকারী গোলার ন্যায় ধার্য্য হইবেক এবং তাহাতে সরকারের বাবৎ প্রয়োজন না হয় তাবৎ সাধারণ লোকেরদের লবণ রাখিবার জন্যে ব্যবহার্য হইতে পারিবেক।

এইমতে গোলাজাত যত লবণ জাহাজ হইতে ওজন করিয়া উত্তরা করা যায় তাহার পরিমাণানুসারে বৎসরে শতকরা ৪২ টাকার হারে কমী ধরা যাইবেক কিন্তু এইমতে যত লবণ দাখিল হয় তাহার উপর আমদানীর মাশুল ১৮৩৬ সালের ২৫ আইনের ১৮ ধারায় নির্দ্দিষ্ট বিধিমতে ধরা যাইবেক।

একরারক্রমে যে গুদামে লবণ রাখিবার অনুমতি হয় সেই গুদামে অন্য কোন প্রকার দ্রব্য রাখা যাইতে পারিবেক না।

উক্ত প্রকারে অনুমতিকরা গুদামে কিম্বা শালিখার গোলাতে লবণের আমদানী করণ ও গুদামজাত করণ ও রক্ষা করণ ও রপ্তানী করণে যত খরচ হয় তাহা যে ব্যক্তি ঐ গোলাতে লবণ রাখেন সেই ব্যক্তির দিতে হইবেক।

যে গুদাম এমত নির্ম্মিত হয় এবং এমত স্থানে থাকে যে বোর্ডের বিবেচনায় একরারী অবস্থায় লবণ সেখানে নির্বিঘ্নে থাকিতে পারে এমত গুদাম যাঁহারা পাইতে পারেন না তাঁহারা ১৮৪১ সালের ২৮ সেপ্টেম্বর তারিখের বিধিমতে লবণ গোলাজাত করিতে পূর্ব্বের ন্যায় অনুমতি পাইবেন। এবং ঐ বিধির যেং বিষয় এই বিজ্ঞাপনের দ্বারা মতান্তর করা গেল না তাহা পূর্ব্ববৎ সম্পূর্ণরূপে প্রবল থাকিবেক।

হাসিল ও নিমক ও আফীমের বোর্ডের হুকুমক্রমে। ১৮৪৭। ৩০ জুন।

সি বীডন। একটিং সেক্রেটারী।

[*Government Gazette, 20th July,* 1847.]

## NOTICE.

The Supreme Government having sanctioned the holding of a Fair on the British side of the Bootan Frontier, for the revival and encouragement of Trade, and peaceable intercourse between the inhabitants of Bootan, Sikim, and Nipal, and the people of Rungpoor, Dinajpoor, Malda, Purneah, and of the British Provinces generally, it is hereby notified for general information, that the Fair will take place annually at Titalya, during the full moon of the Hindu month of Pous, and that every protection to the persons, and property of Foreigners, and our own subjects will be secured by the contemplated arrangements, as well as every facility afforded to Trade, and Barter at this new Mart.

The Fair will commence on Saturday, the 18th December, 1847, and continue till Saturday, the 25th idem.

Duties or taxes will not be levied on persons or merchandize coming to the Fair which will be in all respects a Free Mart

A. CAMPBELL, M. D.,
*Superintendent of Darjeeling, and in charge of Bootan Frontier.*

Darjeeling, 9th June, 1847.

ইশতিহার।

রঙ্গপুর ও দিনাজপুর ও মালদহ ও পুরণিয়া এবং সাধারণরূপে ইঙ্গলণ্ডীয়েরদের অধীন দেশীয়েরদের সঙ্গে ভোটান ও সিকীম ও নেপালীয় লোকেরদের বাণিজ্য এবং শান্তিপূর্ব্বক ব্যবসা পুনঃ স্থাপন করিবার ও তাহাতে উৎসাহ দিবার অভিপ্রায়ে সুপ্রিম গবর্ণমেণ্ট অনুমতি দিয়াছেন যে ভোট দেশের সীমাতে ইঙ্গলণ্ডীয়েরদের অধিকারে এক মেলা স্থাপন হয়। অতএব সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে প্রতিবৎসরে পৌষ মাসের পূর্ণিমাতে তিতালিয়া স্থানে মেলা হইবেক এবং যে নিয়ম করা যাইবেক তাহার দ্বারা বিদেশীয় লোকেরদের এবং ইঙ্গলণ্ডীয় প্রজারদের ও তাহারদের সম্পত্তির রক্ষা হইবেক এবং এই নূতন মেলাতে সাধারণে বাণিজ্যব্যবসার সুগম হয় এমত উপায় করা যাইবেক।

ঐ মেলা ১৮৪৭ সালের ১৮ ডিসেম্বর তারিখ শনিবারে আরম্ভ হইয়া ঐ মাসের ২৫ তারিখ শনিবারপর্য্যন্ত থাকিবেক।

যে লোকেরা মেলাতে গমন করে তাহারদের কিম্বা তাহারদের স্থানে কি তাহারদের মালের বাবৎ কোন মাসুল কি টেক্স লওয়া যাইবেক না সকল বিষয়ে ঐ মেলা সম্পূর্ণরূপে মাসুল রহিত হইবে।

এ কাম্বেল।
দারজিলিঙ্গের সুপরিন্টেণ্ডেণ্ট ও ভোটান সরহদ্দের অধ্যক্ষ।

দারজিলিঙ্গ ১৮৪৭। ৯ জুন।

---

## INSOLVENT COURT. দেওয়ালিয়ারদের আদালত

---

## IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, bearing date the 30th day of the said month of June last, the Schedule of RADAMOHUN MITTER, of Gurranhattah, in the Town of Calcutta, and now residing at Barnagore in the district of 24 Pergunnahs, in the Province of Bengal, Merchant and Trader, and late a Writer in the service of Messieurs Colvin, Ainslie, Cowie and Company, of Calcutta, Merchants and Agents, against whom an adjudication of Insolvency was made, and pronounced by the said Court, on the 21st day of the said month of June, on the application of one Sumboochunder Doss, a creditor of the said Radamohun Mitter, has been filed in the said Court, and that the matters of the said Schedule and application are appointed to be heard on Saturday, the 4th day of September next, at the hour of 11 o'clock in the forenoon.

The names of the creditors of the said RADAMOHUN MITTER appear in his said Schedule filed in the Office of the Chief Clerk of the said Court, to which any creditor may refer.

Calcutta, 13th July, 1847. PAUL and SMELT, *Insolvent's Attornies.*

শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

পূর্ব্বে কলিকাতা নগরের সওদাগরী ও এজেন্টী কর্ম্মকারি কলবিন এন্সলি কৌই কোম্পানির কেরাণী পরে বাঙ্গলা দেশের জিলা চব্বিশপরগণার বরাহনগর নিবাসি সওদাগর ও ব্যবসায়ী কলিকাতা নগরের গরানহাটার রাধামোহন মিত্র দেওয়ালিয়া হইল এমত নিষ্পত্তি উক্ত রাধামোহন মিত্রের মহাজন শম্ভুচন্দ্র দাসের দরখাস্তক্রমে গত জুন মাসের ২১ তারিখে উক্ত আদালতে হইল অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত জুন মাসের ৩০ তারিখের উক্ত আদালতের হুকুমক্রমে উক্ত রাধামোহন মিত্রের তফসীল উক্ত আদালতে দাখিল হয় এবং উক্ত তফসীল ও উক্ত দরখাস্তের কথা আগামি সেপ্টেম্বর মাসের ৪ তারিখ শনিবার বেলা এগার ঘণ্টার সময়ে শুনা যাইবেক।

উক্ত রাধামোহন মিত্রের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া প্রধান ক্লার্ক সাহেবের দফতরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

কলিকাতা ১৮৪৭। ১৩ জুলাই। পাউল ও স্মেল্ট। দেওয়ালিয়ার উকীল।

---

NOTICE is hereby given, that by an order of the said Court, bearing date the third day of the present month of July instant, the matters of the petition of WILLIAM JOHN TWENTYMAN, sued by the name of "W. John Twentymen," late of Jaun Bazar First Lane in Jaun Bazar, in the town of Calcutta, heretofore Head Master in the English Department of the Calcutta Mahomedan College, and late a prisoner confined for debt in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his late Majesty King George the Fourth, entitled "an Act to provide for the Relief of

**Insolvent Debtors in the East Indies," are appointed to be heard on Saturday, the fourth day of September next.**

**The names of the creditors of the said WILLIAM JOHN TWENTYMAN appear in a Schedule filed in the Office of the Chief Clerk, to which any creditor may refer.**

**Calcutta, 13th July, 1847.** **PAUL and SMELT, *Insolvent's Attornies.***

কলিকাতা নগরের মহম্মদী কালেজের ইঙ্গরেজী ডিপার্টমেণ্টে প্রধান শিক্ষক কলিকাতা নগরের জানবাজারের প্রথম গলিনিবাসি ওবলিউ জান টুএণ্টিমান নামে সর্ব্বাতওগা উলিয়ম জান টুএণ্টিমান সাহেব ভারতবর্ষে খোত্রহীন ধনিদের উপকারার্থ আইন নামক মৃত চতুর্থ জর্জ রাজার অধিকারের নবম বৎসরের আইনের দ্বারা উপকার প্রার্থনা করিয়েছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত আদালতে বর্ত্তমান জুলাই মাসের ৩ তারিখে হুকুম হইল যে তাঁহার দরখাস্তের মর্ম্ম আগামি সেপ্টেম্বর মাসের ৪ তারিখ শনিবারে শুনা যায়।

উক্ত উলিয়ম জান টুএণ্টিমান সাহেবের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

কলিকাতা। ১৮৪৭। ১৩ জুলাই। পাউল ও স্মেল্ট। খোত্রহীনের উকীল।

---

NOTICE is hereby given, that by an order of the said Court, bearing date the 5th day of July instant, the matters of the Petition of HENRY JACOB TONSON, formerly of Meredith's Lane in Calcutta, and lately of Sibtollah Lane in Calcutta, (sued by the name of H. Tonson,) an Assistant in the Office of the Government Lithographic Press, and late a Prisoner confined in the Common Gaol of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his late Majesty King George the Fourth, entitled an "Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies," are appointed to be heard in the said Court, on Saturday, the 4th day of September next, and that in and by the said order it was (amongst other things) also directed that personal service of the Notice of the day so appointed for hearing as aforesaid be dispensed with in respect to all former creditors of the said Insolvent, whose names are inserted in the Schedule of the said Insolvent, filed on the 1st day of July instant, and in lieu thereof Notice of the day so appointed as aforesaid be published once in each of the English and Bengallee Newspapers of Calcutta.

The names of the creditors of the said HENRY JACOB TONSON appear in the Schedule filed by him in the Office of the Chief Clerk of the said Court, to which any creditor may refer.

4, Old Post Office Street, Calcutta, 17th July, 1847. W. G. CAMPBELL, *Insolvent's Attorney.*

পূর্ব্বে কলিকাতা নগরে মেরিডিথলেন নিবাসী পরে কলিকাতা নগরে শিবতলা গলি নিবাসী গবর্ণমেণ্টের পাথরিয়া ছাপাখানার আসিষ্টাণ্ট এচ টনসন নামে সর্ব্বাতওগা হেনরি জেকব টনসন সাহেব সম্প্রতি কলিকাতা নগরের সাধারণ জেলখানায় কয়েদ হইয়া ভারতবর্ষে খোত্রহীন ধনিদের উপকারার্থ আইন নামক মৃত চতুর্থ জর্জ রাজার নবম বৎসরের আইনদ্বারা উপকার প্রার্থনা করিয়াছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান জুলাই মাসের ৫ তারিখে উক্ত আদালতে হুকুম হইল যে তাঁহার দরখাস্তের মর্ম্ম আগামি সেপ্টেম্বর মাসের ৪ তারিখ শনিবারে উক্ত আদালতে শুনা যায়। আরো অন্যান্য বিষয়ের মধ্যে এই বিষয়ের হুকুম হইয়াছিল যে বর্ত্তমান জুলাই মাসের ১ তারিখে উক্ত খোত্রহীনের যে তফসীল দাখিল হয় তাহাতে উক্ত খোত্রহীনের যে সকল পূর্ব্বকার মহাজনেরদের নাম লিখিত হইয়াছিল তাহারদের প্রতি জনের নিকটে উক্ত শুননির দিবসের বিষয়ে স্বতন্ত্র এত্তেলা না দেওয়া যায় কিন্তু তাহার পরিবর্ত্তে উক্ত নিরূপিত দিবসের বিষয় সম্বাদ কলিকাতা নগরের ইঙ্গরেজী ও বাঙ্গলা সম্বাদপত্রেতে একবার প্রকাশ করা যায়।

উক্ত হেনরি জেকব টনসন সাহেবের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

৪ নম্বর ওল্ড পোষ্ট আফিস ষ্ট্রিট। কলিকাতা ১৮৪৭ সাল ১৭ জুলাই। ডবলিউ জি কাম্বেল খোত্রহীনের উকীল।

---

In the matter of GEORGE URE ADAM and JAMES STEWART BLAIKIE SCOTT, lately carrying on business together in copartnership at Calcutta, under the style or firm of Adam, Scott and Company.

NOTICE is hereby given, that Saturday, the 7th day of August next, is appointed for the further hearing in this matter, for the purpose of declaring a Dividend and that an account in detail of receipts and disbursements of the Assignee from the 1st day of June, 1846, to the 30th day of June last, has been filed, and may be inspected in the Office of the Chief Clerk. Any creditor or other person interested who may intend to establish or oppose any claim upon the Estate of the said Insolvents will be heard, Notice having been given at the Office of the Chief Clerk three days before the hearing.

FRITH and SANDES, *Attornies.*

আডাম স্কট কোম্পানির নামে কলিকাতা নগরে যৌতায় কর্ম্মকারী জর্জ ইউর আডম সাহেব ও জেম্‌স ষ্টুয়ার্ট ব্লেকি স্কট সাহেবের বিষয়ে

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ডিবিডেণ্ড প্রকাশ করণের জন্যে এই বিষয়ের শুননি আগামি আগষ্ট মাসের ৭ তারিখ শনিবারে হইবেক এবং ১৮৪৬ সালের ১ জুন তারিখঅবধি গত জুন মাসের ৩০ তারিখপর্য্যন্ত আসাইনি সাহেবের সকল জমাখরচের হিসাব দাখিল হইয়াছে প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় দেখা যাইতে পারে। যে কোন মহাজন কিম্বা এই বিষয়েতে লিপ্ত অন্য যে কোন ব্যক্তি উক্ত খোত্রহীনেরদের ইষ্টেটের উপর কোন দাওয়া স্থাপন বা প্রতিবন্ধকতা করিতে চাহেন তিনি শুননির দিবসের তিন দিন পূর্ব্বে প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় সম্বাদ দিলে তাঁহার কথা শুনা যাইবেক।

ফ্রিথ ও সাণ্ডিস। উকীল।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ২০ জুলাই।]

## CIRCULAR ORDERS OF THE SUDDER NIZAMUT ADAWLUT.

No. 6.

*To the Several Session Judges in the Lower Provinces.*

The Courts of Nizamut Adawlut for the Lower and Western Provinces notify for general information that it has been ruled by them, that Assistants with special powers, are competent to dispose of cases under Regulation VII. of 1819

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, the 21st May, 1847.

## NOTIFICATIONS

### ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

### LEAVES OF ABSENCE.

*The 2d July*, 1847.

Moonshee Ally Neaz, Moonsiff of Bhutteearee, Zillah Chittagong, for six days from the 22d, in extension of that granted on the 25th ultimo.

*The 9th July*, 1847.

The leave of absence for seven days granted on the 18th ultimo to Munmohun Baboo, Moonsiff of Nowabgunge, Zillah 24 Pergunnahs, is cancelled at his own request.

*The 15th July*, 1847.

Moonshee Khodabuksh, Moonsiff of Mungulcote, for 4 months, from 11th instant.

B J. COLVIN, *Register.*

## রাজকর্ম্মে নিয়োগ।

১৪৬০ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ৩০ জুন।

শ্রীযুত এ ই রসেল সাহেব (Mr A. E Russel,) ও শ্রীযুত বাবু শিবচন্দ্র দেব ও শ্রীযুত বাবু মহেন্দ্রনাথ বসু মেদিনীপুরে বিদ্যাধ্যাপনের কমিটির মেম্বর হইলেন।

শ্রীযুত জি জি বালফোর সাহেব (Mr. G. G Balfour,) ও শ্রীযুত ডবলিউ টি টকর সাহেব (Mr. W. T. Tucker,) বেহারে ধনাগার লোকদ্বারা প্রাপ্ত কাবিল টাকা ব্যয় করণের কমিটির মেম্বর হইলেন।

ময়মনসিংহের মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টান্ট শ্রীযুত জি ই লান্স সাহেব (Mr. G. E.

[*Government Gazette*, 20*th July*, 1847. ]

## সদর নিজামৎ আদালতের সরক্যুলর অর্ডর।

৬ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সেশন জজ সাহেব বরাবরেষু।

বাঙ্গলাপ্রভৃতি দেশের ও উত্তর পশ্চিম দেশের নিজামৎ আদালতের সাহেবেরা সকল লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ করিতেছেন যে তাঁহারা নির্দ্ধারণ করিয়াছেন যে বিশেষ ক্ষমতাপ্রাপ্ত আসিষ্টান্ট সাহেবেরা ১৮১৯ সালের ৭ আইনানুসারে মোকদ্দমার নিষ্পত্তি করিতে পারেন।

ডবলিউ কর্কপাট্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৭ সাল ২১ মে।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের হুকুম।

ছুটী।

১৮৪৭ সাল ২ জুলাই।

জিলা চাটিগাঁর ভটিয়ারীর মুনসেফ শ্রীযুত মুনশী আলী নিয়াজ গত মাসের ২৫ তারিখে যে ছুটী পান তদতিরিক্ত ২২ তারিখঅবধি ছয় দিনের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ৯ জুলাই।

জিলা চব্বিশ পরগনার নবাবগঞ্জের মুনসেফ শ্রীযুত মনমোহন বাবু গত মাসের ১৮ তারিখে যে সাত দিনের ছুটী পান তাহা তাঁহার প্রার্থনায় রহিত হইয়াছে।

১৮৪৭ সাল ১৫ জুলাই।

মঙ্গলকোটের মুনসেফ শ্রীযুত মুনশী খোদাবকশ বর্ত্তমান মাসের ১১ তারিখঅবধি চারি মাসের ছুটী পাইয়াছেন।

বি জে কলবিন। রেজিষ্টর।

Lance,) ঐ জিলাতে জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

ছুটী।

১৮৪৭ সাল ৩০ জুন।

গোবিন্দপুরের ডেপুটী মাজিষ্ট্রেট শ্রীযুত বি উড সাহেব (Mr. B Wood,) পনের দিনের ছুটী পাইয়াছেন।

চব্বিশপরগনার অতিরিক্ত প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী মসনউদ্দীন মজহর খাঁকে গত মাসের ২৩ তারিখে যে ছুটী দেওয়া যায় তাহার অবশিষ্ট কাল ঐ মাসের ২৬ তারিখে রহিত হইল। সেই তারিখে তিনি আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ৭ জুলাই।

ঢাকার মাজিষ্ট্রেট শ্রীযুত আর আবরক্রম্বি সাহেব

(Mr. R. Abercrombie,) বর্ত্তমান মাসের ১ তারিখে আপন কর্ম্মের ভার গ্রহণ করেন্।

রাজশাহীর সিবিল ও সেশন জজ শ্রীযুত জি সি চীপ সাহেব (Mr. G. C. Cheap,) দাক্তরসাহেবী কর্ম্মে গমনার্থ গত মাসের ১৮ তারিখে আপন সিরিশ্তার চলিত কর্ম্মের ভার ঐ জিলার প্রধান সদর আমীনের প্রতি অর্পণ করেন্।

দিনাজপুরের সিবিল ও সেশন জজ শ্রীযুত জেমস গ্রান্ট সাহেব (Mr. James Grant,) দাক্তরসাহেবী কর্ম্মে গমনার্থ গত মাসের ১৯ তারিখে আপন সিরিশ্তার চলিত কর্ম্মের ভার ঐ জিলার প্রধান সদর আমীনের প্রতি অর্পণ করেন্।

ঢাকার সিবিল ও সেশন জজ শ্রীযুত হেনরি সুইটনহাম সাহেব (Mr. Henry Swetenham,) দাক্তরসাহেবী কর্ম্মে গমনার্থ গত মাসের ২৬ তারিখে আপন সিরিশ্তার চলিত কর্ম্মের ভার ঐ জিলার প্রধান সদর আমীনের প্রতি অর্পণ করেন্।

ভাগলপুরের সিবিল ও সেশন জজ শ্রীযুত ডবলিউ এস আলেকজাণ্ডর সাহেব (Mr. W. S. Alexander) দাক্তরসাহেবী কর্ম্মে গমনার্থ বর্ত্তমান মাসের ১ তারিখে আপন সিরিশ্তার চলিত কর্ম্মের ভার ঐ জিলার প্রধান সদর আমীনের প্রতি অর্পণ করেন্।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর্ সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

১৪৭১ নম্বর

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর্ সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ৫ জুলাই।

শ্রীরামপুরের সদর আমীন শ্রীযুত এ ডেবিডসন সাহেব (Mr. A. Davidson,) ১৮৩১ সালের ৫ আইনের ২ ধারার ৩ প্রকরণের নির্দ্দিষ্ট ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

১৮৪৭ সাল ৭ জুলাই।

শ্রীযুত ই জে সি রিচার্ডসন সাহেবের (Mr. E. J. C Richardson,) অনুপস্থান কিম্বা অন্য হুকুম না হওনপর্য্যন্ত শ্রীহট্টের কালেক্টর শ্রীযুত এ এস আনাণ্ড সাহেব (Mr. A. S. Annand,) ঐ জিলার মাজিষ্ট্রেটী কর্ম্মও নির্ব্বাহ করিবেন।

ঢাকার কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত আর জে রিচার্ডসন সাহেব (Mr. R. J. Richardson,) ১৮৩১ সালের ৮ আইনের ২১ ধারার নির্দ্দিষ্ট ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

শ্রীযুত সি এ ব্রুস সাহেব (Mr. C. A. Bruce,) আসামের কমিশ্যনর সাহেবের সব-আসিষ্টাণ্ট হইবেন।

শ্রীযুত ডাক্তর গ্রিন সাহেবের (Dr. Green,) পরিবর্ত্তে কাছাড়ের সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত ডাক্তর এ সি মাক্রে সাহেব (Dr. A C. Macrae,) ঐ জিলাতে সাধারণ কার্য্য নির্ব্বাহার্থ কমিটির মেম্বর হইবেন।

ছুটী।

১৮৪৭ সাল ৭ জুলাই।

আসামের কমিশ্যনর সাহেবের সব-আসিষ্টাণ্ট শ্রীযুত সি ব্রুস সাহেব (Mr. C. Bruce,) আপনার কর্ম্ম স্থানে গমনের পূর্ব্বে স্বীয় কর্ম্মোপলক্ষে দুই মাসের ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ১০ জুলাই।

ত্রিপুরার সিবিল ও সেশন জজ শ্রীযুত টি ব্রুস সাহেব (Mr. T. Bruce,) দাক্তরসাহেবী কর্ম্মে গমনার্থ বর্ত্তমান মাসের ৩ তারিখে আপন সিরিশ্তার চলিত কর্ম্মের ভার ঐ জিলার প্রধান সদর আমীনের প্রতি অর্পণ করেন্।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর্ সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

১৪৯১ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ১২ জুলাই।

অন্য হুকুম না হওনপর্য্যন্ত শ্রীযুত বি এচ কুপর সাহেব (Mr B H. Cooper,) শ্রীহট্টের মাজিষ্ট্রেটী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত কাপ্তান টানর সাহেবের (Captain Tanner) পরিবর্ত্তে মুঙ্গেরের সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত টি হেষ্টিংস সাহেব (Mr T. Hastings,) ঐ জিলাতে সাধারণ কার্য্য নির্ব্বাহার্থ কমিটির মেম্বর হইবেন।

ছুটী

১৮৪৭ সাল ১০ জুলাই।

শ্রীহট্টের সাবেক একটিং মাজিষ্ট্রেট শ্রীযুত ই জে সি রিচার্ডসন সাহেব (Mr. E. J. C. Richardson,) গত মাসের ১৬ তারিখে যে ছুটী পান্ সর্জ্জিক্যাল চিকিৎসকের সার্টিফিকটক্রমে পাঁচ মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ১২ জুলাই।

মুরশিদাবাদের সিবিল ও সেশন জজ শ্রীযুত এচ পি রসেল সাহেব (Mr. H. P. Russell,) গত মে মাসের ২৬ তারিখে যে ছুটী পান তদতিরিক্ত চারি দিনের ছুটী পাইয়াছেন।

শ্রীরামপুরের জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের ক্ষমতানুসারে কার্য্যকারি আসিষ্টাণ্ট শ্রীযুত এল এস জাক্সন সাহেব (Mr. L. S. Jackson,) গত মাসের ৭ তারিখে যে ছুটী পান্ তাহার অবশিষ্ট কাল বর্ত্তমান মাসের ৭ তারিখঅবধি রহিত হইল সেই তারিখে তিনি আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ১৪ জুলাই।

আসামের কমিশ্যনর সাহেবের দ্বিতীয় শ্রেণীর প্রধান আসিষ্টাণ্ট শ্রীযুত লেপ্টেনেণ্ট ই টি ডাল্টন সাহেব (Lieut. E. T. Dalton,) বর্ত্তমান মাসের ১ তারিখে গৌহাটী এলাকার অধ্যক্ষতা কর্ম্ম গ্রহণ করেন।

দিনাজপুরের সিবিল ও সেশন জজ শ্রীযুত জেমস্ গ্রান্ট সাহেব (Mr James Grant,) বর্ত্তমান মাসের ৬ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর্ সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ২০ জুলাই।]



# গবর্ণমেন্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, JULY 27, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ২৭ জুলাই।

## DRAFTS OF ACTS.

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,

THE 26TH JUNE, 1847.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 26th of June, 1847

ACT No. —— OF 1847.

*An Act for repealing parts of Section III. Regulation IV. 1793, and Section III. Regulation III. 1803, of the Bengal Code.*

It is hereby enacted, that so much of Section III. Regulation IV. 1793, and of the corresponding part of Section III. Regulation III. 1803, of the Bengal Code, as requires the transcription of plaints, be repealed.

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re-considered at the first Meeting of the Legislative Council of India after the 26th day of August next.

G. A. BUSHBY,
*Secy. to the Govt. of India.*

---

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE.

THE 3D JULY, 1847.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 3d of July, 1847 :

ACT No. —— OF 1847

*An Act for remedying a defect in the Law regarding undiscovered defaults in the prosecution of Suits.*

Whereas inconvenience has resulted from the

## আইনের মুসাবিদা।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেন্ট।
লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল ২৬ জুন।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৭ সালের ২৬ জুন তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল —— আক্ট।

বাঙ্গলা দেশের চলিত ১৭৯৩ সালের ৪ আইনের ৩ ধারার এবং ১৮০৩ সালের ৩ আইনের ৩ ধারার কতক ভাগ রদ করণের আইন।

ইহাতে হুকুম হইল যে বাঙ্গলা দেশের চলিত ১৭৯৩ সালের ৪ আইনের ৩ ধারার এবং তদনুসারি ১৮০৩ সালের ৩ আইনের ৩ ধারার যে ভাগে নালিশের আরজীর নকল দফীতে লেখা যাইবার হুকুম আছে তাহা রদ হইল ইতি।

হুকুম হইল যে এক্ষণে পাঠ করা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ২৬ আগষ্ট তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের যে প্রথম বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেন্ট
লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল ৩ জুলাই।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৭ সালের ৩ জুলাই তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল —— আক্ট।

মোকদ্দমা নির্ব্বাহকরণের সময়ে প্রকাশ না হওয়া ত্রুটির বিষয়ে আইনে যে দোষ আছে তাহা শুধরাইবার আইন।

যেহেতুক এমত বিধান আছে যে বাদিরা ও রাজার

rule that the discovery of defaults in the prosecution of suits and appeals brought in any Court of the East India Company, within the Territories subject to the Presidencies of Bengal and Madras, invalidates all proceedings in such suits and appeals, which may have been had since the occurrence of such default :

It is hereby enacted, that in the said Courts every default of a plaintiff or appellant, in all suits or appeals now pending or hereafter to be brought, and in all suits which have been decided but are still open to appeal, shall be held to be cured whenever the opposite party, passing over the default, shall have taken any step in the suit or appeal, and whenever the Court shall have passed judgment in the suit or appeal, whether such opposite party shall or shall not have taken any such step.

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re-considered at the first Meeting of the Legislative Council of India after the 3d day of October next.

G. A. BUSHBY,
*Secy. to the Govt. of India*

---

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,
THE 3D JULY, 1847.

*The following Draft of a proposed Act was read in Council for the first time on the 3d of July 1847.*

ACT No. —— OF 1847.

*An Act to amend the Law regarding the taking of Mochulkas or Penal Recognizances.*

I. It is hereby enacted, that Section 4, Regulation IV. of 1825, of the Bengal Code, is repealed.

II. And it is hereby enacted, that in the Territories subject to the Presidency of Bengal, it shall be lawful for the Zillah and City Magistrates and Joint Magistrates to take Mochulkas or Penal Recognizances according to established usage in all cases wherein it may appear just and necessary to require the same for the maintenance of the peace in their respective jurisdictions, although the party to be bound in such recognizances may not have been convicted of any specific offence, provided that the amount of the recognizance in all such cases shall be proportionate to the condition in life of the said party and to the circumstances of the case.

III. And it is hereby enacted, that in cases of an aggravated nature wherein it may appear necessary to require security for keeping the peace in addition to the recognizance of the party, it shall be lawful for such Magistrates to direct the same and to fix a reasonable amount for the security bond to be executed by the surety or sureties.

IV. And it is hereby enacted, that whenever

রাজধানীর অধীন দেশস্থ কোম্পানি বাহাদুরের কোন আদালতে উপস্থিত হওয়া কোন মোকদ্দমার কিম্বা আপীলের বিষয়ে যদি এমত দৃষ্ট হয় যে তাহা নির্ব্বাহ করণেতে ত্রুটি হইয়াছিল তবে ঐ ত্রুটি হওনের পরে ঐ মোকদ্দমার কিম্বা আপীলের যে সকল কার্য্য হয় তাহা অসিদ্ধ এবং যেহেতুক এই বিধানেতে অনেক ক্লেশ হইতেছে।

অতএব ইহাতে হুকুম হইল যে উক্ত আদালতে যে সকল মোকদ্দমা কিম্বা আপীল এক্ষণে উপস্থিত আছে কিম্বা উত্তর কালে উপস্থিত করা যায় এবং যে সকল মোকদ্দমা নিষ্পত্তি হইয়াছে কিন্তু তাহার উপর আপীল হইতে পারে সেই সকল মোকদ্দমার ফরিয়াদি কিম্বা আপেলান্ট কোন ত্রুটি করিলে যদি অন্য পক্ষ সেই ত্রুটি না ধরিয়া মোকদ্দমার কিম্বা আপীলের কোন কার্য্য করে অথবা সেই অন্য পক্ষ সেইমত কোন কার্য্য করিলে বা না করিলে যদি সেই মোকদ্দমায় কিম্বা আপীলে আদালত ডিক্রী করিয়াছেন তবে ঐ ত্রুটি খণ্ডন হইয়াছে এমত জ্ঞান করিতে হইবেক ইতি।

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ৩ অক্টোবর তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের যে প্রথম বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

ফোর্ট উলিযম।
হোম্‌ ডিপার্টমেন্ট।
লেজিস্‌লেটিব।
ইঙ্গরেজী ১৮৪৭ সাল ৩ জুলাই।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৭ সালের ৩ জুলাই তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল —— আক্ট।

মুচলকা লওনের বিষয়ি আইন শুধরিবার আইন।

১ ধারা। ইহাতে হুকুম হইল যে বাঙ্গলা দেশের চলিত ১৮২৫ সালের ৪ আইনের ৪ ধারা রদ হইল ইতি।

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে বাঙ্গলা রাজধানীর অধীন দেশে জিলা ও শহরের মাজিষ্ট্রেট ও জাইন্ট মাজিষ্ট্রেট সাহেবেরা আপনং এলাকার মধ্যে যে সকল ব্যক্তিকে শান্তি রক্ষা করিবার নিমিত্তে মুচলকা লওয়া যথার্থ ও আবশ্যক বোধ করেন সেই সকল ব্যক্তিকে চলিত ব্যবহারমতে মুচলকা লইতে পারেন এবং যে ব্যক্তির স্থানে সেই মুচলকা লওয়া যায় তাহার বিশেষ কোন অপরাধের প্রমাণ না হইলেও তাহা লইতে পারেন কিন্তু ঐ মুচলকার লিখিত টাকা মুচলকাদেওনিয়ার অবস্থা ও মোকদ্দমার বিষয় বিবেচনা করিয়া ধার্য্য করিতে হইবেক ইতি।

৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যদি এমত কোন ভারি অপরাধ হয় যে দেশের শান্তি রক্ষা পাইবার নিমিত্তে ঐ অপরাধির মুচলকার অতিরিক্ত তাহার স্থানে ঐ নিমিত্তে জামিনী লওয়াও আবশ্যক বোধ হয় তবে উক্ত মাজিষ্ট্রেট সাহেবেরা ঐ জামিনী লইবার হুকুম দিবেন এবং জামিন কিম্বা জামিনেরদের জামিনীতে যত টাকার নিয়ম লেখা যাইবেক তাহার উপযুক্ত সংখ্যা নিরূপণ করিবেন ইতি।

৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে মাজিষ্ট্রেট

it shall appear to the Magistrate that the period for which the party should be bound to keep the peace with or without additional security, need not exceed one year, it shall be lawful for him without reference to superior authority to give directions accordingly, and in default of such recognizance or additional security, to commit the party to prison in the Civil Jail until he shall do what has been required of him.

V. And it is hereby enacted, that whenever it shall appear to the Magistrate that the period for which the party should be bound to keep the peace with or without additional security ought to exceed the period of one year the Magistrate shall record his opinion to that effect with an order specifying the amount of recognizance and security as well as the number of sureties which should in his judgment be required, and the period for which the recognizance and security should be required, which however shall in no case exceed three years. If the party shall not furnish the recognizance and security so required, the proceedings shall be laid before the Sessions Judge, who after examining them and calling for any further information which he may think necessary, shall pass orders on the case confirming, modifying or annulling the orders of the Magistrate and if the orders so passed by the Sessions Judge confirm to any extent the requisition for recognizance or securities the Sessions Judge shall direct the Magistrate to commit the party to prison in the Civil Jail until he shall do what has been required of him.

VI. Provided always and it is hereby enacted, that no party shall be kept in prison under this Act for a longer period than that for which the recognizance and securities have been required from him.

VII. And it is hereby enacted, that the Provisions contained in Sections 5, 6 and 7, of Regulation VIII. of 1818, of the Bengal Code, shall be applicable to all persons confined under this Act, and to all sureties who shall have given security under this Act.

VIII. And it is hereby enacted, that all sentences and orders passed under this Act shall be appealable subject to the general provisions which regulate appeals.

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be reconsidered at the first meeting of the Legislative Council of India after the 3d day of September next.

G. A. Bushby,
*Secy. to the Govt. of India.*

সাহেবের যখন বোধ হয় যে অতিরিক্ত জামিনী লইয়া কিম্বা না লইয়া শান্তি রক্ষা পাইবার জন্যে সেই অপরাধগ্রস্ত ব্যক্তির স্থানে এক বৎসরের অধিক কালপর্য্যন্ত মুচলকা লওনের আবশ্যক নাই তখন ঐ সাহেব উপরিস্থ কার্য্যকারক সাহেবের নিকটে কিছু জিজ্ঞাসা না করিয়া তদনুসারে হুকুম করিতে পারেন। এবং অপরাধগ্রস্ত ব্যক্তি ঐ মুচলকা কিম্বা অতিরিক্ত জামিনী না দিলে তাহার প্রতি যে কার্য্য করিবার হুকুম হয় তাহা যাবৎ না করে তাবৎ মাজিষ্ট্রেট সাহেব তাহাকে দেওয়ানী জেলখানায় কয়েদ করিতে পারেন ইতি।

৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যদি মাজিষ্ট্রেট সাহেবের এমত বোধ হয় যে অতিরিক্ত জামিনী লইয়া কি না লইয়া অপরাধগ্রস্ত ব্যক্তির স্থানে এক বৎসরের অধিক কালপর্য্যন্ত শান্তি রক্ষা পাইবার জন্যে মুচলকা লওনের আবশ্যক আছে তবে মাজিষ্ট্রেট সাহেব সেই বিষয়ে আপনার মত এক হুকুম সমেত লিখিবেন সেই হুকুমের মধ্যে মুচলকা ও জামিনীর সংখ্যা এবং তাঁহার বিবেচনাতে যত জামিন লইতে হইবেক তাহাদের সংখ্যা এবং যত কালের মুচলকা ও জামিন লইতে হয় তাহা লিখিবেন কিন্তু তিন বৎসরের অধিক কালপর্য্যন্ত মুচলকা কি জামিনী লইতে হইবেক না। যদি সেই ব্যক্তি উক্ত প্রকারে হুকুম হওয়া মুচলকা ও জামিনী না দেয় তবে তাহার কয়কারী সেশন জজ সাহেবের নিকটে অর্পণ হইবেক তিনি সেই বিষয়ের তজবীজ করিয়া এবং অতিরিক্ত যে বৃত্তান্ত আবশ্যক বোধ করেন তাহা তলব করিয়া সেই বিষয়ের হুকুম দিয়া মাজিষ্ট্রেট সাহেবের হুকুম বহাল কি মতান্তর কিম্বা বাতিল করিবেন। এবং সেশন জজ সাহেব যে হুকুম করেন তাহাতে যদি মুচলকা কিম্বা জামিনীর বিষয়ে মাজিষ্ট্রেট সাহেবের হুকুমের অনেক অংশ মঞ্জুর হয় তবে সেশন জজ সাহেব মাজিষ্ট্রেট সাহেবকে এমত হুকুম দিবেন যে ঐ ব্যক্তিকে যে কর্ম্ম করিবার হুকুম হইয়াছে তাহা যাবৎ না করে তাবৎ দেওয়ানী জেলখানায় কয়েদ করেন ইতি।

৬ ধারা। পরন্তু জানা কর্ত্তব্য এবং ইহাতে হুকুম হইল যে যত কালের মুচলকা এবং জামিনী ঐ ব্যক্তির স্থানে লওয়া যায় তাহার অধিক কালপর্য্যন্ত সেই ব্যক্তিকে এই আইনমতে কয়েদে রাখিতে হইবেক না ইতি।

৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনানুসারে যে সকল ব্যক্তি কয়েদ হয় তাহারদের বিষয়ে এবং এই আইনানুসারে জামিনীদেওনিয়া সকল জামিনের বিষয়ে বাঙ্গলা দেশের চলিত ১৮১৮ সালের ৮ আইনের ৫ ও ৬ এবং ৭ ধারার বিধান খাটিবেক ইতি।

৮ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনানুসারে যে সকল দণ্ডের হুকুম ও অন্যান্য হুকুম হয় তাহার উপর আপীল করণের সাধারণ নিয়মমতে আপীল হইতে পারিবেক ইতি।

হুকুম হইল যে একণে পাঠহওয়া মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ৩ সেপ্টেম্বর তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের যে প্রথম বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

John C. Marshman, *Bengalee Translator.*

---

## REPORTS OF SUMMARY CASES DETERMINED IN THE COURT OF SUDDER DEWANNY ADAWLUT.

## সদর দেওয়ানী আদালতে নিষ্পত্তিহওয়া সরাসরী মোকদ্দমার রিপোর্ট।

**1st June, 1847.**—*A* having borrowed money in one district, dies without leaving any property in

১৮৪৭ সাল ১ জুন।

A নামক ব্যক্তি এক জিলাতে টাকা কর্জ্জ করে

the district in which he borrowed, and is succeeded by heirs resident in another district. Held that the heirs may be sued either in the *locus contractus*, or in that of their domicile.

*Kali Tara Mujmoodar and another—Petitioners.*

This was an appeal from an order of the Judge of 24-Pergunnahs, dated 3d February, 1847, confirming that of the Principal Sudder Ameen of the same district, of the 26th November, 1846, nonsuiting the petitioners in an action for debt, preferred by them under the following circumstances.

One, Muddun Mohun Roy, had borrowed a sum of money from the petitioners, within the local jurisdiction of the 24-Pergunnahs. He died, and was succeeded by his brother, Punchanun Roy, (against whom the action was brought,) who resided in the district of Hooghly. It did not appear that the present defendant had succeeded to any property of the borrower within the jurisdiction of the 24-Pergunnahs. Under these circumstances, the Principal Sudder Ameen and Zillah Judge were of opinion, that the Courts of the 24-Pergunnahs had no jurisdiction in the matter.

Mr. Hawkins (Temporary Judge,) by whom the case was heard, submitted the question of jurisdiction for the opinion of the Court at large.

The Court were of opinion, that, under Section 8, Regulation III. 1793, the suit might be heard either in the district in which the debt was incurred, or in that in which the defendant resided. The order of the Zillah authorities was accordingly reversed.

1st June, 1847.—In a case in which the principals, who had obtained an order for possession of property under Regulation V. 1799, made over such property temporarily to their sureties, it was held that the Civil Court could not summarily interfere in a dispute between the principals and sureties, in regard to the proper discharge of the trust.

*Dwarka Doss—Petitioner.*

The petitioner appealed from an order of the Judge of Patna, dated 12th February, 1847, confirming that of the Principal Sudder Ameen of the 28th March, 1846.

The petitioner, together with his brothers, had obtained an order for possession of the estate of one Asoon Bibi, on her death, under the provisions of Regulation V. 1799, on giving security to stand the result of an action, about to be brought against them by certain other parties, who claimed an interest in the property. It appears that the sureties stipulated with their principals, that they should have the possession and management of the property while the litigation was pending. The action was dismissed; and it was now alleged by

এবং যে জিলাতে কর্জ্জ করে তাহাতে কোন সম্পত্তি না রাখিয়া মরে এবং অন্য জিলানিবাসি তাহার উত্তরাধিকারিরা তাহার সম্পত্তির অধিকার প্রাপ্ত হয়। তাহাতে বিধান হইল যে যে জিলাতে কর্জ্জ হইয়াছিল অথবা যে জিলাতে উত্তরাধিকারিরা বাস করে তাহার কোন এক জিলাতে তাহারদের নামে নালিশ হইতে পারে।

কালীতারা মজুমদার এবং অন্যেরা দরখাস্তকারী।

চব্বিশপরগনার প্রধান সদর আমীন ১৮৪৬ সালের ২৬ নবেম্বর তারিখে কর্জ্জের বাবৎ যে নালিশ পশ্চাৎ লিখিত গতিকে উপস্থিত করা গেল তাহাতে দরখাস্তকারিরদিগকে ননসুট করিলেন। ১৮৪৭ সালের ৩ ফেব্রুআরি তারিখে ঐ জিলার জজ সাহেব প্রধান সদর আমীনের হুকুম বহাল রাখিলেন। জজ সাহেবের ঐ হুকুমের উপর এই আপীল হয়।

চব্বিশপরগনার সীমার এলাকার মধ্যে মদনমোহন রায়নামক ব্যক্তি দরখাস্তকারিরদের স্থানে কিছু টাকা কর্জ্জ করিয়াছিল পরে সে মরিল এবং তাহার ভ্রাতা যে পঞ্চানন রায়ের নামে এই নালিশ হইল সে তাহার উত্তরাধিকারী হইল। পঞ্চানন রায় হুগলী জিলাতে বাস করে। তাহাতে দৃষ্ট হইল না যে এই মোকদ্দমার আসামী চব্বিশপরগনার এলাকার মধ্যে ঐ খাতকের (অর্থাৎ আপনার ভ্রাতার) কোন সম্পত্তির অধিকারী হইয়াছিল। এইমত গতিকে প্রধান সদর আমীন ও জিলার জজ সাহেবের মত এই হইল যে এই বিষয়ে চব্বিশপরগনার আদালতের কোন এলাকা নাই।

অস্থায়ি জজ হাকিন্স সাহেব এই মোকদ্দমা শুনিলেন এবং সদরের সকল জজ সাহেবের মত পাইবার জন্য এলাকাবিষয়ক জিজ্ঞাসা তাঁহারদের নিকট অর্পণ করিলেন।

আদালতের জজ সাহেবেরদের এই বিবেচনা হইল যে ১৭৯৩ সালের ৩ আইনের ৮ ধারানুসারে এ মোকদ্দমা যে জিলাতে কর্জ্জ হইয়াছিল তাহাতে অথবা যে জিলাতে আসামী বাস করে তাহাতে শুনা যাইতে পারে। অতএব ঐ জিলার আদালতের জজ সাহেবের ও প্রধান সদর আমীনের হুকুম অন্যথা হইল।

১৮৪৭ সাল ১ জুন।

যে গতিকে কর্ত্তা ব্যক্তিরা ১৭৯৯ সালের ৫ আইনানুসারে সম্পত্তির দখলের বিষয়ে হুকুম পাইয়াছিল এবং কিছু কালের জন্য ঐ সম্পত্তি আপনারদের জামিনেরদের হাতে অর্পণ করিয়াছিল সেই গতিকে এই বিধান হইল যে কর্ত্তা ব্যক্তিরদের ও তাহারদের জামিনেরদের মধ্যে গচ্ছিত বিষয়ের উচিত মত সরবরাহ করণের বিষয়ে বিরোধ হইলে দেওয়ানী আদালত সরাসরীমতে তাহাতে হস্তক্ষেপ করিতে পারেন না।

দ্বারকাদাস দরখাস্তকারী।

১৮৪৬ সালের ২৮ মার্চ তারিখে পাটনার প্রধান সদর আমীন যে হুকুম করিলেন তাহা ১৮৪৭ সালের ১২ ফেব্রুআরি তারিখে পাটনার জজ সাহেব বহাল রাখিলেন। পাটনার জজ সাহেবের ঐ হুকুমের উপর দরখাস্তকারী আপীল করিল।

আসুন বিবিনামক এক স্ত্রীর মরণোত্তর তাহার সম্পত্তির দখলের জন্যে দরখাস্তকারী এবং তাহার ভ্রাতারা এক হুকুম ১৭৯৯ সালের ৫ আইনের বিধির অনুসারে পাইয়াছিল এবং তৎসময়ে অন্য যে কএক ব্যক্তি সেই সম্পত্তিতে আপনারদের স্বত্বের বিষয়ে দাওয়া করিয়া ঐ ভ্রাতারদের নামে নালিশ করিতে উদ্যত ছিল সেই মোকদ্দমার হুকুম প্রতিপালনের জন্যে দরখাস্তকারিপ্রভৃতি জামিন দিয়াছিল। দৃষ্ট হইল যে ঐ জামিনেরা কর্ত্তা ব্যক্তির সঙ্গে এই বন্দোবস্ত করিয়াছিল যে মোকদ্দমা যত কাল চলিবেক তত কাল ঐ সম্পত্তির দখল ও সরবরাহ কার্য্য আমারদের প্রতি থাকিবেক। পরে ঐ মোকদ্দমা

the petitioner, that the sureties had failed to render a faithful account of the property, which he prayed they might be compelled to do.

The Principal Sudder Ameen and Zillah Judge held, that the Civil Court could not interfere summarily between the principals and their sureties; and that the proper remedy was a regular action. The Court (present Mr. Hawkins,) concurred with the Zillah Authorities and rejected the appeal.

ডিসমিস হইল এবং সরুধাস্তকারী একদে এই প্রার্থনা করিল যে ঐ জামিনেরা সম্পত্তির বিধানযোগ্য হিসাব দিতে ত্রুটি করিয়াছে অতএব তাহা দিবার বিষয়ে তাহারদের প্রতি হুকুম হয়।

তাহাতে প্রধান সদর আমীন ও জিলার জজ সাহেব হুকুম করিলেন যে কর্তা ব্যক্তি ও তাহার জামিনেরদের মধ্যে বিরোধ হইলে দেওয়ানী আদালত সরাসরীমতে তাহাতে হস্তক্ষেপ করিতে পারেন না এবং জাবেতামত মোকদ্দমা তাহার উপযুক্ত প্রতিকার। সদর দেওয়ানী আদালতের জজ শ্রীযুত হকিন্স সাহেব প্রধান সদর আমীন ও জিলার জজ সাহেবের মতে ঐক্য হইয়া আপীল ডিসমিস করিলেন।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## CIRCULAR ORDERS OF THE ACCOUNTANT GENERAL.

No. 727.

*To the Collectors of the Districts of Cuttack S. D., Cuttack N. D., Cuttack C. D., Backergunge, Tipperah, Chittagong, Rungpore, Rajshahye, Moorshedabad, Beerbhoom, Shahabad, Sarun, Behar, Patna, Burdwan, Hooghly, Jessore, Nuddea, Bhaugulpore, Tirhoot, Monghyr, Purneah, Dinagepore, Gowalparah, Sylhet, Mymensing, Dacca, Maldah, Bograh, Pubnah, Bulloah, Furreedpore, Barraset, Bancoorah, Hazareebaugh, Lohardugga Dn., Singbhoom Dn., Maunbhoom Dn., Calcutta, 24-Pergunnahs.*

In continuation of Mr. Acctt. Walker's Circular letter of the 24th November last, No. 715 A, I have the honor to acquaint you, that Government has approved of a proposition submitted by the Accountant, through the Superintendent and Remembrancer of Legal Affairs, to the effect that you should furnish to that functionary, annually, a statement of the demands, collections, and balances, on account of law expenses over and above those on account of stamp duty recoverable from suitors in formâ pauperis under the provisions of Section 9, Regulation XXVIII. of 1814. This statement is to be drawn up in a form similar to that prescribed for the stamp duty leviable in such suits, and the results contained in it are, after examination in the Remembrancer's Office, to be incorporated in a General Abstract to be forwarded to this Department for eventual check. You are accordingly requested, in bringing to credit in your Treasury Account the recoveries on this account, to enter them separately under the head of "Profit and Loss" in the manner shewn in the margin,* taking care that the collections, as per your Treasury Accounts, invariably correspond with those shewn in your Annual Returns.

(Signed) W. MAPLES,
*Offg. Extra Asstt. Acctt. Govt. of Bengal.*

Fort William, Acctt's. Office,
Revenue Departt., the 8th July, 1847.

আকৌণ্টেণ্ট জেনরল সাহেবের সরক্যুলর পত্র।

৭২৭ নম্বর।

কটকের দক্ষিণ অংশ ও উত্তর অংশ ও মধ্যম অংশ ও বাকরগঞ্জ ও ত্রিপুরা ও চাটিগাঁ ও রঙ্গপুর ও রাজশাহী ও মুরশিদাবাদ ও বীরভূম ও শাহাবাদ ও সারণ ও বেহার ও পাটনা ও বর্দ্ধমান ও হুগলী ও যশোহর ও নদীয়া ও ভাগলপুর ও ত্রিহুত ও মুঙ্গের ও পুরণিয়া ও দিনাজপুর ও গোয়ালপাড়া ও জিলহট ও ময়মনসিংহ ও ঢাকা ও মালদহ ও বগুড়া ও পাবনা ও বলুয়া ও ফরিদপুর ও বারাসত ও বাঁকুড়া ও হাজারীবাগ ও লোহারডগা এলাকা ও সিংহভূম এলাকা ও মানভূম এলাকা ও কলিকাতা ও চব্বিশপরগনার শ্রীযুত কালেক্টর সাহেব বরাবরেষু।

শ্রীযুত আকৌণ্টেণ্ট ওয়াকর সাহেবের গত ২৪ নবেম্বর তারিখের ৭১৫ A নম্বরী সরক্যুলর পত্রের অনুক্রমে তোমাকে জ্ঞাত করিতেছি যে শ্রীযুত আকৌণ্টেণ্ট সাহেব মোকদ্দমার সুপরিণ্টেণ্ডেণ্ট ও রিমেম্ব্রান্সর সাহেবের দ্বারা যে প্রস্তাব করিয়াছিলেন তাহাতে গবর্ণমেণ্ট সম্মত হইয়াছেন সেই প্রস্তাব এই যে ইষ্টাম্পের মাসুল ছাড়া ও তাহার অতিরিক্ত আদালতসম্পর্কীয় যে খরচা মোফলীস ফরিয়াদীর স্থানে ১৮১৪ সালের ২৮ আইনের ৯ ধারানুসারে আদায় হইতে পারে তাহার দাওয়া ও আদায় হওয়া টাকা ও বাকী টাকার এক কৈফিয়ৎ বৎসরের তুমি ঐ কার্য্যকারক সাহেবের নিকটে পাঠাও। ঐ প্রকার মোকদ্দমাসম্পর্কীয় ইষ্টাম্পের মাসুলের নিয়মে যে পাঠ নির্দ্দিষ্ট আছে এই কৈফিয়ৎ সেই পাঠানুসারে প্রস্তুত করিতে হইবেক এবং সেই কৈফিয়তের বৃত্তান্ত মোকদ্দমার সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের দফ্তরখানায় তজবীজ হইলে পর এক সাধারণ খোলাসার মধ্যে অর্পণ করিতে হইবেক এবং তৎপরে চূড়ান্ত তজবীজ হইবার জন্যে এই দিকিশ্তায় পাঠাইতে হইবেক। অতএব তোমার প্রতি হুকুম হইতেছে যে তোমার খাজানাখানার হিসাবে এই বাবৎ প্রাপ্ত সকল টাকা জমা করণের সময়ে নীচের নির্দ্দিষ্টমতে "তাবা" লাভ লোকসানের" খাতায় স্বতন্ত্র করিয়া লেখ। এবং তুমি এই বিষয়ে সাবধান হইবা যে তোমার খাজানাখানার হিসাবে আদায় হওয়া যে টাকা লেখা যায় তাহা নিত্য তোমার বার্ষিক কৈফিয়তে লিখিত হিসাবের সঙ্গে মেলে। ডবলিউ মেপল্‌স।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের আকৌণ্টেণ্ট সাহেবের একটিং অতিরিক্ত আসিষ্টাণ্ট।

ফোর্ট উলিয়ম। আকৌণ্টেণ্ট সাহেবের দফ্তরখানা।
রেবিনিউ ডিপার্টমেণ্ট ১৮৪৭। ৮ জুলাই।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

* "To Profit and Loss" — Amount received from suitors in formâ pauperis on account of law expences under Section 9, Regulation 28, of 1814, ... ... Rs. 00 0 0

* "লাভলোকসান",— ১৮১৪ সালের ২৮ আইনের ৯ ধারানুসারে মোকদ্দমার খরচার জন্যে মোফলীস ফরিয়াদীর স্থানে প্রাপ্ত ... টাকা •••

[*Government Gazette, 27th July, 1847.*]

## CIRCULAR ORDERS OF THE SUDDER BOARD OF REVENUE.

### No. 9 A.

*From the Secretary to the Sudder Board of Revenue, to the Commissioner of Revenue for the Division of ——.*

The Sudder Board of Revenue, having had under their consideration the important subject of the proper treatment of Law suits in the Country Courts connected with the Land Revenue Department, have directed me to issue the following Rules for your future observance. You will perceive that they have mostly been in force hitherto, and are now only brought together, and rendered more complete in some respects.

2d. Whenever you receive notice of an action against Government in any Zillah Court, if you should be of opinion that it would not be proper or advisable to defend it, you will submit the Plaint and papers of the case, together with a circumstantial report, giving your opinion thereon, to the Superintendent and Remembrancer of Legal Affairs. If on the other hand, you should be of opinion that the action admits of being, and ought to be, defended, you will, in addition, submit a draft of the Pleading you would file, as well as an abstract, in English, of the Plaint, and your proposed reply in parallel columns.

3d. In like manner, whenever you desire to institute an action on behalf of Government in any Zillah Court, you will submit, to the same Officer, the papers of the case, with a circumstantial report giving the grounds of your opinion, and a draft of your proposed Pleading.

4th. Whenever a suit, Regular or Miscellaneous, is decided against Government in a Zillah Court, which is open to an appeal to the Zillah Judge, you will, without loss of time, report on the merits of the decision to the Legal Remembrancer, stating whether in your opinion, an appeal should be preferred or not, and submitting a copy of the decree, or, if a Miscellaneous case, of the order.

5th. Whenever an appeal is instituted to the Zillah Judge against a decision passed by a lower tribunal in favor of Government, and the Government, as respondent, is summoned by the Court to answer the appeal, you will immediately report on the appeal to the Legal Remembrancer, submitting a copy of the Court's proceeding and a copy of your proposed reply.

6th. Whenever a decision, passed by a lower tribunal in favor of Government, is reversed in appeal by the Zillah Judge or the Principal Sudder Ameen to whom the appeal may have been referred, you will immediately report to the Legal Re-

## সদর বোর্ড রেবিনিউর সরক্যুলর আর্ডর।

### ৯ A. নম্বর।

অমুক এলাকার রাজস্বের শ্রীযুত কমিসনর সাহেবের প্রতি সদর বোর্ড রেবিনিউর শ্রীযুত সেক্রেটারী সাহেবের পত্র।

ভূমির রাজস্বের নিরিশ্‌তাসম্পর্কীয় যে মোকদ্দমা দেশীয় আদালতে উপস্থিত হয় তাহার উপযুক্তমতে নির্ব্বাহকরণের অতিগুরুতর বিষয় সদর বোর্ড রেবিনিউর সাহেবেরদের বিবেচনার অধীন হওয়াতে তাঁহারদের আদেশক্রমে পশ্চাৎ লিখিত বিধি তোমার উত্তর কালে কার্য্য সাধনের জন্যে পাঠাইতেছি। তোমার বুঝা হইবেক যে এই বিধির অধিকাংশ পূর্ব্বাবধি চলন আছে এক্ষণে কেবল সংগ্রহ করা গেল এবং কোনং বিষয় পূর্ব্বাপেক্ষা অধিক সম্পূর্ণ হইল।

২। কোন জিলা আদালতে সরকারের বিরুদ্ধে নালিশ উপস্থিত হওনের এত্তেলা তোমার নিকটে পঁহুছিলে যদ্যপি তোমার এমত বোধ হয় যে তাহার জওয়াব দেওয়া উপযুক্ত অথবা পরামর্শসিদ্ধ নহে তবে তুমি সেই মোকদ্দমার নালিশী আরজী এবং সকল কাগজপত্র এবং তদ্বিষয়ে আপনার অভিপ্রায় এক বেওরাযুক্ত রিপোর্টে লিখিয়া মোকদ্দমার সুপরিন্টেণ্ডেণ্ট ও রিমেম্ব্রান্সর সাহেবের নিকটে পাঠাইবা। পক্ষান্তরে যদ্যপি তোমার এমত বোধ হয় যে ঐ নালিশের জওয়াব দেওয়া যাইতে পারে এবং তাহার জওয়াব দেওয়া উচিত তবে উক্ত কাগজপত্রের অতিরিক্ত যে সওয়াল জওয়াব দাখিল করিতে চাহ তাহার এক মুসাবিদা এবং নালিশী আরজীর ইঙ্গরেজী ভাষায় লিখিত এক চুম্বক এবং তাহার পাশাপাশি তোমার প্রস্তাবিত উত্তর লিখিবা।

৩। এবং সেইরূপে যখন জিলার কোন আদালতে সরকারের পক্ষে তুমি কোন নালিশ উপস্থিত করিতে ইচ্ছা কর তখন তুমি উক্ত সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের নিকটে ঐ মোকদ্দমার কাগজপত্র এবং তোমার মতের হেতু এক বেওরাযুক্ত রিপোর্টে লিখিয়া তাহা এবং তোমার প্রস্তাবিত নালিশী আরজীর এক মুসাবিদা পাঠাইবা।

৪। যখন কোন রেগুলেশনমত অথবা ফুৎকরকা মোকদ্দমা কোন জিলার মধ্যস্থিত আদালতে সরকারের বিরুদ্ধে ডিক্রী হয় এবং জিলার জজ সাহেবের নিকটে তাহার আপীল হইতে পারে তখন তুমি অবিলম্বে ঐ নিষ্পত্তির দোষগুণের রিপোর্ট মোকদ্দমার সুপরিন্টেণ্ডেণ্ট ও রিমেম্ব্রান্সর সাহেবের নিকটে পাঠাইবা এবং তাহাতে লিখিবা যে তোমার মতে তাহার উপর আপীলকরা উচিত কি না এবং ঐ রিপোর্টের সঙ্গে ঐ ডিক্রীর এক নকল অথবা ফুৎকরকা মোকদ্দমা হইলে ঐ হুকুমের এক নকল পাঠাইবা।

৫। যখন কোন অধস্থ আদালতে সরকারের পক্ষে নিষ্পত্তি হয় এবং তাহার উপর আপীল জিলার জজ সাহেবের নিকটে হয় এবং ঐ আপীলের জওয়াব দেওনার্থ গবর্ণমেণ্টের রেস্পাণ্ডেণ্টস্বরূপ ঐ আদালতে তলব হয় তখন তুমি ঐ আপীলের বিষয়ে এক রিপোর্ট এবং আদালতের রুবকারীর এক নকল এবং তোমার প্রস্তাবিত উত্তরের এক নকল অযৌগে মোকদ্দমার সুপরিন্টেণ্ডেণ্ট ও রিমেম্ব্রান্সর সাহেবের নিকটে পাঠাইবা।

৬। যখন অধস্থ আদালতে গবর্ণমেণ্টের পক্ষে হওয়া কোন ডিক্রীর উপর প্রধান সদর আমীনের অথবা জিলার জজ সাহেবের নিকটে আপীল হয় এবং ঐ ডিক্রী তাঁহারদের দ্বারা অন্যথা করা যায় তখন তুমি তৎক্ষণাৎ ঐ অন্যথা করণের হুকুমের দোষগুণের বিষয়ের এক রিপোর্ট মোকদ্দমার সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের নিকটে

membrancer on the merits of the reversal, submitting a copy of the decree passed in appeal.

7th. In all the foregoing categories, if the Legal Remembrancer should concur in the opinion expressed by yourself, the course in which you both agree may at once be followed, without the necessity of any previous reference to or communication with the Board. If, on the other hand, the Legal Remembrancer should see reason to differ from your view of the case and of the course proper to be pursued, he will report on the case for the orders of the Board; provided always, that every case shall be reported to the Board by the Legal Remembrancer, in which, in consequence of the reversal by the Zillah Judge of the decision passed by a lower tribunal in favor of Government, it may be considered advisable to proceed in the Sudder Dewanny Adawlut.

8th. In like manner, during the progress of a suit, or an appeal, in any of the Zillah Courts, you will advise with the Legal Remembrancer in regard to all interlocutory orders which may be passed, or any petitions which it may be deemed advisable to file, or to answer, and be guided by his instructions on such occasions, as well as in the conduct of the suit, or appeal generally.

9th. It may sometimes be necessary, in cases decided by an Uncovenanted Judge, that you should lodge an appeal in the Judge's Court at once without waiting for a reply to your reference to the Remembrancer, only thirty days being allowed for appealing to the Zillah Judge against the decision of a lower tribunal, but on such occasions the appeal can be withdrawn if, in reply to your reference, it should be ruled that an appeal ought not to be preferred.

10th. Whenever an original suit is decided against Government in the Court of the Zillah Judge, or in that of the Principal Sudder Ameen, if the appeal from his decision lies to the Sudder Dewanny Adawlut, you will immediately report on the merits of the decision, and submit a copy of the decree, and the draft of a petition of appeal, if you should be of opinion that an appeal ought to be preferred to the Legal Remembrancer who will take the orders of the Board as to whether an appeal shall or shall not be instituted.

11th. In like manner, whenever the Board may receive notice of an appeal in the Sudder Dewanny Adawlut against an original decision passed in favor of Government in the Court of the Zillah Judge or Principal Sudder Ameen, you will be required by the Legal Remembrancer to report on the merits of the decision, and to submit a copy of the decree and the draft of a reply to that officer, who will take the orders of the Board as to whether the appeal shall be defended or not—and all suits and proceedings in the Sudder Dewanny Adawlut will be conducted by the Legal Remembrancer under the direction and controul of the Board.

[*Government Gazette, 27th July, 1847.*]

পাঠাইবা এবং ঐ আপীলমুখে যে ডিক্রী হয় তাহার এক নকলও পাঠাইবা।

৭। উপরের উক্ত সকল গতিকে যদি মোকদ্দমার সুপরিন্টেণ্ডেণ্ট সাহেব তোমার মতে ঐক্য হন তবে কার্য্যের যে রীতির বিষয়ে তোমরা উভয়ে সম্মত হইয়াছ তদনুসারে একেবারে কার্য্য আরম্ভ করিতে পার এবং কার্য্য করণের পূর্ব্বে বোর্ডের সাহেবেরদের নিকটে সেই বিষয় অর্পণ করণের অথবা ঐ সাহেবেরদের সঙ্গে কোন লিখনপঠন করণের আবশ্যক হইবেক না। কিন্তু পক্ষান্তরে যদি সেই মোকদ্দমার এবং তাহাতে যাহা কর্ত্তব্য সেই বিষয়ে মোকদ্দমার সুপরিন্টেণ্ডেণ্ট সাহেব তোমার বিবেচনাতে সম্মত না হওনের কোন কারণ দেখেন তবে তিনি সেই মোকদ্দমায় বোর্ডের সাহেবেরদের হুকুম পাইবার নিমিত্তে তথায় রিপোর্ট করিবেন। কিন্তু তোমার ইহা বিশেষ জানা কর্ত্তব্য যে যে প্রত্যেক গতিকে অধীন আদালতের সরকারের পক্ষে করা নিষ্পত্তি জিলার জজ সাহেবের দ্বারা অন্যথা হওয়াপ্রযুক্ত সেই বিষয় সদর দেওয়ানী আদালতে উপস্থিত করা উপযুক্ত বোধ হয় এমত প্রত্যেক গতিকে মোকদ্দমার সুপরিন্টেণ্ডেণ্ট সাহেব বোর্ডে রিপোর্ট করিবেন।

৮। সেইরূপে জিলার কোন আদালতে কোন মোকদ্দমা বা কোন আপীলের নির্ব্বাহ হওনের সময়ে যে সকল হুকুম দেওয়া যায় অথবা যে কোন দরখাস্ত দাখিল করিতে বা যে কোন দরখাস্তের জওয়াব দিতে উপযুক্ত বোধ হয় সেই সকল বিষয়ে মোকদ্দমার সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের সঙ্গে তুমি পরামর্শ করিবা এবং সেই২ বিষয়ে এবং সামান্যতঃ মোকদ্দমা কি আপীল চালাওনের বিষয়ে তাঁহার উপদেশানুসারে কার্য্য করিবা।

৯। কোন২ গতিকে অচিহ্নিত বিচারকের দ্বারা মোকদ্দমার নিষ্পত্তি হইলে মোকদ্দমার সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের নিকটে তুমি যাহা জিজ্ঞাসা করিয়াছ তাহার উত্তরের অপেক্ষা না করিয়া একেবারে আপীল দাখিল করণের আবশ্যক হইতে পারে যেহেতুক অধস্থ আদালতের নিষ্পত্তির উপর জিলার জজ সাহেবের নিকটে আপীল করণার্থ কেবল ত্রিশ দিন মিয়াদ নির্দ্দিষ্ট আছে কিন্তু এইং গতিকে তোমার জিজ্ঞাসার উত্তরে যদি আপীল না করণের আদেশ হয় তবে সেই আপীল উঠান যাইতে পারে।

১০। কোন আসল মোকদ্দমা জিলার জজ সাহেবের অথবা প্রধান সদর আমীনের আদালতে সরকারের বিরুদ্ধে ডিক্রী হইলে যদি ঐ নিষ্পত্তির উপর আপীল সদর দেওয়ানী আদালতে করিতে হয় এবং যদ্যপি তোমার বোধে সেইরূপ আপীলকরা উপযুক্ত তবে তুমি অবিলম্বে ঐ নিষ্পত্তির দোষগুণ এবং ডিক্রীর নকল এবং আপীলী আরজীর এক মুসাবিদা মোকদ্দমার সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের নিকটে পাঠাইবা এবং আপীল উপস্থিত করণ কি না করণের বিষয়ে তিনি বোর্ডের সাহেবেরদের হুকুম চাহিবেন।

১১। সেইরূপে যখন বোর্ডের সাহেবেরদের নিকটে এইমত সম্বাদ পঁহুছে যে জিলার জজ সাহেবের অথবা প্রধান সদর আমীনের আদালতে সরকারের পক্ষে হওয়া কোন আসল ডিক্রীর উপর সদর দেওয়ানী আদালতে আপীল হইয়াছে তখন মোকদ্দমার সুপরিন্টেণ্ডেণ্ট সাহেব সেই নিষ্পত্তির দোষগুণের বিষয়ের এক রিপোর্ট এবং ঐ ডিক্রীর এক নকল এবং তাহার উত্তরের এক মুসাবিদা তোমার নিকটে চাহিবেন এবং সেই আপীলের জওয়াব দেওন কি না দেওনের বিষয়ে তিনি সদর বোর্ডের হুকুম লইবেন। এবং সদর দেওয়ানী আদালতে সকল মোকদ্দমা ও কার্য্য বোর্ডের সাহেবেরদের হুকুম ও কর্ত্তৃত্বাধীনে মোকদ্দমার সুপরিন্টেণ্ডেণ্ট সাহেব নির্ব্বাহ করিবেন।

12th. These rules imply of course previous communication between yourself and the Collector, with whom the immediate conduct of suits in the Zillah Courts, subject to your supervision and controul, lies—and you will be pleased to issue such instructions to the several Collectors subordinate to you, as may be necessary to enable you to act up to the present rules, giving them specially to understand that all drafts of Plaints, Pleadings, and Petitions are to be prepared by the Government Pleader from materials furnished by the Collector, the latter being responsible for the facts, and the former for the law and style. But the Collector, of course, will always be at liberty to submit also a draft of his own, if he should disapprove of the one furnished by the Pleader.

13th. A copy of this Circular will be forwarded to the Legal Remembrancer for his information and guidance.

(Signed) G. PLOWDEN, *Secretary.*

Sudder Board of Revenue,
Fort William, the 29th May, 1847.

১২। এই বিধির দ্বারা সুতরাং এই বোধ হইতেছে যে তোমার ও কালেক্টর সাহেবের মধ্যে মোকদ্দমা হওনের পূর্ব্বে লিখনপঠন হইবেক যেহেতুক জিলা আদালতে সকল মোকদ্দমার নির্ব্বাহ করণের ভার কালেক্টর সাহেবের প্রতি আছে। কিন্তু তাহা তোমার দৃষ্টি ও কর্তৃত্বের অধীন অতএব এই বিধির অনুসারে তোমার কার্য্য করিতে পারিবার নিমিত্ত তোমার অধীন নানা কালেক্টর সাহেবকে যে২ উপদেশ দেওয়া আবশ্যক বোধ হয় তাহা তাঁহাদিগকে দিবা এবং তাঁহারদিগকে বিশেষরূপে জানাইবা যে সকল নালিশী আরজীর ও সওয়াল জওয়াবের ও দরখাস্তের মুসাবিদা কালেক্টর সাহেবের দেওনা উপদেশানুসারে সরকারের উকীল প্রস্তুত করিবেন তন্মধ্যে বৃত্তান্তের বিষয়ে কালেক্টর সাহেব দায়ী কিন্তু আইন ও কথার বিন্যাসের বিষয়ে ঐ উকীল দায়ী। পরন্তু মুতরাং কালেক্টর সাহেব যদি উকীলের প্রস্তুত করা মুসাবিদাতে সম্মত না হন তবে আপনার লিখিত এক মুসাবিদা দাখিল করিতে পারেন।

১৩। এই সরক্যুলর অর্ডরের এক নকল মোকদ্দমার সুপরিন্টেণ্ডেণ্ট ও রিমেম্ব্রান্সর সাহেবের উপদেশ ও বিজ্ঞাপনের নিমিত্তে পাঠান যাইতেছে।

জি প্লৌডন। সেক্রেটারী।

সদর বোর্ড রেবিনিউ।
ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ২৯ মে।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## CIRCULAR ORDER OF THE SUDDER DEWANNY AND NIZAMUT ADAWLUT.

No. 19

*To the Civil and Criminal Authorities in the Lower Provinces.*

The Court anticipating that prosecutions for forgery brought to light in the course of Civil Judicial proceedings, may become more frequent, as the expediency of using every lawful means for the suppression of that offence becomes more obvious, think it useful to notify, that the provisions of Section 4, Regulation III. of 1804, have been held by both Courts of Nizamut Adawlut, to be capable of enforcement by the Civil Judges against any party who may abscond, being at the time under a charge of forgery, brought to light in the course of Civil Judicial proceedings. It will be the duty of the Civil Judge, in such cases, to call upon the Magistrate of the district to perform the acts described in Section 4, Regulation III. of 1804, and the corresponding Section of Regulation XX. of 1817, with a view to the apprehension of the absconding party, and it will be incumbent on the Magistrate to obey such requisitions, and to proceed as he would do, were the absconding party in question charged with a Criminal offence, primarily cognizable in his Court. The principle, set forth in the 3rd Para. of Construction No. 648, is declared applicable to attachment of property directed to be made under the sanction of the law above cited, and these instructions.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, the 17th May, 1847.

## সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের সরক্যুলর অর্ডর।

১৯ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত দেওয়ানী ও ফৌজদারীর কার্য্যকারক মহাশয়েষু।

সদর আদালতের সাহেবেরা বোধ করেন যে জাল করণ দোষ নিবারণ করিবার জন্যে সর্ব্ব প্রকার উপযুক্ত উপায় করা উচিত এই বিষয় যেমন সকলের অধিক বোধ হয় তেমন দেওয়ানী মোকদ্দমার নির্ব্বাহ হওন সময়ে ধরা পড়া সেই দোষের বিষয়ে নালিশ ক্রমে২ বাড়িবেক অতএব তাঁহারা ইহা জানাইতে উচিত বোধ করেন যে বাঙ্গলাপ্রভৃতি দেশের এবং উত্তর পশ্চিম দেশের নিজামৎ আদালতের সাহেবেরা নির্দ্ধারণ করিয়াছেন যে দেওয়ানী মোকদ্দমার নির্ব্বাহ হওন সময়ে জাল করণ দোষ ধরা পড়িলে যে ব্যক্তির প্রতি অভিযোগ হয় সে ব্যক্তি যদি নালিশগ্রস্ত হইয়া পলায়ন করে তবে দেওয়ানীর জজ সাহেব ১৮০৪ সালের ৩ আইনের ৪ ধারামতে কার্য্য করিতে পারেন। এমত গতিকে দেওয়ানীর জজ সাহেবের কর্ত্তব্য যে ঐ রুপোশহওয়া ব্যক্তিকে গ্রেপ্তার করিবার জন্যে ঐ জিলার মাজিষ্ট্রেট সাহেবকে ১৮০৪ সালের ৩ আইনের ৪ ধারা ও ১৮১৭ সালের ২০ আইনের তদনুযায়ি ধারার নির্দ্দিষ্ট কার্য্য করিতে হুকুম করেন এবং সেই হুকুমমতে মাজিষ্ট্রেট সাহেবের কার্য্য করিতে হইবেক এবং ফৌজদারী যে দোষ প্রথমতঃ ঐ মাজিষ্ট্রেট সাহেবের আদালতে বিচার্য্য হয় সেই দোষে অভিযুক্ত ব্যক্তি রুপোশ হইলে যে প্রকার করিতেন মাজিষ্ট্রেট সাহেব সেই প্রকার কার্য্য করিবেন। আরো হুকুম হইল যে উক্ত আইনানুসারে সম্পত্তি ক্রোক করিবার বিষয়ে যে হুকুম আছে তাহার প্রতি এবং এই বিধানের প্রতি ৬৪৮ নম্বরী আইনের অর্থের ৩ দফার মূল নিয়ম খাটে।

ডবলিউ কর্কপাট্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম ১৮৪৭। ১৭ মে।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## NOTIFICATIONS.

### ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

*The 16th July, 1847.*

APPOINTMENT.

Baboo Doorgaperaud Bose to be Acting Moonsiff of Sookasgur, Nuddea, until further orders.

LEAVE OF ABSENCE.

Baboo Kasseeur Mitter, Moonsiff of Sooksagur, Zillah Nuddea, for one month from the 23d instant, in extension of that granted on the 24th ultimo.

B J Colvin, *Register*

---

## রাজকর্ম্মে নিয়োগ।

১৪৪৬ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর্ সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ১৪ জুলাই।

ঢাকার মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টান্ট শ্রীযুত আর জে রিচার্ডসন সাহেব (Mr R J Richardson,) ঐ জিলাতে জাইন্ট মাজিষ্ট্রেটের ও ডেপুটী কালেক্টরের ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

শ্রীযুত সি টি ইমলে সাহেব (Mr C T Imlay,) চৌলমেনের সব আসিষ্টান্ট চিকিৎসক হইবেন।

সব-আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত বাবু হরনাথ মিত্র বাকরগঞ্জের অবৈতনিক হাসপিটাল ও ঔষধালয়ের অধ্যক্ষতা কর্ম্মে নিযুক্ত হইয়াছেন।

জিলা চব্বিশপরগনার অরিপী কর্ম্মে নিযুক্ত ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু তারাচাঁদ ঘোষ দ্বিতীয় শ্রেণী ভুক্ত হইয়াছেন।

১৮৪৭ সাল ১৯ জুলাই।

শ্রীযুত টেট সাহেবের (Mr Tait,) পরিবর্ত্তে শ্রীযুত ডি টি মর্টন সাহেব (Mr D T Morton,) মৌলমেনের সিবিল আসিষ্টান্ট চিকিৎসক হইবেন।

সব-আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত বাবু বৈদ্যনাথ ব্রহ্ম চাটিগাঁয়ে গবর্ণমেন্টের ঔষধালয়ের অধ্যক্ষতা কর্ম্মে নিযুক্ত হইয়াছেন।

ছুটী।

১৮৪৭ সাল ১৯ জুলাই।

যশোহরের সিবিল আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত ডাক্তর ডবলিউ এচ বি রস সাহেব (Dr W H. B Ross,) চৌদ্দ দিনের ছুটী পাইয়াছেন।

বালেশ্বরের সদর আমীন ও মুনসেফ শ্রীযুত মৌলবী মহম্মদ ফারুক খাঁ গত মে মাসের ১৬ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত চারি দিনের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ২১ জুলাই।

পুরোলিয়ার ও সিংহপুর ও সনাকার শ্রীযুত গবর্নর্ সাহেব সনাকার চিকিৎসক শ্রীযুত জে এ রাটন সাহেবকে (Mr. J. A. Ratton,) যে ছুটী দেন্ তাহা বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর সাহেব ১৮৪৭ সালের ৩১ মার্চ ও ৯ জুন তারিখে মঞ্জুর করেন্ তাহার অবশিষ্ট কাল গত আপ্রিল মাসের ২৮ তারিখঅবধি রহিত হইল সেই তারিখে শ্রীযুত রাটন সাহেব আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন্।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ১০ জুলাই।

শ্রীযুত ই সি ক্রাষ্টর সাহেব ও শ্রীযুত এচ রোস সাহেব (Messrs. E. C. Craster, and H Rose,) শ্রীযুত অনরবিল কোর্ট অব ডিরেক্টর্স সাহেবেরদের দ্বারা বাঙ্গলা দেশের সিবিলসম্পর্কীয় সিবিল্‌স্থান নিযুক্ত হইয়া বর্ত্তমান মাসের ৬ তারিখে পঁহুছিয়াছেন এমত রিপোর্ট করেন।

১৮৪৭ সাল ২১ জুলাই।

মুরশিদাবাদের সিবিল ও সেশন জজ শ্রীযুত এচ পি রসেল সাহেব (Mr H P. Russell,) বর্ত্তমান মাসের ১৪ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন্।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

১৪৭৬ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ১৯ জুলাই।

শ্রীযুত ডি রিচার্ডসন সাহেব (Mr. D. Richardson,) জিলা হুগলীতে ১৮৪৩ সালের ১৫ আইনানুসারে ডেপুটী মাজিষ্ট্রেট হইবেন।

১৮৪৭ সাল ২০ জুলাই।

শ্রীযুত বাবু নবীনচন্দ্র মুখুয্যা জিলা মুরশিদাবাদে ১৮৪৩ সালের ১৫ আইনানুসারে ডেপুটী মাজিষ্ট্রেট হইবেন।

১৮৪৭ সাল ২১ জুলাই।

শ্রীযুত জি জি বালফোর সাহেব (Mr G G. Balfour,) ও শ্রীযুত ডবলিউ টি টক্কর সাহেব (Mr. W. T. Tucker,) মান্দ্রাজে বিদ্যাধ্যাপনের কমিটির মেম্বর হইবেন।

শ্রীযুত মৌলবী ইকরামুল হক পশ্চিম বর্দ্ধমানের অকওনায়ক হইবেন।

ছুটী।

১৮৪৭ সাল ১০ জুলাই।

গোবিন্দপুরের ডেপুটী মাজিষ্ট্রেট শ্রীযুত বি উড সাহেব (Mr B Wood,) গত মাসের ৩০ তারিখে যে ছুটী পান তদতিরিক্ত পাঁচ দিনের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ২১ জুলাই।

কলিকাতার ডেপুটী কালেক্টর শ্রীযুত ডি ডবলিউ ফ্রেজর সাহেব (Mr D W. Fraser,) চিকিৎসকের সর্টিফিকটক্রমে চারি মাসের ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ১৯ জুলাই।

শ্রীযুত জে এস স্পেঙ্কি সাহেব (Mr J. S. Spankie,) শ্রীযুত অনরবিল কোর্ট অব ডিরেক্টর্স সাহেবেরদের দ্বারা বাঙ্গলা দেশের সিবিলসম্পর্কীয় সিবিল্‌স্থান নিযুক্ত হইয়া বর্ত্তমান মাসের ১৫ তারিখে পঁহুছিয়াছেন এমত রিপোর্ট করেন্।

---

১৪৮৬ নম্বর।

নিয়োগ।

১৮৪৭ সাল ২৪ জুলাই।

শ্রীযুত পাদরি এফ ডবলিউ বয়স সাহেব (Reverend

[*Government Gazette, 27th July, 1847.*]

---

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের হুকুম।

১৮৪৭ সাল ১৬ জুলাই।

নিয়োগ।

শ্রীযুত বাবু দুর্গাপ্রসাদ বসু অন্য হুকুম না হওনপর্য্যন্ত নদীয়াতে সুখসাগরের একটিং মুনসেফ হইবেন।

ছুটী।

জিলা নদীয়ার সুখসাগরের মুনসেফ শ্রীযুত বাবু কাশীশ্বর মিত্রকে গত মাসের ২৪ তারিখে যে ছুটী দেওয়া যায় তদতিরিক্ত বর্ত্তমান মাসের ২৩ তারিখঅবধি এক মাসের ছুটী দেওয়া গেল।

বি জে কলবিন। রেজিষ্টর।

F. W. Vaux,) মুঙ্গেরের ও ভাগলপুরে ধর্ম্মোপদেশক হইবেন।

শ্রীযুক্ত পাদরি জে এচ এ রড্ড সাহেব (Reverend J. H. A. Rudd,) চুঁচুড়ার ধর্ম্মোপদেশক হইবেন।

শ্রীযুক্ত পাদরি টী উড সাহেব (Reverend T. Wood,) কিঞ্চিৎ কালপর্য্যন্ত কলিকাতা নগরের সেণ্ট জেম্‌সনামক ভজনালয়ের একটিং ধর্ম্মোপদেশক হইবেন।

শ্রীযুক্ত পাদরি জে বেল সাহেব (Reverend J. Bell,) দমদমার ধর্ম্মোপদেশক হইবেন।

শ্রীযুক্ত পাদরি এচ এস ফিশর সাহেব (Reverend H. S. Fisher,) ও শ্রীযুক্ত পাদরি টী উড সাহেব (Rev. T. Wood,) আগামি অক্টোবর মাসের ৮ তারিখঅবধি অথবা সেণ্ট পালনামক প্রধান গির্জাঘরের প্রতিষ্ঠা হওনের তারিখঅবধি তথাকার ধর্ম্মোপদেশক হইবেন।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত আনরবিল ডেপুটী গবর্ণর সাহেবের হুকুমক্রমে। এফ জে হালিডে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

INSOLVENT COURT. — দেউলিয়ারদের আদালত।

---

## IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, bearing date the fifteenth day of the present month of July, the matters of the petition of DAVID PITCAIRN THOMS, lately of Doomtollah Street in the town of Calcutta, and who carried on business in the same place as a Merchant and Agent, in copartnership with one Edward Touche, under the style and firm of Thoms, Touche and Company, and late of Moocheeparrah Lane, in Calcutta aforesaid, and now a prisoner confined for debt in the Common Gaol of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his late Majesty George the Fourth, entitled "an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies," are appointed to be heard in the said Court, on Saturday, the fourth day of September next, at the hour of eleven o'clock in the forenoon

The names of the creditors of the said DAVID PITCAIRN THOMS appear in a Schedule filed by him in the Office of the Chief Clerk of the said Court, to which any creditor may refer.

Calcutta, 20th July, 1847. — SHAW and LYONS, *Attornies for the Insolvent.*

শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

টম্‌স টুশ কোম্পানির নামে এড্বার্ড টুশ সাহেবের সঙ্গে কলিকাতা নগরে সওদাগরী ও এজেন্সী কর্ম্মকারি পূর্ব্বে ঐ কলিকাতা নগরের মুচিপাড়া গলিনিবাসি পরে ডোমতলার রাস্তানিবাসি ডেবিড পিটকের্ন টম্‌স সাহেব কলিকাতা নগরের সাধারণ জেলখানায় ঋণপ্রযুক্ত কয়েদ হইয়া ভারতবর্ষের দেউলিয়া ঋণিরদের উপকারার্থ আইননামক মৃত চতুর্থ জর্জ রাজার নবম বৎসরের আইনের দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান জুলাই মাসের ১৫ তারিখে উক্ত আদালতে হুকুম হইল যে তাঁহার দরখাস্তের মর্ম্ম আগামি সেপ্টেম্বর মাসের ৪ তারিখ শনিবার বেলা এগার ঘণ্টার সময়ে উক্ত আদালতে শুনা যায়।

উক্ত ডেবিড পিটকের্ন টম্‌স সাহেবের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

কলিকাতা ১৮৪৭। ২০ জুলাই। — শা ও লায়ন্স। দেউলিয়ার উকীল।

---

In the matter of GEORGE FRASER RAILEY, heretofore carrying on trade, and business in Waterloo Street in Calcutta, in copartnership with William Newson, late of Calcutta aforesaid, and now residing in Great Britain under the name, style and firm of W. Newson and Company, as Wine Merchants and Commission Agents, and since carrying on trade and business as a Wine Merchant and Commission Agent, in Waterloo Street aforesaid, on his own account under the said name, style and firm of W. Newson and Company, and now residing in the French Settlement of Chandernagore, in the Province of Bengal.

NOTICE is hereby given, that by an order of this Court, made on this nineteenth day of July instant, it was adjudged that the Petition of John Holmes, a creditor of the said GEORGE FRASER RAILEY, presented to the said Court, was true, and that the said George Fraser Railey had committed an Act of Insolvency, and by another order of the said Court, made in this matter, and bearing date the said 19th July instant, Robert O'Dowda Esquire, was duly appointed Assignee of the estate and effects of the said George Fraser Railey.

W. D. H. OSBMY, *Solicitor for John Holmes, Petitioning Creditor and for Robert O'Dowda, Esq. Assignee of the said Estate.*

19th July, 1847, 8, Old Post Office Street, Calcutta.

ডবলিউ নিউসন কোম্পানির নামে পূর্ব্বে কলিকাতা নগরনিবাসি এক্ষণে গ্রেটব্রিটেননিবাসি উলিয়ম নিউসন সাহেবের সঙ্গে কলিকাতা নগরের ওয়াটর্লু স্ট্রিটে সরাবওয়ালা ও কমিসান এজেন্সী কর্ম্মকারী পরে উক্ত ডবলিউ নিউসন কোম্পানির নামে উক্ত ওয়াটর্লু স্ট্রিটে আপনার তরফে সরাবওয়ালা ও কমিসান এজেন্সী কর্ম্মকারী এক্ষণে বাঙ্গলা দেশের চন্দননগরনামক ফ্রান্সীজেরদের অধীন নগরনিবাসি জর্জ ফ্রেজর রেলি সাহেবের বিষয়ে।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান জুলাই মাসের ১৯ তারিখে উক্ত আদালতে নির্দ্ধারণ হইল যে উক্ত জর্জ ফ্রেজর রেলি সাহেবের মহাজন জান হোম্‌স সাহেব যে দরখাস্ত উক্ত আদালতে দাখিল করেন তাহা সত্য এবং উক্ত জর্জ ফ্রেজর রেলি সাহেব দেউলিয়া হইলেন এবং বর্ত্তমান জুলাই মাসের ১৯ তারিখে উক্ত আদালতের অন্য হুকুমক্রমে শ্রীযুক্ত রাবর্ট ওডোডা সাহেব উক্ত জর্জ ফ্রেজর রেলি সাহেবের মাল ও সম্পত্তির আসৈনি পদে নিযুক্ত হন।

১৮৪৭ সাল ১৯ জুলাই। কলিকাতা। — ডবলিউ ডি এচ ওবি।

পুরাতন ডাকঘরের রাস্তার ৮ নং। — দরখাস্তকারি মহাজন জান হোম্‌স সাহেবের

এবং উক্ত ইষ্টেটের আসৈনি শ্রীযুক্ত রাবর্ট ওডোডা সাহেবের উকীল।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ২৭ জুলাই।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুক্ত জান মার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, AUGUST 3, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ৩ আগষ্ট।


## DRAFTS OF ACTS.

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,
THE 10TH JULY, 1847.

The following extract from the proceedings of the Honourable the President of the Council of India in Council, in the Legislative branch of the Home Department, under date the 10th July, 1847, is published for general information :

Read a second time the Draft of a proposed Act, dated the 7th November, 1846, and published in the *Bengalee Government Gazette* of the 8th December, 1846, for the Survey and Assessment of Lands in the Town of Calcutta, within the local limits of the jurisdiction of Her Majesty's Supreme Court of Judicature.

*Resolution.*—The Honourable the President in Council resolves, that the following amended Draft on the subject be published for general information.

ACT NO. —— OF 1847.

*An Act for the Survey of Lands in the Town of Calcutta, within the Local Limits of the Jurisdiction of Her Majesty's Supreme Court of Judicature.*

Whereas it is expedient that a correct Survey should be made of all lands in the Town of Calcutta within the local limits of Her Majesty's Supreme Court of Judicature :

It is therefore hereby enacted, that it shall be lawful for the Governor of Bengal to appoint an Officer to survey the lands situate within the said local limits, and such Officer shall proceed to survey the same and to register the names of the owners and occupiers thereof as far as they can be ascertained, and such Officer shall, by public notification, invite

## আইনের মুসাবিদা।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৭ সাল ১০ জুলাই।

দেশীয় ডিপার্টমেণ্টের লেজিসলেটিব নিরূপণার্থ ভারতবর্ষের কৌন্সেলের শ্রীযুত অনরবিল প্রেসীডেণ্ট সাহেবের হজুর কৌন্সেলে ইঙ্গরেজী ১৮৪৭ সালের ১০ জুলাই তারিখের কার্য্যের নীচের লিখিত চুম্বক সকল লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হইতেছে।

১৮৪৬ সালের ৭ নবেম্বর তারিখের শ্রীশ্রীমতী মহারাণীর সুপ্রিম কোর্টের এলাকার বিশেষ সীমানরবন্দের মধ্যে কলিকাতা শহরের ভূমির জরিপ ও কর ধার্য্য করণের বিষয়ে প্রস্তাবিত আইনের যে মুসাবিদা ১৮৪৬ সালের ৮ ডিসেম্বর তারিখের বাঙ্গলা গবর্ণমেণ্ট গেজেটে প্রকাশ হয় তাহা দ্বিতীয়বার পাঠ করা গেল।

নির্দ্ধারণ।

শ্রীযুত অনরবিল প্রেসীডেণ্ট সাহেব হজুর কৌন্সেলে নির্দ্ধারণ করিয়াছেন যে সেই বিষয়ে নীচের লিখিত শুদ্ধ মুসাবিদা সকল লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল —— আক্ট।

শ্রীশ্রীমতী মহারাণীর সুপ্রিম কোর্টের এলাকার বিশেষ সীমানরবন্দের মধ্যে কলিকাতা শহরের ভূমির জরিপ করণের আইন।

যেহেতুক শ্রীশ্রীমতী মহারাণীর সুপ্রিম কোর্টের বিশেষ সীমানরবন্দের মধ্যে কলিকাতা শহরের সকল ভূমির যথার্থ জরিপ করা উচিত বোধ হইয়াছে।

অতএব ইহাতে হকুম হইল যে উক্ত বিশেষ সীমানরবন্দের মধ্যস্থিত ভূমি জরিপ করিবার নিমিত্তে বাঙ্গলা দেশের শ্রীযুত গবর্ণর সাহেব এক জন কর্ম্মকারককে নিযুক্ত করিতে পারেন এবং ঐ কর্ম্মকারক ঐ ভূমি জরিপ করিবেন এবং যেপর্য্যন্ত জানা যাইতে পারে সেইপর্য্যন্ত ঐ ভূমির মালিকেরদের ও দখীলকারেরদের নাম রেজিষ্টরী করিবেন এবং ঐ কর্ম্মকারক ঘোষণার দ্বারা ঐ বিশেষ সীমানরবন্দের মধ্যস্থিত ভূমি ও বাটীর মালিক ও

all persons owning or occupying lands and tenements within the said local limits, to appear before him in person or by duly constituted attorney at whatever place within the said limits his Office may be held, and to bring with him all Pottahs, Ground Rent Bills, Bills of Sale, or other writings requisite for the ascertainment of the past and present boundaries of such lands.

II. And it is hereby enacted, that the said Officer shall for the purposes of this Act have full power and authority at all seasonable hours in the day time to enter or to direct his subordinate Officers to enter into and upon any land or tenement within the said local limits, and in and upon the land on which any house, building or other erection is built or building or intended to be built, and into and upon any buildings or any part thereof without being liable to any action at law or suit in equity, or any other legal proceedings or molestation whatsoever, for or on account of such entry into, or of any thing done or to be done in any part thereof in pursuance of this Act. Provided, that such Officer or subordinate Officers shall not enter upon any lands or tenements which may be occupied at the time unless with the consent of the occupier thereof, without previously giving the said occupier reasonable notice of his or their intention to do so. Provided also, that if any action shall be commenced in the Supreme Court against any such Officer or subordinate Officer for any entry made or other thing done under the authority of, or in pursuance of this Act, it shall be lawful for him or them to plead the general issue and to give the special matter in evidence.

III. And it is hereby enacted, that if any person at any time shall obstruct or molest the said Officer, or any of his subordinate Officers in the performance and execution of his or their duty, or any thing which they are required to do by or by virtue or in consequence of this Act, every such person so offending shall be guilty of a misdemeanour and shall on conviction before a Magistrate for the Town of Calcutta, forfeit and pay for every such offence any sum not exceeding 200 Rupees.

IV. And whereas such notification as is directed by Section 1 of this Act, may not in all cases be effectual, it is therefore hereby enacted, that it shall be lawful for the Surveying Officer to cause any person owning or occupying lands or tenements within the said local limits, or his Agents or representatives, to be served with a special notice under his official seal and signature, stating the purpose for which the attendance of such person is required, and any document essential for the purposes of this Act which such person is to bring with him and the period within which such person is to attend, and if such person cannot be found the notice shall be affixed to his usual place of residence if that be within the said local limits, or if

দখীলকার সকল ব্যক্তিকে উক্ত সীমার মধ্যে যে কোন স্থানে তাঁহার দপ্তরখানা স্থাপন হয় সেই স্থানে তাঁহার সম্মুখে স্বয়ং উপস্থিত হইতে কিম্বা উপস্থিত হওনার্থ রীতিমতে কোন মোক্তারকে নিযুক্ত করিতে এবং উক্ত জমীর পূর্ব্বকার ও বর্ত্তমান সীমানা নিশ্চয় করণের জন্যে যে সকল পাট্টা ও জমির খাজানার বিল এবং বিক্রয়পত্র কিম্বা অন্য যে কোন দলীলের আবশ্যক হয় তাহা আপনাদের সঙ্গে আনিতে তলব করিবেন ইতি।

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের অভিপ্রায়ের নিমিত্তে উক্ত কর্ম্মকারকের এই সম্পূর্ণ শক্তি ও ক্ষমতা থাকিবেক যে উক্ত বিশেষ সীমানবন্দের মধ্যস্থিত কোন জমি অথবা বাটীতে এবং যে জমিতে কোন ঘর বা বাটী কি অন্য এমারত গাঁথা হইয়াছে বা গাঁথা যাইতেছে কি গাঁথিবার কল্পনা আছে তাহার মধ্যে এবং কোন এমারতে কি এমারতের কোন ভাগে দিবাভাগে সকল উপযুক্ত ঘড়ীতে প্রবেশ করেন অথবা তাঁহার তাবেদার কর্ম্মকারককে প্রবেশ করিবার হুকুম দেন এবং সেইরূপে প্রবেশ করণের জন্যে বা নিমিত্তে অথবা সেই স্থানের কোন ভাগে এই আইনানুসারে যে কোন কর্ম্ম করেন বা করিতে উদ্যত হন তাহার জন্যে আইনক্রমে এবং এক্যুইটিক্রমে তাঁহার নামে কোন নালিশ হইতে পারে না অথবা তাঁহার প্রতিকূলে আইনসম্পর্কীয় অন্য কোন কার্য্য বা ল্যাঠাও হইতে পারিবেক না। কিন্তু জানা কর্ত্তব্য যে যদি ঐ জমি বা বাটীতে তৎসময়ে কোন ব্যক্তি থাকে তবে সেই ব্যক্তির অনুমতি না পাইলে অথবা তাঁহার বা তাঁহারদের প্রবেশ করণের মানসের উপযুক্ত এত্তেলা উক্ত ব্যক্তিকে না দিলে ঐ কর্ম্মকারক কি তাঁহার তাবেদার আমলারা ঐ জমি অথবা বাটীতে প্রবেশ করিতে পারিবেন না। আরো জানা কর্ত্তব্য যে এই আইনের ক্ষমতাক্রমে কিম্বা এই আইনের হুকুমমতে কোন স্থানে প্রবেশ করণ কিম্বা অন্য কোন কার্য্য করণপ্রযুক্ত উক্ত কোন কর্ম্মকারক কিম্বা অধীন কর্ম্মকারকের নামে যদি সুপ্রিম কোর্টে নালিশ আরম্ভ হয় তবে সেই কর্ম্মকারক কিম্বা তাবেদার কর্ম্মকারক তাঁহার "জেনরল ইস্যু" নামক জওয়াব দিতে পারেন এবং বিশেষ বিষয়ের সাক্ষ্য দিতে পারেন ইতি।

৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে ঐ কর্ম্মকারক অথবা তাঁহার তাবেদার কোন আমলাদের কর্ত্তব্য কার্য্য করণের সময়ে অথবা এই আইনক্রমে অথবা তাহার শক্তিক্রমে কি এই আইনপ্রযুক্ত তাঁহারদের যে কোন কার্য্য করিতে হয় তাহা করণ এবং নির্ব্বাহকরণ সময়ে যদি কোন ব্যক্তি উক্ত কর্ম্মকারককে অথবা তাঁহার তাবেদার আমলাদিগকে অবরোধ করে কি উৎপাত করে তবে সেই ব্যক্তি অপরাধী জ্ঞান হইবেক এবং তাহার দোষ শহর কলিকাতার কোন মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে সাব্যস্ত হইলে প্রত্যেক অপরাধের নিমিত্তে সেই ব্যক্তি ২০০্ টাকার অধিক না হয় এমত জরীমানা দিবেক ইতি।

৪ ধারা। এবং যেহেতুক এমত হইতে পারে যে এই আইনের ১ ধারায় নিরূপিত এত্তেলা প্রত্যেক গতিকে সফল হয় না অতএব ইহাতে হুকুম হইল যে জরিপকরণীয় কর্ম্মকারক উক্ত বিশেষ সীমার মধ্যস্থিত জমি বা বাটীর মালিক কি দখীলকার ব্যক্তিকে কিম্বা তাহার মোক্তার কি প্রতিনিধিকে আপনার পদোপযুক্ত মোহর ও দস্তখৎযুক্ত এক বিশেষ এত্তেলা দিতে পারেন এবং যে নিমিত্তে ঐ ব্যক্তির হাজির হওনের আবশ্যক আছে তাহা এবং এই আইনের কার্য্য সিদ্ধ হওনের জন্যে যে কোন দলীল ঐ ব্যক্তির আপনার সঙ্গে আনিতে প্রয়োজন হইবেক তাহা এবং যে মিয়াদের মধ্যে তাহার হাজির হইতে হইবেক তাহা ঐ এত্তেলানামাতে বিশেষ করিয়া লেখা থাকিবেক এবং যদি সেই ব্যক্তিকে না পাওয়া যায় তবে, তাহার সাধারণ বসতস্থান উক্ত বিশেষ সীমার মধ্যে থাকিলে সেই বাসস্থানে তাহা লটকান করিবেক কিম্বা

not then on the premises to be surveyed. Provided always, that no person shall be required to produce any title deed which such person may object to produce.

V. And it is hereby enacted, that for any investigation connected with the purposes of this Act it shall be lawful for the Surveying Officer by writing under his hand to summon any person whatsoever to attend as a witness at a time and place to be specified in such Summons, and that every witness so duly summoned to attend as aforesaid, who shall not attend, or who attending shall refuse to give evidence on oath or solemn affirmation or declaration, or to answer all such questions as the Surveying Officer may legally demand, shall be liable to be attached in the Supreme Court, upon complaint made in like manner as if such witness had neglected to attend on any trial in such Supreme Court.

VI. And it is hereby enacted, that any witness examined before such Surveying Officer shall be examined upon oath, which such Surveying Officer is hereby authorized to administer. Provided always, that in all cases wherein a solemn declaration or affirmation would be allowed in Her Majesty's Courts of Judicature to be substituted for an oath, the said Surveying Officer shall substitute such solemn declaration or affirmation for an oath.

VII. And it is hereby enacted, that any witness wilfully and knowingly giving false testimony on oath or solemn declaration or affirmation before such Surveying Officer, shall be deemed guilty of wilful and corrupt perjury.

Ordered, that the Draft be re-considered at the first Meeting of the Legislative Council of India after the 10th day of September next.

G. A. BUSHBY,
*Secy. to the Govt. of India.*

যদি তাহার দাখিলপত্রাদিতে শীঘ্র মুদ্রা না দিয়া থাকে তবে যে ভূমির জরিপ হইবেক তাহাতে অবেক্ষণ করিবার পাইবেক। কিন্তু তাহার দলিল কোন ব্যক্তির কোন দলিল দেখাইতে যদি কোন্ ওজর থাকে তবে তাহা দেখাইতে তাহাকে হুকুম দেওয়া যাইবেক না ইতি।

৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের অভিপ্রায়সম্পর্কীয় কোন তজবীজ করণের জন্যে জরিপকরণিয়া কর্ম্মকারক কোন ব্যক্তিকে সাক্ষিরূপে তাঁহার নিকটে হাজির হইতে আপনার দস্তখতকরা এক লিপির দ্বারা তলব করিতে পারেন এবং যে সময়ে ও যে স্থানে হাজির হইতে হইবেক তাহা ঐ তলবচিঠীতে লেখা থাকিবেক এবং যে প্রত্যেক সাক্ষী সেইমতে রীত্যনুসারে তলবচিঠী পাইয়া হাজির না হয় অথবা হাজির হইয়া শপথ অথবা মুক্তি কি প্রতিজ্ঞাক্রমে সাক্ষ্য দিতে অথবা জরিপকরণিয়া কর্ম্মকারক আইনমত যে সকল জিজ্ঞাসা করিতে পারেন তাহার উত্তর দিতে স্বীকার না করে সেই সাক্ষী সুপ্রিম কোর্টে কোন মোকদ্দমায় হাজির হইতে ত্রুটি করিলে যেরূপ হইত সেইরূপে সুপ্রিম কোর্টে সেই ব্যক্তি কয়েদের যোগ্য হইবেক ইতি।

৬ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে কোন সাক্ষির ঐ জরিপকরণিয়া কর্ম্মকারকের সম্মুখে জোবানবন্দী দিতে হয় সেই সাক্ষির জোবানবন্দী শপথপূর্ব্বক লওয়া যাইবেক এবং ঐ জরিপকরণিয়া কর্ম্মকারকের সেইরূপ শপথ করাওনের ক্ষমতা ইহার দ্বারা দেওয়া গেল। কিন্তু যাহা কহিয়া যে যে সকল গতিকে শ্রীশ্রীমতী মহারাণীর সুপ্রিম কোর্টে শপথের পরিবর্ত্তে প্রতিজ্ঞা অথবা মুক্তি করণের অনুমতি হইতে পারে এইমত সকল গতিকে ঐ জরিপকরণিয়া কর্ম্মকারক শপথের পরিবর্ত্তে প্রতিজ্ঞা অথবা মুক্তি করাইবেন ইতি।

৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে কোন সাক্ষী যদি ঐ জরিপকরণিয়া কর্ম্মকারকের সম্মুখে শপথ অথবা প্রতিজ্ঞা কি মুক্তিক্রমে আমধা ও জানিয়া শুনিয়া মিথ্যা সাক্ষ্য দেন তবে সেই সাক্ষী আমধা ও দুষ্টরূপ মিথ্যা শপথের অপরাধী জ্ঞান হইবেক ইতি।

হুকুম হইল যে আগামি ১০ সেপ্টেম্বর তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের যে প্রথম বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনর্ব্বার বিবেচনা করা যায়।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## CIRCULAR ORDERS OF THE ACCOUNTANT GENERAL.

## আকৌণ্টেণ্ট জেনরল সাহেবের সরকুলার পত্র।

No. 728.

*To the Post Masters of the Lower Provinces.*

1st. It being necessary that credit for Steam and British Packet Postage realized at the several Bengal Post Offices, on letters received and sent via Madras per the Peninsular and Oriental Company's Steamers, should be afforded to that Presidency, I have the honour to request that you will, on receipt of this Circular, open in your monthly Cash Accounts, commencing from July, 1847, a new head to be styled "Fort Saint George Presidency," to which you will be pleased to credit all receipts of Postage of the above two descriptions separately. In bringing these sums to credit you will bear in mind the instructions conveyed in the Circulars of this Office of the numbers and dates

৭২৮ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুক্ত ডাকের অধ্যক্ষ সাহেব সমীপেষু।

১। পেনিন্সুলার এবং ওরিএন্টেলনামক কোম্পানির বাষ্পীয় জাহাজের দ্বারা মান্দ্রাজ দিয়া আগত এবং প্রেরিত পত্রের যে বাষ্পীয় মাসুল এবং "ব্রিটিশ পাকেট" মাসুল বাঙ্গলাপ্রভৃতি দেশের নানা ডাকঘরে আদায় হয় তাহা ঐ মান্দ্রাজ রাজধানীর নামে জমা করা আবশ্যক হওয়াতে তোমাকে আদেশ করিতেছি যে এই সরকুলর অর্ডর পঁহুছিলে ১৮৪৭ সালের জুলাই মাসঅবধি তুমি আপনার মাসিক নগদ টাকার হিসাবে "ফোর্টসেণ্ট জর্জ রাজধানীর" নামে এক নূতন খাতা কর এবং উক্ত দুই প্রকার মাসুলের বাবৎ যত টাকা পাওয়া যায় তাহা আলাহিদা করিয়া সেই খাতায় জমা কর। এই টাকা জমাকরণের সময়ে চালানের তারিখের দেওয়া লিখনের বিষয়ে এবং কোন্ হিসাবে "ব্রিটিশ" মাসুল অথবা "বিদেশীয়" মাসুল

noted in the margin,* in regard to the exhibition of the particulars of the dates of Chellans, and to the necessity for further distinguishing such Postage in your Accounts as "British" or "Foreign" Postage.

2d. You will also exhibit at foot of your Cash Accounts, a Memorandum shewing the Postage on bearing Steamer letters received viâ Madras, drawn up in the same form as the Memoranda on account of bearing Steamer letters, Postage on account of which is credited to Bombay and Her Majesty's Government.

3d. To enable me to ascertain the amount of Postage of the descriptions under notice, received and credited by you in your Cash Accounts for May and June, 1847, to other heads, I shall be obliged by your furnishing me with a statement of the same prepared as per accompanying Form.

(Signed) W. MAPLES,
*Offg. Ex. A. Acctt. to the Govt. of Bengal.*

Fort William, Acctt's Office,
Revenue Department, the 20th July, 1847.

FORM OF STATEMENT

| Months | Amount erroneously credited in the Cash Accounts. | British or Southampton | | Foreign or Red Sea | | British Packet Postage received and sent per Peninsular and Oriental Company's Steamers via Madras. | Total Postage creditable to Fort Saint George on account letters received and sent for Peninsular and Oriental Company's Steamers via Madras. | Remarks |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | Postage on prepaid letters sent for Peninsular and Oriental Company's Steamers via Madras. | Postage on bearing letters received per Peninsular and Oriental Company's Steamers via Madras. | Postage on prepaid letters sent per Peninsular and Oriental Company's Steamers via Madras. | Postage on bearing letters received per Peninsular and Oriental Company's Steamers via Madras. | | | |
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 | |
| May { Under the head of — } | | | | | | | | N. B. The sums in Columns 2 and 8 should agree. |
| June { Under the head of — } | | | | | | | | |

N. B. Columns 1 and 2 will exhibit entries as per Cash Accounts for May and June, 1847. Columns 3 to 7 will exhibit the details of the sum entered in Column 2, as they are to be re-adjusted under "Fort Saint George Presidency."

(Signed) W. MAPLES,
*Offg. Extra Assistant Acctt. to the Govt. of Bengal.*

* No. 668, dated 24th June, 1842. No. 702, dated 30th January, 1846. No. 712, dated 12th October, 1846.

[illegible]

বলিয়া তাহা ভিন্ন রাখিবার আবশ্যকতার বিষয়ে পশ্চাৎ লিখিত * নম্বরী ও তারিখযুক্ত এই দপ্তরের সরকুলার অর্ডরের প্রতি দৃষ্টি রাখিবা।

২। মান্দ্রাজ দিয়া আগত বাষ্পীয় জাহাজের "ব্যারিং পোষ্টেজ" পত্রের মাসুলের বিষয়ে তোমার নগদ টাকার হিসাবের নিম্ন ভাগে এক লিপি দিতে হইবেক এবং বাষ্পীয় জাহাজের যে ব্যারিং পত্রের মাসুল বোম্বাইয়ের নামে এবং শ্রীশ্রীযুক্ত মহারাণীর গবর্ণমেণ্টের নামে জমা হয় তাহার বিষয়ে যে পাঠ নির্দিষ্ট আছে সেই পাঠানুসারে ইহাও প্রস্তুত করিবা।

৩। ১৮৪৭ সালের মে ও জুন মাসে তোমার নগদ টাকার হিসাবে উক্ত প্রকার যে ডাকমাসুল পাইয়া তুমি অন্যান্য খাতায় জমা করিয়াছ তাহা আমি নিশ্চয় করিতে পারি এই নিমিত্তে ইহার সঙ্গে প্রেরিত পাঠানুসারে প্রস্তুত করা এক কৈফিয়ৎ আমার নিকটে পাঠাইবা।

ডবলিউ মেপল্স।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের আকৌণ্টেণ্ট সাহেবের একটিং অতিরিক্ত আসিষ্টাণ্ট।

ফোর্ট উলিয়ম। আকৌণ্টেণ্ট সাহেবের দপ্তরখানা।
রেবিনিউ ডিপার্টমেণ্ট ১৮৪৭। ২০ জুলাই।

কৈফিয়তের পাঠ।

| মাস | নগদ টাকার হিসাবে যে টাকা জমাখরচের লেখা যাইবেক | ব্রিটিস অথবা সৌথাম্টন | | বিদেশীয় অথবা সুপসমুদ্র | | পেনিন্সুলার ও ওরিএণ্টেল কোম্পানির বাষ্পীয় জাহাজের দ্বারা মান্দ্রাজ দিয়া আগত ও প্রেরিত ব্রিটিস প্যাকেট মাসুল | পেনিন্সুলার ও ওরিএণ্টেল কোম্পানির বাষ্পীয় জাহাজের দ্বারা মান্দ্রাজ দিয়া আগত ও প্রেরিত পত্রের বাবৎ ফোর্ট সেণ্ট জর্জ রাজধানীর নামে যে মাসুল জমা করিতে হয় তাহার মোট | মন্তব্য কথা |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | পেনিন্সুলার ও ওরিএণ্টেল কোম্পানির বাষ্পীয় জাহাজের দ্বারা মান্দ্রাজ দিয়া প্রেরিত পত্রের অগ্রাম মাসুল | পেনিন্সুলার ও ওরিএণ্টেল কোম্পানির বাষ্পীয় জাহাজের দ্বারা মান্দ্রাজ দিয়া আগত পত্রের ব্যারিং মাসুল | পেনিন্সুলার ও ওরিএণ্টেল কোম্পানির বাষ্পীয় জাহাজের দ্বারা মান্দ্রাজ দিয়া প্রেরিত পত্রের অগ্রাম মাসুল | পেনিন্সুলার ও ওরিএণ্টেল কোম্পানির বাষ্পীয় জাহাজের দ্বারা মান্দ্রাজ দিয়া আগত পত্রের ব্যারিং মাসুল | | | |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | |
| মে { অমুক শিরোনামের নীচে — | | | | | | | | ৭ এবং ৮ ঘরের সংখ্যা মিলিবেক |
| জুন { অমুক শিরোনামের নীচে — | | | | | | | | |

মন্তব্য কথা।—১ এবং ২ ঘরে ১৮৪৭ সালের মে ও জুন মাসে নগদ টাকার হিসাবে যাহা লেখা যায় তাহা দৃষ্ট হইবেক। ৩ অবধি ৭ পর্য্যন্ত ঘরে ২ ঘরের লিখিত সংখ্যার যেরূপ লেখা থাকিবেক তাহা ফোর্ট সেণ্ট জর্জ রাজধানীর খাতার সঙ্গে মোকাবিলা করা যাইবেক।

ডবলিউ মেপল্স।

বাঙ্গলা দেশের আকৌণ্টেণ্ট সাহেবের একটিং অতিরিক্ত আসিষ্টাণ্ট।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

* ১৮৪৩ সালের ২৪ জুন তারিখের ৬৬৬ নম্বরী। ১৮৪৬ সালের ৩০ জানুয়ারি তারিখের ৭০২ নম্বরী। ১৮৪৬ সালের ১২ অক্টোবর তারিখের ৭১২ নম্বরী।

[*Government Gazette, 3d August,* 1847.]




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, AUGUST 17, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ১৭ আগষ্ট।


## CIRCULAR ORDERS OF THE SUDDER BOARD OF REVENUE.

No. 14.

*From the Secretary to the Sudder Board of Revenue, to the Commissioner of Revenue for the Division of* ———.

In continuation of the Circular No. 9, issued from this Office under date the 29th May, I am desired by the Sudder Board of Revenue, under directions* from Government, to request that you will issue the necessary instructions to your subordinates, for carrying into effect, experimentally, the arrangement suggested in the annexed Extract (paragraphs 121 and 122,) of the Report for 1845-46, submitted to Government by the Superintendent and Remembrancer of Legal Affairs.

2d. You will be pleased to instruct the several Collectors of your Division to furnish the Legal Remembrancer with a Quarterly Statement of unexecuted decrees in such form as he may prescribe, and you will be good enough to submit to this Office a half yearly Statement of the nature indicated in the 122d paragraph of that Officer's Report

(Signed) G. PLOWDEN,
*Secretary*

Sudder Board of Revenue,
Fort William, the 21st July, 1847.

*Extract from a Report from the Superintendent and Remembrancer of Legal Affairs to the Secretary to the Government of Bengal, dated the 14th December, 1846, No. 627*

Para. 121. I addressed the Board on this subject on the 29th of April last, and as my letter has not been forwarded to Government, owing to the

* Letter No. 472, dated the 16th ultimo.

## সদর বোর্ড রেবিনিউর সরকুলার আর্ডর।

১৪ নম্বর।

অমুক এলাকার রাজস্বের শ্রীযুক্ত কমিস্যনর সাহেবের প্রতি সদর বোর্ড রেবিনিউর শ্রীযুক্ত সেক্রেটারী সাহেবের পত্র।

গত ২৯ মে তারিখের ৯ নম্বরী যে সরকুলর আর্ডর এই সিরিশতাহইতে প্রেরিত হইয়াছিল তাহার অনুক্রমে সদর বোর্ড রেবিনিউর সাহেবেরা গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে* হুকুম করিতেছেন যে মোকদ্দমার সুপরিন্টেণ্ডেণ্ট ও রিমেম্বান্সর সাহেব ১৮৪৫। ৪৬ সালের যে রিপোর্ট গবর্ণমেণ্টের নিকটে পাঠাইয়াছেন তাহার ১২১ এবং ১২২ দফার পশ্চাৎ লিখিত চুম্বকে যে নিয়মের পরামর্শ দেওয়া গিয়াছে তাহা পরীক্ষাস্বরূপ আমলে আনিবার নিমিত্তে তোমার অধীন কার্য্যকারকদিগকে যেং উপদেশ দেওয়া আবশ্যক বোধ হয় তাহা দেও।

২। মোকদ্দমার সুপরিন্টেণ্ডেণ্ট সাহেব যে পাঠ নির্দ্দিষ্ট করেন সেই পাঠানুসারে জারী না হওয়া ডিক্রীর এক ত্রৈমাসিক কৈফিয়ৎ ঐ সাহেবকে দিতে তোমার এলাকার নানা কালেক্টর সাহেবকে তুমি আদেশ কর এবং ঐ কর্ম্মকারক সাহেবের রিপোর্টের ১২২ দফাতে যে প্রকার কৈফিয়ৎ নির্দ্দিষ্ট আছে তাহা ছয়ং মাসান্তরে এই সিরিশতায় তোমার পাঠাইতে হইবেক।

জি প্লৌডন। সেক্রেটারী।

সদর বোর্ড রেবিনিউ।
ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ২১ জুলাই।

মোকদ্দমার সুপরিন্টেণ্ডেণ্ট ও রিমেম্বান্সর সাহেব ১৮৪৬ সালের ১৪ ডিসেম্বর তারিখের ৬২৭ নম্বরী যে রিপোর্ট বাঙ্গলাপ্রভৃতি দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবের নিকটে করেন তাহার চুম্বক।

১২১ দফা। গত ২৯ আপ্রিল তারিখে আমি এই বিষয় বোর্ডের সাহেবেরদের নিকটে লিখিয়াছিলাম কিন্তু ঐ সাহেবেরদের বোধ ছিল যে সেই বিষয় নানা-

* গত মাসের ১৬ তারিখের ৪৭২ নম্বরী পত্র।

Board having understood that I intended to notice the matter generally in my Report, I may be permitted to quote it here. After some remarks on another subject, I said, "I take this opportunity "of drawing the Board's attention to the subject "of the realization of decrees in favour of the Re- "venue Department. The list of unexecuted de- "crees is a very long one, and against a large pro- "portion of the cases I observe the remark 'struck "off the file for want of Assets.'

"To every one acquainted with the subject, it is "notorious that the means at present taken to as- "certain these assets are most unsatisfactory. If "the Collector's book should show no property "registered in the name of the defendant, a Per- "wannah is issued to the Nazir, who usually de- "putes a Bukshee or a peon to make enquiries. "These men have no interest in establishing the "claims of the Government to any particular as- "sets, and it may happen, and often does happen "no doubt, that the opposite party furnishes them "with very strong inducements not to be over- "active in their search.

"To remedy this it has been determined by Go- "vernment in special instances to sanction remu- "neration to Pleaders in the form of a percentage "on sums realized by them under decrees of Court "in favour of Government. But although I cer- "tainly think that the reward thus held out to "them will have the effect of stimulating the exer- "tions of the Government Pleaders in particular "cases of unexecuted decrees, I doubt if the mea- "sure will be attended with any marked success, "and for this reason, that the Government Plea- "ders, in the majority of instances, have not the "means of ascertaining the assets of the parties "against whom the Government may obtain decrees. "They have no time to hunt through the records "of the Collector's Office, nor have they the com- "mand of an establishment through means of "which the details of fictitious sales and transfers "may be ferretted out and proof obtained of the "real interest of the debtor in this or that particu- "lar property.

"The Nazir of the Collectorate is clearly, of all "the Native employees in the Mofussil, the one "most competent to afford us aid in the realization "of these decrees. From the nature of his situa- "tion and the large establishment under him, com- "posed of men from every part of the district, he "must necessarily either have, or be able to ac- "quire, a knowledge of the pecuniary affairs of any "particular resident with much greater facility "than any other person.

"I consider it of the greatest importance that "we should make the interests of this functionary "in the execution of decrees, identical with our "own. I would therefore propose that in all cases "where the percentage previously alluded to is "sanctioned by Government, three-fifths should as "a general rule be allowed to the Nazir, and two

মান্তঃ আমার রিপোর্টে লিখিতে মানস ছিল। এই নিমিত্তে তাঁহারা আমার পত্র গবর্ণমেণ্টের নিকটে পাঠাইলেন না অতএব আমার পত্রের সেই ভাগ এই স্থানে লিখিতে অনুমতি প্রার্থনা করি। অন্য এক বিষয়ে কতক মন্তব্য কথা লিখনের পর আমি লিখিয়াছিলাম যে "এই "সুযোগে রাজস্বের নিমিত্তার পক্ষে যে ডিক্রী হইয়া "থাকে তাহার টাকা আদায় করণের বিষয়ে বোর্ডের সা- "হেবেরদের মনোযোগ করিতে নিবেদন করি। অনেক২ "ডিক্রী জারী হয় নাই এবং এই প্রকার ডিক্রীর অনেক "অংশের এক পার্শ্বে এই কথা লেখা আছে যে 'দ্রব্যের "অভাবে ডিক্রী নথীহইতে উঠান গেল।'

"এই বিষয় যে ব্যক্তি অবগত আছেন তাঁহার এই প্র- "ত্যক্ষ হইবেক যে দ্রব্য থাকন না থাকনের বিষয় নির্ণয় "করণের যে উদ্যোগ এক্ষণে হইতেছে তাহাতে কিছু "পরিতৃপ্তি হয় না। যদি কালেক্টর সাহেবের বহীতে "দৃষ্ট হয় যে আসামীর নামে কোন সম্পত্তির রেজিষ্টরী "নাই তবে নাজিরের উপর পরওয়ানা দেওয়া যায় "এবং নাজির সাধারণতঃ সেই বিষয়ের তদন্তকরণার্থে "এক বকশী কি পেয়াদা পাঠান। কিন্তু কোন বিশেষ "সম্পত্তিতে সরকারের দাওয়া সাব্যস্ত করণেতে ঐ ব্যক্তির- "দের কিছু লাভ নাই এবং হইতে পারে যে অন্য পক্ষ "ব্যক্তি অনুসন্ধানের বিষয়ে মনোযোগ না করিতে "তাহারদিগকে বিলক্ষণ প্রবোধ দেয় এবং এইরূপ ব্যব- "হার হইতেছে সন্দেহ নাই।

"ইহার প্রতিকার করিবার নিমিত্তে গবর্ণমেণ্ট কোন "বিশেষ২ গতিকে সরকারের পক্ষে হওয়া আদালতের "ডিক্রীক্রমে উকীলেরা যে টাকা উসুল করেন তাহার "উপর শতকরার হিসাবে পারিতোষিক দিতে অনুমতি "করিয়াছেন। কিন্তু যদ্যপি আমার নিতান্ত বোধ "হয় যে এই পারিতোষিক পাইবার ভরসায় সরকারী "উকীল অজারীকৃত কোন২ ডিক্রীর টাকা আদায় "করণার্থে অধিক উদ্যোগ করিবেন তথাপি ইহাতে যে "কোন বিশেষ ফল হইবেক ইহাতে আমার সন্দেহ হই- "তেছে এবং তাহার কারণ এই যে যে ব্যক্তিরদের "বিরুদ্ধে সরকারের পক্ষে ডিক্রী হয় সেইং ব্যক্তির "সম্পত্তি নির্ণয় করিবার উপায় সরকারী উকীলেরদের "অধিকাংশের প্রায় নাই। কালেক্টর সাহেবের দপ্তর- "খানায় রোয়দাদ খুজিতে তাঁহারদের সময় নাই এবং "তাঁহারদের এইমত কোন কর্মকারকের নিযুক্ততা নাই "যে তাহারদের দ্বারা তাঁহারা কৃত্রিম নীলাম ও কৃত্রিম "পরিবর্তনাদির বৃত্তান্ত অনুসন্ধান করেন এবং কোন "বিশেষ সম্পত্তিতে খাতকের যথার্থ সম্পর্কতার প্রমাণ- "প্রাপ্ত হন।

"স্পষ্ট দৃষ্ট হইতেছে যে মফঃসলে এতদ্দেশীয় যে আম- "লারা নিযুক্ত আছে তাহারদের মধ্যে কালেক্টর সা- "হেবের নাজির এই ডিক্রীর টাকা আদায় করণার্থ আ- "মারদের সাহায্য করিতে অধিক ক্ষমতাপন্ন। নাজিরের "পদের ভাবপ্রযুক্ত এবং তাঁহার অধীন নানা কর্মকারা- "কের মধ্যে জিলার প্রত্যেক স্থানের ব্যক্তি থাকন- "প্রযুক্ত ঐ জিলানিবাসি কোন ব্যক্তির কি বিষয় বিভব "তিনি যেমন জ্ঞাত আছেন বা জ্ঞাত হইতে পারেন "তেমন অন্য কোন ব্যক্তির সাধ্য নাই।

"অতএব ডিক্রী জারী করণেতে আমারদের যে লাভ "আছে তাঁহাকে সেই লাভের অংশী করা আবশ্যক "বোধ হইতেছে। অতএব আমি এই প্রস্তাব করি যে যে "সকল গতিকে পূর্ব্বের উল্লিখিত শতকরা দেওনের বি- "ষয়ে গবর্ণমেণ্টের অনুমতি হইয়াছে সেই সকল গতিকে "এই সাধারণ নিয়ম হয় যে ঐ টাকার পাঁচ অংশের "তিন অংশ নাজিরকে দুই অংশ উকীলকে দেওয়া যায়।

"fifths to the Government Pleader—this rule be-
"ing of course subject to modification, whenever
"it should appear that the successful result of any
"case was wholly, or in a very disproportionate
"degree, owing to the exertions of one party only.
"Thus it will be the interest of the Nazir to see
"that the Pleader does his duty in Court, and of
"the Pleader to take care that the Nazir does not
"relax in his labours out of doors. Between the
"two I think there can be no danger of our decrees
"being allowed to fall through from negligence,
"as has hitherto been not unfrequently the case.

"There is still another point which I consider of
"very great importance, and that is the surveil-
"lance which the Collectors should exercise over
"these cases. This I am inclined to think is fre-
"quently little more than nominal. I need not ob-
"serve that when such is the case, it is in vain to
"expect any great amount of zeal from subordi-
"nate officers. It is necessary that these cases
"should be kept constantly under the eye of the
"Collector, and the readiest mode of ensuring this
"appears to me to be by requiring from him the sub-
"mission to this Office of a Quarterly Statement of
"unexecuted decrees, distinguishing the pauper
"suits from the others, and explaining in each
"case, under the column of Remarks, the reasons
"why the amount due has not yet been realized,
"and the steps which have been taken for that
"purpose.

"If the attention of the Collector were thus
"periodically drawn to these cases, and an incen-
"tive to exertion held out to his subordinates as
"recommended in the previous part of this letter,
"I have sanguine hopes that the result would be
"a very rapid diminution of the amount of our
"outstanding decrees."

122. To this I would add, that the efficiency of my plan would be much increased were Government to leave to the discretion of the Commissioners the task of deciding in what cases a percentage should be awarded to the Nazir and the Pleader. If a reference to Government be insisted on in each instance, much valuable time will be lost, and so far as I can perceive there will be no corresponding advantage, for it is on the Commissioner's opinion as to the necessity of the measure, that the decision of Government must, in almost every case, be ultimately grounded. A Half-yearly Return from the Commissioner, with a note against each case specifying the grounds on which a percentage has been granted, will, it appears to me, answer every purpose which could have been effected by a prior application for sanction.

(True Extract)

(Signed) G. Plowden,
*Secretary.*

Sudder Board of Revenue,
Fort William, the 21st July, 1847.

"সুতরাং যদ্যপি কখন এইমত দৃষ্ট হয় যে কোন ডিক্রীর
"টাকা আদায়করা কেবল এই উভয়ের এক জনমাত্রের
"উদ্যোগের দ্বারা হইয়াছে কিম্বা এক ব্যক্তির অধিক
"উদ্যোগে হইয়াছে তবে ঐ নিয়মের কিঞ্চিৎ অন্যথা
"হইতে পারে। এইরূপ নিয়ম করিলে নাজির আপন
"লাভের জন্যে দেখিবেন যে উকীল আদালতের মধ্যে
"আপন কর্ম্ম উচিত মত করেন এবং উকীল আপনার
"লাভের জন্যে মনোযোগ করিবেন যে নাজির টাকা আ-
"দায় করণার্থে কোন শৈথিল্য না করেন। এইরূপ দুই
"জনের উদ্যোগ হইলে আমারদের পক্ষে হওয়া ডিক্রী
"শৈথিল্যপ্রযুক্ত এইপর্য্যন্ত যেরূপ বারম্বার ব্যর্থ হই-
"তেছে সেইরূপ আর ব্যর্থ হওনের আশঙ্কা থাকিবেক
"না।

"আরো এক বিষয় নিবেদন করি যে এই সকল মো-
"কদ্দমার বিষয়ে কালেক্টর সাহেবের তত্ত্বাবধারণ করা
"আমি অতিগুরুতর জ্ঞান করি। বোধ হয় যে কালেক্টর
"সাহেবের এই তত্ত্বাবধারণ কেবল বারম্বার নামমাত্র
"হইতেছে। সুতরাং যখন কালেক্টর সাহেবের এইরূপ
"শৈথিল্য হইতেছে তখন তাঁহার অধীন কর্ম্মকারকেরা
"যে বড় মনোযোগ করিবেন ইহার কিরূপে ভরসা হইতে
"পারে। ইহা অতিআবশ্যক যে এই সকল মোকদ্দমা
"নিরন্তর কালেক্টর সাহেবের দৃষ্টিগোচরে থাকে। এবং
"আমার বোধে ইহার সর্ব্বাপেক্ষা সদুপায় এই যে এই
"জারী না হওয়া ডিক্রীর ত্রৈমাসিক কৈফিয়ৎ এই দফতরে
"পাঠাইতে তাঁহার প্রতি হুকুম হয় ঐ কৈফিয়তের মধ্যে
"পাপর মোকদ্দমা এবং অন্যং মোকদ্দমা পৃথক্ করিয়া
"লেখা থাকে এবং প্রত্যেক মোকদ্দমার যে টাকা প্রাপ্য
"তাহা আদায় না হওনের কারণ এবং আদায় জন্যে যেং
"উদ্যোগ হইয়াছে তাহা মন্তব্য কথার ঘরে স্পষ্ট করিয়া
"লেখা যায়।

"যদি সময়ক্রমে এই মোকদ্দমার প্রতি কালেক্টর
"সাহেবের এইরূপ মনোযোগ হয় এবং এই পত্রের
"পূর্ব্ব ভাগে যেরূপ পরামর্শ দেওয়া গিয়াছে সেইরূপে
"যদি তাঁহার আমলারদের উদ্যোগ করণের প্রবোধ
"দেওয়া যায় তবে আমার বড় ভরসা হইবেক যে
"অপ্রাপ্ত টাকার ডিক্রীর সংখ্যার অতিশীঘ্র ন্যূনতা
"হইবেক।"

১২২। আমার আরো ইহা মন্তব্য যে যেং মোকদ্দমায় শতকরার হিসাবে টাকা নাজির ও উকীলকে দেওয়া উচিত তাহা নিশ্চয় করণের ভার যদি কমিস্যনর সাহেবের প্রতি থাকে তবে আমার এই নিয়ম অধিক সফল হইবেক। যদি প্রত্যেক গতিকে গবর্ণমেণ্টকে জিজ্ঞাসা করিতে হয় তবে অনেক বহুমূল্য সময় হরণ হইবেক এবং আমার বোধে তত্তুল্য কোন উপকার হইবেক না যেহেতুক প্রায় প্রত্যেক গতিকে শতকরা টাকা দেওন না দেওনের বিষয়ে কমিস্যনর সাহেবের যে মত হয় তদনুসারে গবর্ণমেণ্ট হুকুম দিতেছেন। যদি কমিস্যনর সাহেব ছয়২ মাসান্তরে এক রিপোর্ট করেন এবং প্রত্যেক মোকদ্দমার পার্শ্বে যে হেতুতে শতকরা টাকা দেওয়া গিয়াছে তাহা বিশেষ করিয়া লেখেন তবে আমার বোধে গবর্ণমেণ্টের অনুমতির নিমিত্তে পূর্ব্বে দরখাস্ত করণেতে যে ফলের সম্ভাবনা ইহাতেও সেই ফল হইবেক।

(যথার্থ নকল।)

জি প্লৌডন। সেক্রেটারী।

সদর বোর্ড রেবিনিউ।

ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ২১ জুলাই।

John C. Marshman, *Bengalee Translator.*

## CIRCULAR ORDER OF THE SUDDER DEWANNY ADAWLUT.

No. 27.

*To the Civil Authorities, in the Lower Provinces.*

The Court having been informed that some of the Judicial Officers in these Provinces have been in the habit of admitting claims to property advertised for sale in execution of Decree, after the period of the Proclamation prescribed by Clause 2, Section 3, Regulation VII. of 1825, has expired, deem it advisable to point out that such practice is both illegal and inexpedient.

2d. Clause 6, Section 3, Regulation VII. of 1825, enacts, that if any claim be preferred to the property advertised for sale in execution of a Decree, or any objection offered to the proposed sale, "within the period of the Proclamation," it shall be enquired into, provided that the representation thereof shall not appear to have been designedly or unnecessarily delayed, with a view to obstruct the ends of justice. If the Court observe, a sale be postponed, pending the investigation of a claim or objection preferred within the period limited, it is obviously proper that, on the said claim or objection being disposed of, another Proclamation (the term of which should not be less than 15 days) fixing the time and place of sale, with particulars of the property to be sold, and of the amount for the recovery of which the sale is ordered, should be issued for the information of intending purchasers, but it is not competent to the Courts to receive new claims or objections to the sale, within the period of *that* Proclamation, or in fact, at any time after the expiry of 30 days from the date of the first, and only Proclamation, contemplated by the Law. The representation of such claim or objection, after the period of the first Proclamation of the intended sale has elapsed, can only be regarded as having been "designedly and unnecessarily delayed with a view to obstruct the ends of justice," and the only proper course is to proceed to the sale, leaving the claimant in the words of the Law "to prosecute his claim, after the sale, by a regular Civil Suit."

3d. Where such a practice prevails, a sale may be postponed time after time, pending enquiry into pretended and unfounded claims, and the decree-holder be defeated in his endeavour to realize that, which has been judicially declared to be his due.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, the 11th July, 1847.

## সদর দেওয়ানী আদালতের সরকুলের আর্ডর।

২৭ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুক্ত দেওয়ানীর কার্য্যকারক বরাবরেষু।

সদর দেওয়ানী আদালত অবগত হইয়াছেন যে বাঙ্গলাপ্রভৃতি দেশে আদালতসম্পর্কীয় কোনং কার্য্যকারক ডিক্রী জারীকরণার্থে যে সম্পত্তির ইশ্‌তিহার হয় তাহার বিষয়ি দাওয়া ১৮২৫ সালের ৭ আইনের ৩ ধারার ২ প্রকরণের নির্দ্দিষ্ট ঘোষণার মিয়াদের পর গ্রাহ্য করিয়া থাকেন অতএব সদর আদালত জানাইতেছেন যে এই ব্যবহার বেআইনী এবং অনুপযুক্ত।

২। ১৮২৫ সালের ৭ আইনের ৩ ধারার ৬ প্রকরণে হুকুম আছে যে ডিক্রী জারীকরণার্থে যে ভূম্যাদি নীলাম হইবার ইশ্‌তিহার দেওয়া যায় সেই ভূম্যাদির কোন দাওয়া উপস্থিত হইলে কিম্বা "ইশ্‌তিহারনামার লিখিত মিয়াদের মধ্যে" কোন আপত্তি উপস্থিত হইলে যদি এমত দৃষ্ট না হয় যে ন্যায়ের প্রতিবন্ধকতার নিমিত্তে ঐ দাওয়াদির আরজী দিতে ইচ্ছাপূর্ব্বক অনাবশ্যক বিলম্ব হইয়াছে তবে তাহার তজবীজ হইবেক। তাহাতে সদর আদালতের সাহেবেরা কহেন যে নিরূপিত মিয়াদের মধ্যে যে দাওয়া অথবা আপত্তি হয় তাহার তজবীজ হওনসময়ে যদি ঐ নীলাম স্থগিত হয় তবে উক্ত দাওয়া কি আপত্তির নিষ্পত্তি হইলে যাহারদের ঐ বিষয় খরীদ করিবার মানস আছে তাহারদের বিজ্ঞাপনের নিমিত্তে অন্য এক ইশ্‌তিহার দেওয়া স্পষ্টতঃ উচিত হয় এবং তাহার অন্যূন পনের দিনের মিয়াদ দিতে হয় এবং যে সময়ে ও যে স্থানে নীলাম হইবেক তাহা এবং যে সম্পত্তি বিক্রয় হইবেক তাহার বৃত্তান্ত এবং যত টাকা আদায় করিবার নিমিত্তে নীলামের হুকুম হয় তাহার সংখ্যা ঐ ইশ্‌তিহারনামাতে নির্দ্দিষ্ট হইবেক। কিন্তু ঐ দ্বিতীয় ইশ্‌তিহারনামার মিয়াদের মধ্যে ফলতঃ আইনে যে একমাত্র ইশ্‌তিহারনামার হুকুম আছে অর্থাৎ প্রথম ইশ্‌তিহারনামা তাহার তারিখঅবধি ত্রিশ দিন গত হওনের পর কোন সময়ে কোন নূতন দাওয়া অথবা নীলামের বিষয়ে কোন নূতন আপত্তি গ্রাহ্য করিতে আদালতের ক্ষমতা নাই। যদি ঐ প্রস্তাবিত নীলামের প্রথম ইশ্‌তিহারের মিয়াদের পর কোন দাওয়া অথবা আপত্তি উপস্থিত হয় তবে তাহা "ন্যায়ের প্রতিবন্ধকতার নিমিত্তে ইচ্ছাপূর্ব্বক ও অনাবশ্যক বিলম্ব হইয়াছে" ইহামাত্র বোধ করা যাইতে পারে এবং সেই গতিকে কেবল ইহা উচিত যে ঐ নীলাম একেবারে সম্পন্ন হয় এবং আইনে যেরূপ লেখা আছে সেইরূপে "দাওয়াদার আপনার দাওয়া নীলামের পর কায়েদামত দেওয়ানী মোকদ্দমার দ্বারা সাব্যস্ত করুক।"

৩। যে স্থানে এই ব্যবহার চলন আছে সেই স্থানে কল্পিত এবং অমূলক দাওয়ার তজবীজ করণার্থে নীলাম দফা২ স্থগিত হইবার সম্ভাবনা আছে এবং ডিক্রীদারের যে যথার্থ পাওনা আদালতে নিশ্চয় হইয়াছে তাহা আদায় করণার্থে তাহার সকল উদ্যোগ মিথ্যা হইবেক।

ডবলিউ কর্কপাট্রিক। ডেপুটী রেজিষ্ট্র।

ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ১১ জুলাই।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## CIRCULAR ORDER OF THE SUDDER DEWANNY AND NIZAMUT ADAWLUT.

No. 26.

*To the Civil and Session Judges and Magistrates and the Authorities in the Extra-Regulation Provinces.*

As applications for forms of Civil and Criminal

## সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের সরকুলের আর্ডর।

২৬ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুক্ত সিবিল ও সেশন জজ সাহেব ও শ্রীযুক্ত মাজিষ্ট্রেট সাহেব ও আইনবহির্ভূত প্রদেশের শ্রীযুক্ত কার্য্যকারক সাহেব বরাবরেষু।

এই সদরআদালতহইতে নানা স্থানের কার্য্যকারকেরদের

Statements, Warrants, &c. which have been usually supplied to the Local Authorities from this Office, are occasionally made at uncertain intervals, I am directed to request that in future an Indent in the following form be submitted on the 1st October of every year, for forms that will be required for the ensuing year, to allow of the timely despatch of the requisite supply.

*Indent of Lithographed Forms for the year* 1848.

| Description of Form. | Number last applied for. | Number in store on the 1st October, 1847. | Number now indented for. |
|---|---|---|---|
| | | | |

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, the 9th July, 1847.

নিকটে সাধারণতঃ ষ্টেটমেণ্ট ও ফৌজদারীর ইত্তিলা ওয়ারেন্টপ্রভৃতির যে আদেশা নকশা দেওয়া যাইত তাহার নিয়মিত বৎসরে পাঠাইবার কোন নির্দিষ্ট সময় ছিল না অতএব তোমাকে আমি হুকুম দিতে আদেশ পাইয়াছি যে আগামি বৎসরের জন্যে যত আদেশা নকশার আবশ্যক হইবেক তাহার বিষয়ে পশ্চাৎ লিখিত পাঠানুসারে দরখাস্ত প্রতিবৎসরের ১ অক্টোবর তারিখে দিতে হইবেক তাহার অভিপ্রায় এই যে উপযুক্ত সময়ের মধ্যে তোমারদের নিকটে তাহা পৌঁছিতে পারে।

১৮৪৮ সালের পাতরিয়া ছাপাইবার নক্সার জন্যে দরখাস্ত।

| নকশার প্রকার। | গতবারে কতখান নক্সার জন্যে দরখাস্ত হয়। | ১৮৪৭। ১ অক্টোবরে যত মৌজুদ ছিল। | এইক্ষণে যত নক্সার জন্যে দরখাস্ত হয়। |
|---|---|---|---|
| | | | |

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ৯ জুলাই।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## CIRCULAR ORDER OF THE SUDDER NIZAMUT ADAWLUT.

No. 8

*To the Several Criminal Authorities, in the Lower Provinces.*

The Court finding that the Circular Order, dated 21st August last, has misled the Criminal Authorities, and induced the belief that the being "accessary" and the being "privy" to a felony, are intended by the Court to be regarded as similar offences, are pleased to rescind it.

2d. The Court desire, before prescribing the use of any corresponding terms in the Vernacular, to observe, that the Act which constitutes what is called "Privity" in this country corresponds with "Misprison of Felony" in English Law, *viz* the concealment, or the procuring the concealment of a felony which a man knows, but never assented to, or the observing silently the commission of a felony, without using any endeavors to apprehend the offender; it is therefore, strictly an offence of a negative kind, consisting in the concealment of something that ought to be revealed. Accessaryship, on the other hand, is an offence of a positive kind, and of a higher degree of criminality, implying an active participation, either by procuring, counselling, commanding, or abetting another to commit a felony, or, with a knowledge that a felony has been committed by another, by receiving, relieving, comforting, or assisting the felon. The distinction between the two offences is marked; the one is a misdemeanor in English law, the other is a felony; the one is in its kind negative, requiring nothing but silent, passive acquiescence in the commission of felony to constitute it;

## সদর নিজামৎ আদালতের সরকুলর অর্ডর।

৮ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুক্ত নানা ফৌজদারীর কার্য্যকারক সাহেব বরাবরেষু।

সদর আদালতের সাহেবেরা দেখিয়াছেন যে গত বৎসরের ২১ আগষ্ট তারিখের সরকুলর অর্ডরের দ্বারা ফৌজদারীর কার্য্যকারকেরদের কিঞ্চিৎ ভ্রম হইয়াছে এবং তাঁহারা বোধ করিয়াছেন যে ফেলোনী অপরাধের "সহকারিতা" এবং "জ্ঞাতসারতা" সদর আদালতের সাহেবেরা একি প্রকার অপরাধ জ্ঞান করিয়াছেন অতএব তাঁহারা সেই সরকুলর অর্ডর রহিত করিতেছেন।

২। দেশীয় ভাষাতে ঐ দুই অপরাধের কোন বিশেষ সংজ্ঞা ব্যবহার করিবার হুকুম দেওয়ার পূর্ব্বে সদর আদালতের সাহেবেরা জানাইতেছেন যে এই দেশে যে কর্ম্মেতে "জ্ঞাতসারতামূলক" অপরাধ হয় তাহা ইঙ্গলণ্ডীয় আইনের "ফেলোনী ছাপাইয়া রাখন" অপরাধের তুল্য। তাহা এই যে যে ফেলোনী অপরাধ কোন ব্যক্তি জানে কিন্তু তাহাতে সম্মত নয় সেই অপরাধ ছাপাইয়া রাখণ অথবা অন্যের দ্বারা তাহা ছাপান কি চুপচাপে কোন ফেলোনী অপরাধ করিতে দেখিয়া অপরাধিকে গ্রেপ্তার করণের কোন উদ্যোগ না করণ। অতএব এই অপরাধ কর্ম্ম না করণরূপ অপরাধ অর্থাৎ যাহা প্রকাশকরা উচিত তাহা প্রকাশ না করা। পক্ষান্তরে "সহকারিতা" কর্ম্মকরণরূপ দোষ এবং তাহা পূর্ব্বের অপরাধঅপেক্ষা অধিক ভারী এবং তাহা এই যে কোন ফেলোনী অপরাধ করণার্থ অন্যকে প্রবৃত্তি দেওনের বা পরামর্শ দেওনের বা হুকুম দেওনের কি সহায়তা করণের দ্বারা সেই অপরাধের ভাগি হওন অথবা কোন ব্যক্তি ফেলোনী অপরাধ করিয়াছে ইহা জানিয়া তাহাকে আশ্রয় দেওন বা উপকার করণ কি আশ্বাস দেওন কিম্বা সাহায্য করণ। এই দুই প্রকার অপরাধের ভেদ অতিস্পষ্ট প্রথম অপরাধ ইঙ্গলণ্ড দেশের আইনে "মিসডিমিনরের" মধ্যে গণ্য দ্বিতীয় অপরাধ "ফেলোনী" প্রথম অপরাধ কর্ম্ম না করণরূপ দোষ এবং ফেলোনী অপরাধ করণেতে চুপচাপে নিরুদ্যোগিতাতে সম্মত হইলে সেই দোষ হয়। অপর

the other is a positive participation in the commission of a felony, either by counsel and command before the fact, or by relief, and assistance given to the felon after the fact.

**3d.** It is therefore necessary, that these offences should be represented by different terms in the Vernacular language; but there is some difficulty in doing this, because, accessaryship, as contradistinguished from complicity on the one hand, and from privity on the other, not being recognized by the Mahomedan Law, there is no *one* word in the Arabic or Persian language, by which it can be appropriately rendered, still the Court think the distinction will be sufficiently marked, if, in selecting corresponding terms in the Vernacular, regard be had to the facts, that, as either the constructive or actual *presence* of the accused at the time when the crime is committed, is necessary to constitute *complicity* on his part, so the *absence* of the accessary is essential to the charge of being an "accessary," or, in other words, he, who is present, aiding and abetting in the commission of a felony, may be an accomplice, or a principal, but he cannot, in the legal sense of the words, be either accessary, or privy to its commission. The following terms are therefore prescribed for general use, in translating the charges referred to.

Accomplice will be rendered by the words সঙ্গী

Accessary before or after the fact; or before and after the fact, as the case may be, will be rendered by the words অপরাধের পূর্ব্ব সহকারী। or অপরাধের পর সহকারী।

"Privity" by the word জ্ঞাতসারিতা

**4th.** It only remains for the Court to remark, that accessaries before and after the fact being felons in consideration of Law, the privilege of commuting labor to a fine should not be extended to them, as to those who may be convicted of "Privity," which is a misdemeanor only.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, the 7th June, 1847.

দোষ ফেলোনী করণের পূর্ব্বে পরামর্শ বা আজ্ঞার দ্বারা অথবা তাহা সম্পন্ন হওনের পর অপরাধির সাহায্য ও উপকার করণের দ্বারা সেই ফেলোনী অপরাধ করণের নিতান্ত ভাগি হওন।

৩। অতএব এই ভিন্ন২ অপরাধের দেশীয় ভাষাতে ভিন্ন২ নাম দেওয়া আবশ্যক কিন্তু ইহা করা সহজ নহে যেহেতুক মুসলমানের শরাতে "সহকারির" এইমত কোন সংজ্ঞা নাই যে তাহা এক পক্ষে অপরাধের "সঙ্গী" বুঝাইবেক না অন্য পক্ষে "জ্ঞাতসার" বুঝাইবেক না। অতএব আরবী অথবা ফারসী ভাষাতে এমত কোন এক কথা নাই যে তদ্দ্বারা সেইপ্রকার অপরাধ নির্ণয় হইতে পারে তথাপি সদর আদালত বোধ করেন যে দেশীয় ভাষাতে তদনুযায়ি কথা নিশ্চয় করণের সময়ে যদি এই বিষয়ে মনোযোগ হয় তবে এই অপরাধের বিভিন্নতা স্পষ্ট করিয়া নিশ্চয় হইতে পারে অর্থাৎ যে সময়ে অপরাধ হয় সেই সময়ে যদি অপরাধি ব্যক্তি নিতান্ত অথবা উপলক্ষণীয়রূপে উপস্থিত না ছিল তবে "সঙ্গির" দোষ হইতে পারে না এবং যদি অপরাধি ব্যক্তি অবর্ত্তমান না ছিল তবে "সহকারির" দোষ হইতে পারে না বিশেষতঃ যে ব্যক্তি উপস্থিত থাকিয়া ফেলোনী অপরাধ করণেতে সহায়তা বা সাহায্য করিয়াছিল সেই ব্যক্তি "সঙ্গী" হইতে পারে বা "আসল" অপরাধী হইতে পারে কিন্তু সেই কথার আইনসম্পর্কীয় অর্থানুসারে সেই ব্যক্তি "সহকারী" বা "জ্ঞাতসারী" হইতে পারে না। অতএব ঐ প্রকার নালিশ তরজমাকরণেতে সাধারণ ব্যবহারের জন্যে পশ্চাৎ লিখিত কথা নির্দ্দিষ্ট হইল।

Accomplice will be rendered by the words সঙ্গী

Accessary before or after the fact; or before and after the fact, as the case may be, will be rendered by the words অপরাধের পূর্ব্ব সহকারী। or অপরাধের পর সহকারী।

"Privity" by the word জ্ঞাতসারিতা।

৪। আদালতের সাহেবেরদের আরো কেবল ইহা মন্তব্য যে অপরাধের পূর্ব্ব বা পরের "সহকারিরা" আইনের বিবেচনায় ফেলোনী অপরাধী অতএব তাহারদের পরিশ্রমের দণ্ডের পরিবর্ত্তে তাহারদের জরীমানা করা উপযুক্ত নহে কিন্তু "জ্ঞাতসারিতা" ইহা কেবল "মিসডিমিনরনামক" অপরাধ অতএব সেই অপরাধের দণ্ডের পরিবর্ত্তে জরীমানা হইতে পারে না।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ৭ জুন।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## NOTIFICATIONS.

### ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

### LEAVES OF ABSENCE.

*The 9th August*, 1847.

Gholam Abed, Moonsiff of Mahomedpore, Zillah Jessore, for one month from the 23d ultimo.

*The 12th August*, 1847.

Mr. Samuel Wright, Moonsiff of Chintamon, Zillah Dinagepore, from the 15th proximo to the 10th November next.

Moonshee Khyroollah, Moonsiff of Nittrokona, Zillah Mymensingh, for sixteen days from the 16th proximo.

Syud Mahomed Idris, Moonsiff of Begumgunge, Zillah Tipperah, for one month from the 15th September next.

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের হুকুম।

### ছুটী।

১৮৪৭ সাল ৯ আগষ্ট।

জিলা যশোহরের মহম্মদপুরের মুনসেফ শ্রীযুত গোলাম আবেদ গত মাসের ২৩ তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ১২ আগষ্ট।

জিলা দিনাজপুরের চিন্তামনের মুনসেফ শ্রীযুত সামুএল রাইট সাহেব আগামি মাসের ১৫ তারিখঅবধি ১০ নবেম্বরপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

জিলা ময়মনসিংহের নেত্রকোণার মুনসেফ শ্রীযুত মুনশী খয়রুল্লা আগামি মাসের ১৬ তারিখঅবধি ষোল দিনের ছুটী পাইয়াছেন।

জিলা ত্রিপুরার বেগমগঞ্জের মুনসেফ শ্রীযুত সৈয়দ মহম্মদ ইদ্রিস আগামি সেপ্টেম্বর মাসের ১৫ তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

*The 13th August*, 1847.

Mahomed Saleh, Moonsiff of Sonamgunge, Zillah Sylhet, for nine days, in extension of that granted before

Baboo Kounjalaul Banerjee, Moonsiff of Chougong, Zillah Rajshahye, for two weeks from the 4th instant

B. J COLVIN, *Register*

১৮৪৭ সাল ১৩ আগষ্ট।

জিলা ছিলটের সোনামগঞ্জের মুনসেফ শ্রীযুত মহম্মদ সালিম পূর্ব্বে যে ছুটী পান তদতিরিক্ত নব দিনের ছুটী পাইয়াছেন।

জিলা রাজশাহীর চৌগাঁর মুনসেফ শ্রীযুত বাবু কুঞ্জলাল বাঁড়ুয্যা বর্ত্তমান মাসের ৪ তারিখঅবধি দুই সপ্তাহের ছুটী পাইয়াছেন।

বি জে কলবিন। রেজিষ্টর।

---

## রাজকর্ম্মে নিয়োগ।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর্ সাহেবের হুকুম।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ৪ আগষ্ট।

বাঙ্গলাপ্রভৃতি দেশের পোলীসের শ্রীযুত সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের পরামর্শমতে বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর সাহেব হুকুম করিয়াছেন যে জিলা বারাসতের নীচের লিখিত গ্রাম এক থানাহইতে উঠিয়া অন্য থানাভুক্ত হয়।

থানা বসির হাটহইতে উঠিয়া থানা কদম্বগাছীতে যুক্ত।

১। গোবরা।
২। নগলা।
৩। বরকাম বালটিয়া।
৪। দ্যালিপুর।
৫। খলসাসী।
৬। অর্জ্জুনতলা।
৭। তেঘরি মকন্দপুর।
৮। খাস বালীয়া।
৯। খাসপুর।
১০। মুখাতয়াল।

থানা কদম্বগাছীহইতে উঠিয়া থানা বসির হাটভুক্ত।

১। শাকবাড়ির।

থানা কদম্বগাছীহইতে উঠিয়া কাঁড়ি চৈতন্য বসরাভুক্ত।

১। বোলেশা।
২। রাধানগর সুরারপাটি।
৩। ভগোলা।
৪। তালি কচুয়া কিম্বা মকন্দ।
৫। চিনিপুকুরিয়া রামপুর।
৬। নিমকুড়িয়া।
৭। বারাপুর।
৮। ডাকভা বাড়িয়া।
৯। মধ্যবিৎ সানপুকুরিয়া।
১০। কচুয়া।
১১। নাথরিয়া গণগাছি।
১২। সিকারপুর কাঁচপুকুরিয়া।

থানা বসির হাটহইতে উঠিয়া কাঁড়ি চৈতন্য বসরাভুক্ত।

১। চিলাতলা।
২। কাটিয়াল।
৩। পানাপুকুরিয়া।
৪। জয়পুর।
৫। পার কাটিলিয়া।
৬। রঘুনাথপুর।
৭। জায়ার গাছী।
৮। কিসমৎ জগলী।

কাঁড়ি চৈতন্য বসরাহইতে উঠিয়া থানা বসিরহাটভুক্ত।

১। কলসরিয়া তোপনগর।
২। খানা শামলপুর।
৩। বারাপুর।
৪। গোবিন্দপুর।
৫। তারবা মাতগাছী।
৬। ভাতাবাড়িয়া।
৭। সিউড়ি মকন্দপুর দিকন।
৮। ভাসিয়া।
৯। কাউনারি বলাকিয়া পাটী।
১০। নওপাড়া।
১১। বারু পাটী।
১২। খানার বনমালাপুর ও পালকীপাড়া।
১৩। উঁপলি।
১৪। কবান্দিয়া রাধানন্দপুর।
১৫। কারমপুর কাতরিয়া পাড়া।
১৬। ভবানীপুর।
১৭। আবাদ ভবানীপুর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর্ সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

১১১৯ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর্ সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ১১ আগষ্ট।

চব্বিশপরগণার জাইণ্ট মাজিষ্ট্রেট সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত ডবলিউ জে লংমোর সাহেব (Mr W J Longmore,) ১৮২১ সালের ৩ আইনের ২ ধারার ৩ প্রকরণের নির্দ্দিষ্ট ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

মেদিনীপুর মাজিষ্ট্রেট সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত ডবলিউ টি টকর সাহেব (Mr W. T Tucker,) ১৮২১ সালের ৩ আইনের ২ ধারার ৩ প্রকরণের নির্দ্দিষ্ট ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

ছুটী।

১৮৪৭ সাল ৪ আগষ্ট।

হুগলীর অতিরিক্ত প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী সৈয়দ ওসমানালি সরকারী কর্ম্মোপলক্ষে পাঁচ দিনের ছুটী পাইয়াছেন।

মুঙ্গেরের ডেপুটী কালেক্টর শ্রীযুত পণ্ডিত রামনারায়ণ বাবু দুই মাসের ছুটী পাইয়াছেন।

সুন্দরবনের কমিসানর শ্রীযুত বাবু উমাকান্ত সেনকে গত মাসের ২৪ তারিখে যে এক মাসের ছুটী দেওয়া যায় তাহা তাঁহার প্রার্থনায় রহিত হইল।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ২৩ জুলাই।

সদর আদালতের পরামর্শমতে বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর সাহেব হুকুম করিয়াছেন যে রাজশাহীর টাদোরের মুনসেফী মৌকুফ হয় এবং ঐ মুনসেফীর অধীন যে গ্রাম ছিল তাহা ঐ জিলার ভবানীগঞ্জ ও রামপুরের মুনসেফীর অধীন হয়।

১৮৪৭ সাল ৪ আগষ্ট।

সিবিলসম্পর্কীয় সিবিলসর্জ্জন শ্রীযুত ই ই উড়কক সাহেব (Mr E E Woodcock,) বেণ্টিঙ্কনামক বাষ্পীয় জাহাজে নিয়মিত ছুটিহইতে প্রত্যাগমন করিয়াছেন এমত রিপোর্ট করেন এ তাঁহার বর্ত্তমান মাসের ৩ তারিখে পাঞ্জুরীতে পঁহুছে।

১৮৪৭ সাল ১১ আগষ্ট।

ছিলটের একটিং মাজিষ্ট্রেট শ্রীযুত বি এচ কুপর সাহেব (Mr. B H. Cooper,) গত মাসের ২৯ তারিখে আপন কর্ম্মের ভার গ্রহণ করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর্ সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

[*Government Gazette*, 17*th August*, 1847.]

## GOVERNMENT ADVERTISEMENTS. — গবর্ণমেণ্টের ইশ্তিহার।

### LAND ADVERTISEMENT. — ভূমিবিষয়ক ইশ্তিহার।

সম্বাদ দেওয়া যাইতেছে যে সন ১৮৪৫ সালের ১ আইনের ৫ ধারানুসারে জেলা নদিয়ার কালেক্টরির তৌজিভুক্ত নীচের লিখিত মহালের সন ১২৫৪ সালের লাং কীস্তি চৈত্রের বাকী শ্রীযুত সরকার বাহাদুরের পাওনার নিমিত্তে সন ১৮৪৭ সালের ২৮ আগষ্ট মোং সন ১২৫৪ সালের ১৩ ভাদ্র শনিবার উক্ত জেলার কালেক্টরির কাছারিতে শ্রীযুত কালেক্টর সাহেবের হুজুরে বিনাওজরে নীলামে ধরা যাইবেক ইতি সন ১৮৪৭ ইং ১ আগষ্ট।

| নম্বর তৌজির | মহালের হাল | নম্বর রেজেষ্টরী | মহালের নাম | মালিকের নাম | সদর জমা মায় পুলিস | বাকী ১২৫৪ সাল লাং কীস্তি চৈত্র আদায় পুলিস | কৈং |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | কাঁইথি চৌকি যুক্ত | | কিসমত পরগনে খোসদহ | তালুকদার জগমোহন রামচন্দ্র মুনশী | ২৫১২৷৷/৫ | ১১৷৮/৬ | |

D. J. Money, *Collector.*

### INSOLVENT COURT. — দোত্রহীনেরদের আদালত।

### IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, the hearing of the matters of the petition of COLLYCAUNTO DEB, sued by the name of Coleekunto Deb, Sircar, late of Mirzapore, in the Town of Calcutta, first Mohurrer Bariepore Salt Chokie, and late a prisoner confined in the Common Gaol of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his late Majesty George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard on Saturday, the second day of October next.

The names of the Creditors of the said Collycaunto Deb appear in the Schedule filed by him in the Office of the Chief Clerk of the said Court, to which any Creditor may refer.

R. M. Thomas, *Insolvent's Attorney.*

শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

বারুইপুরের নিমকচৌকীর প্রধান মুহুরির কলিকাতা নগরের মির্জাপুরনিবাসি কালীকান্ত দেব সরকার নামে সর্কানা কওয়া কালীকান্ত দেব সম্প্রতি কলিকাতা নগরের সাধারণ জেলখানায় কয়েদ হইয়া ভারতবর্ষে দোত্রহীন ঋণিরদের উপকারার্থে আইননামক মৃত চতুর্থ জর্জ রাজার নবম বৎসরের আইনদ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত আদালতের হুকুমক্রমে তাঁহার দরখাস্তের মর্ম্ম আগামি অক্টোবর মাসের ২ তারিখ শনিবারে শুনা যাইবেক।

উক্ত কালীকান্ত দেবের মহাজনেরদের নাম তফশীলে লিখিত হইয়া উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দফতরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

আর এম তামস। দোত্রহীনের উকীল।

---

That by an order of the said Court, the matter of the Petition and Schedule of MIRZA MAHOMED HADDEE, late of Doomtollah in Calcutta, Merchant, and now a prisoner confined for debt in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his late Majesty George the Fourth, entitled "an Act to provide for the Relief of Insolvent Debtors, in the East Indies," are appointed to be heard in the said Court, on Saturday, the fourth day of September next.

The names of the creditors of the said MIRZA MAHOMED HADDEE appear in a Schedule filed with his said Petition in the Office of the Chief Clerk of the said Court, to which any creditor may refer.

Calcutta, August, 1847. E. Pariott, *Insolvent's Attorney.*

কলিকাতা নগরের ডোমটোলানিবাসি সওদাগর মির্জা মহম্মদ হাদী কলিকাতার সাধারণ জেলখানায় ঋণপ্রযুক্ত কয়েদ হইয়া ভারতবর্ষের দোত্রহীন ঋণিরদের উপকারার্থে আইননামক মৃত চতুর্থ জর্জ রাজার অধিকারের নবম বৎসরের আইনক্রমে উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত আদালতের হুকুমক্রমে তাঁহার দরখাস্তের মর্ম্ম আগামি সেপ্টেম্বর মাসের ৪ তারিখ শনিবারে উক্ত আদালতে শুনা যাইবেক।

উক্ত মির্জা মহম্মদ হাদীর মহাজনেরদের নাম তফশীলে লিখিত হইয়া তাঁহার দরখাস্ত সহলিত উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দফতরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

কলিকাতা। ১৮৪৭। আগষ্ট। ই পারিওট। দোত্রহীনের উকীল।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ১৭ আগষ্ট।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান মার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, AUGUST 24, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ২৪ আগষ্ট।


## DRAFT OF ACT.

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,

THE 14TH AUGUST, 1847.

The following draft of a proposed Act was read in Council for the first time on the 14th of August 1847 :

ACT No. —— OF 1847.

*An Act for curing the invalidity in the Registration of Deeds arising from the fact of having been registered by persons not duly appointed or on other than Court days.*

Whereas instances have occurred of persons exercising the office of Register of Deeds, who have not been duly appointed, and whereas in some cases registration of Deeds has been made on other than Court days, that is, on days other than those on which the Zillah or City Court has been open for business, and doubts may therefore arise as to whether the registration of any Deed registered by such persons not duly appointed, or registered on other than a Court day, is valid in law :

I. It is therefore hereby enacted, that acts which may have been done in that capacity in any Zillah, subject to the Presidency of Bengal, by persons who have had charge of the office of Register of Deeds without being duly appointed to the said office, shall be and shall be taken to have always been as valid in law as such acts would have been if the said persons had been duly appointed to have charge of the said office.

II. And it is enacted, that all acts which may have been done on other than Court days by the Register of Deeds, or by the person having charge of the office without being duly appointed in any Zillah subject to the Presidency of Bengal, shall

## আইনের মুসাবিদা।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেন্ট।
লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল ১৪ আগষ্ট।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৭ সালের ১৪ আগষ্ট তারিখে হুজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল —— আক্ট।

রীতিমতে নিযুক্ত না হওয়া ব্যক্তিরদের দ্বারা কিম্বা আদালতের নিয়মিত অন্য দিবসে দলীলদস্তাবেজের রেজিষ্টরী হওনপ্রযুক্ত অসিদ্ধতার যে দোষ হইয়াছে তাহা খণ্ডনের আইন।

যেহেতুক কোন২ ব্যক্তি রীতিমতে নিযুক্ত না হইয়া দলীলদস্তাবেজের রেজিষ্টরী কর্ম্ম নির্ব্বাহ করিয়াছেন এবং যেহেতুক কোন২ গতিকে আদালতের নিয়মিত অর্থাৎ যেং দিবসে জিলা কিম্বা শহরের আদালত কর্ম্মের নিমিত্তে খোলা ছিল এমত নিয়মিত অন্য২ দিবসে দলীলদস্তাবেজের রেজিষ্টরী হইয়াছে এবং রীতিমতে নিযুক্ত না হওয়া ব্যক্তিরদের দ্বারা রেজিষ্টরীহওয়া কিম্বা আদালতের নিয়মিত অন্য দিবসে রেজিষ্টরীহওয়া কোন দলীলদস্তাবেজের রেজিষ্টরী আইনমতে সিদ্ধ জ্ঞান হইতে পারে কি না এই বিষয়ে সন্দেহ হইতে পারে।

১ ধারা। অতএব ইহাতে হুকুম হইল যে বাঙ্গলা রাজধানীর অধীন কোন জিলাতে যাঁহারা রীতিমতে রেজিষ্টরী কর্ম্মে নিযুক্ত না হইয়াও দলীলদস্তাবেজের রেজিষ্টরী কর্ম্মের ভারপ্রাপ্ত হইয়াছেন এবং কোন দলীলদস্তাবেজের রেজিষ্টরী করিয়াছেন তাঁহারদের সেই কর্ম্ম তাঁহারা রীতিমতে সেই পদে নিযুক্ত হইলে যেরূপ আইনানুসারে সিদ্ধ হইত সেইরূপ সিদ্ধ হইবেক এবং নিত্য সিদ্ধ ছিল এমত জ্ঞান হইবেক ইতি।

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে আদালতের নিয়মিত অন্য দিবসে বাঙ্গলা রাজধানীর অধীন কোন জিলাতে দলীলদস্তাবেজের রেজিষ্টরের দ্বারা কিম্বা রীতিমতে নিযুক্ত না হইয়া যাঁহারা ঐ কর্ম্মের ভার পাইয়াছেন তাঁহারদের দ্বারা যে সকল কর্ম্ম হইয়াছে সেই সকল

be and shall be taken to have always been as valid in law as such acts would have been if they had been done on a Court day.

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re-considered at the first meeting of the Legislative Council of India after the 14th day of October next.

G. A. Bushby,
*Secy. to the Govt. of India.*

কর্ম আদালতের দিবসে করা গেলে যেমন আইনমতে সিদ্ধ হইত তেমন সিদ্ধ হইবেক ও সিদ্ধ ছিল এমত জ্ঞান হইবেক ইতি।

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ১৪ অক্টোবর তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের যে প্রথম বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেন্টের সেক্রেটারী।

John C. Marshman, *Bengalee Translator.*

---

## CIRCULAR ORDER OF THE SUDDER NIZAMUT ADAWLUT.

No. 9.

*To the Session Judges, Magistrates and Joint Magistrates in the Lower Provinces.*

With reference to Act XXVII. of 1845, the Court of Nizamut Adawlut for the Lower Provinces are pleased to prescribe the modification shewn below of the Magistrate's Statement No. 4, and to enjoin its adoption from the 1st January, 1848.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, the 2d July, 1847.

## সদর নিজামৎ আদালতের সরকুলর আর্ডর।

৯ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সেশন জজ সাহেব ও শ্রীযুত মাজিস্ত্রেট সাহেব ও শ্রীযুত জাইণ্ট মাজিস্ত্রেট সাহেব বরাবরেষু।

১৮৪৫ সালের ২৭ আইনের উপলক্ষে বাঙ্গলাপ্রভৃতি দেশের নিজামৎ আদালতের সাহেবেরা মাজিস্ত্রেট সাহেবের ৪ নম্বরী কৈফিয়ৎ নীচের লিখিতমতে সংশোধন করিয়া হুকুম করিতেছেন যে ১৮৪৮ সালের ১ জানুআরি তারিখঅবধি ঐ সংশোধিত কৈফিয়তের ব্যবহার হয়।

ডবলিউ কর্কপাট্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম ১৮৪৭। ২ জুলাই।

No. 4.

*Abstract Statement of Summary Suits for Forcible Dispossession under Act IV. of 1840, decided and pending in the ———.*

| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 | 9 | 10 | 11 | 12 |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | Pending at the close of ——. | Instituted during the month. | Received by transfer. | Total to be disposed of. | Decided on their merits. | Adjusted or withdrawn. | Dismissed on default. | Transferred. | Pending on the ——. | Pending above three months. | Explanation of Entries in Column 11. |
| Mr. ………… Magte.<br>Mr. ……………… … | | | | | | | | | | | |
| Total,……… | | | | | | | | | | | |

(True Copy.)

W. Kirkpatrick, *Deputy Register.*

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৭। ২৪ আগষ্ট।]

৪ নম্বর।

১৮৪০ সালের ৩ আইনমতে কলেক্টরি জুরির ফৈরিস্তীর যে মহাফেজী মোকদ্দমা আমুক আদালতে নিষ্পত্তি ও
এ মুলতবী আছে তাহার ফৈরিস্তের চুম্বক।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | আমুক সময়ের শেষে মুলতবী — | চালের মধ্যে উপস্থিত | মোকদ্দমার দ্বারা প্রাপ্ত | মত নিষ্পত্তি হইতেক তাহার জোট | যোগ দশ দিয়েছেন করিয়া নিষ্পত্তি হইল | মুনাফাক্রমে কি উচাল মোকদ্দমা | ফরিয়াদির ডিসমিস হইল | মোকদ্দমা হইল | আমুক সময়ে মুলতবী রহিল | তিন মাসের অধিক মুলতবী | ১১ ঘরের নির্দিষ্ট বিবরণ নিরূপণ |
| আমুক মাজিষ্ট্রেট .. | | | | | | | | | | | |
| আমুক মাজিষ্ট্রেট .. | | | | | | | | | | | |
| মোট ... .. | | | | | | | | | | | |

(যথার্থ নকল।)

জনসিউ মার্শম্যান। বেঙ্গলি ট্রেন্সলেটর।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## EDUCATION NOTICE.

The undermentioned subjects have been selected for the Senior English Scholarship standard in Literature, History, Pure and Mixed Mathematics, for the year 1848:

LITERATURE.

*Prose.*—BACON's Essays.

ADDISON's Essays from the Spectator as far as No. 369, being the termination of the criticisms upon Milton's Paradise Lost. (Calcutta Edition.)

SHAKESPEARE's Tempest and Midsummer-Night's Dream.

*Poetry.*—As much of DRYDEN as is contained in Richardson's Selections.

*Mental and Moral Philosophy.*—REID's Enquiry—MILL's Logic.

HISTORY.

*England.*—MACKINTOSH's History of England, from the commencement to the accession of James the First.

*Greece.*—From the close of the Peloponessian war to the death of Philip of Macedon.

*India.*—STEWART's History of Bengal. (Calcutta Edition.

PURE AND MIXED MATHEMATICS.

Algebraic Equations.

Analytical Geometry of two dimensions.

Analytical Geometry of three dimensions, as applied to straight lines and planes.

Mechanics, as treated of by Whewell.

## বিদ্যাধ্যাপনের বিজ্ঞাপন।

১৮৪৮ সালে প্রবন্ধবিদ্যা ও পুরাবৃত্ত বিদ্যা ও একার্থ ও মিশ্রিত ভূমি পরিমাপক বিদ্যাতে ইঙ্গরেজী প্রধান ছাত্রের বৃত্তির জন্যে নীচের লিখিত পাঠ নির্দিষ্ট করা গিয়াছে।

প্রবন্ধবিদ্যা।

গদ্য।—বেকনের গ্রন্থ

স্পেক্‌টেটর নামক পুস্তকের ৩৬৯ নম্বরপর্য্যন্ত আডিসনের গ্রন্থ অর্থাৎ মিল্টনের "প্যারাডৈস লষ্ট" নামক পুস্তকের দোষাদোষ বিবেচনার কথার শেষপর্য্যন্ত। (কলিকাতার ছাপা।)

সেকসপিয়রের "টেম্পেষ্ট" ও "মিডসমর্স নৈট্‌স ড্রিম" নামক গ্রন্থ।

পদ্য।—রিচার্ড্‌সন সাহেবের সংগৃহীত পুস্তকে ড্রৈডনের কাব্যহইতে যেপর্য্যন্ত গৃহীত হইয়াছে।

বিবেক ও নীতি বিদ্যা।—রিড সাহেবের তত্ত্ব ও মিল সাহেবের তর্ক বিদ্যা।

পুরাবৃত্ত।

ইঙ্গলণ্ড।—মাকিণ্টস সাহেবের ইঙ্গলণ্ড দেশের পুরাবৃত্ত বিবরণে আরম্ভঅবধি প্রথম জেম্‌স রাজার সিংহাসন প্রাপ্ত হওয়াপর্য্যন্ত।

গ্রিস।—পিলোপনিসান যুদ্ধঅবধি মাসিডন দেশের ফিলিপ রাজার মরণপর্য্যন্ত।

ভারতবর্ষ।—ষ্টুআর্ট সাহেবের বাঙ্গলা দেশের বিবরণ। (কলিকাতার ছাপা।)

একার্থ ও মিশ্রিত ভূমিপরিমাপক বিদ্যা।

Algebraic Equations.

Analytical Geometry of two dimensions.

Analytical Geometry of three dimensions, as applied to straight lines and planes.

Mechanics, as treated of by Whewell.

Hydrostatics and Pneumatics, so far as they can be studied without the application of the Differential and Integral Calculus.

(By order)

Fred. J. Mouat, M. D.,

*Secretary.*

Council of Education, August 2, 1847.

Hydrostatics and Pneumatics, so far as they can be studied without the application of the Differential and Integral Calculus.

হুকুমক্রমে।

এফ জে মোয়াট। সেক্রেটারী।

বিদ্যাধ্যাপনের কৌন্সেল। ১৮৪৭। ২ আগষ্ট।

## NORMAL AND MODEL SCHOOLS.

1. The Honorable the Deputy Governor of Bengal having resolved that a Normal Institution shall be forthwith established in Calcutta, those interested are hereby informed, that the said Institution will, in the first instance, consist of a Normal School composed of stipendiary and free students, together with an Elementary Model School.

2. The stipendiary Normal students will be allowed a monthly salary of Rs. 12 each, during the period of their attendance in the Normal Institution, which shall, in no case, exceed two years. They must be between the ages of 16 and 24 years, have no physical defects disqualifying them for the active duties of their future profession, must produce satisfactory testimonials as to conduct, character and qualifications, and must enter into an agreement to serve, if required in the educational department, for at least three years, at whatever station they may be appointed to under the Bengal Presidency, after obtaining their certificates of qualification.

3. The free students must conform to the same regulations as regards age, character, and qualifications, but will be allowed to dispose of themselves at their option after completing the prescribed course of study. Previous to the admission of any students of either class, an examination of all such candidates as may present themselves will be held by the Superintendent, of which due notice will be given.

4. The Elementary Model School will consist, at first, of seventy-five pupils, who will be classified according to the system at present prevalent in the school departments of the Government Colleges. Each pupil shall pay a schooling fee of Rs. 2 per mensem.

(By order of the Hon'ble President and Council of Education,)

Fred. J. Mouat, M. D.,

*Secretary.*

Council of Education, August 2, 1847.

## শিক্ষক প্রস্তুত করণার্থ ও আদর্শ পাঠশালা।

১। বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর্ সাহেব স্থির করিয়াছেন যে শিক্ষক প্রস্তুত করণার্থ বিদ্যালয় কলিকাতায় অবিলম্বে স্থাপন হয় অতএব এই বিষয়ে যাঁহারা অনুকূল তাঁহারদিগকে জানান যাইতেছে যে ঐ বিদ্যালয়ে প্রথমে শিক্ষক প্রস্তুত করণার্থ পাঠশালা হইবেক তাহাতে বৃত্তিভোগী ও অবৈতনিক ছাত্র শিক্ষা পাইবেন এবং মূল বিষয় শিক্ষার্থ আদর্শ পাঠশালাও হইবেক।

২। শিক্ষক বৃত্তিভোগি ছাত্রেরা ঐ শিক্ষকপ্রস্তুতকারি বিদ্যালয়ে যত কাল থাকেন তত কাল মাসিক ১২৲ টাকা বেতন পাইবেন সেই বিদ্যালয়ে তাঁহারা দুই বৎসরের অধিক থাকিবেন না তাঁহারদের বয়স ১৬ বৎসরঅবধি ২৪ বৎসরপর্য্যন্ত এবং তাঁহারদের উত্তর কালীন কর্ম্ম নিষ্পন্ন করণের যাহাতে ব্যাঘাত হইতে পারে এমত শরীরের কোন দোষ থাকিবেক না এবং তাঁহারদের আচার ও ব্যবহার ও যোগ্যতার বিষয়ে সন্তোষ যত নিদর্শন পত্র আনিতে হইবেক এবং তাঁহারদের এমত বন্দোবস্ত করিতে হইবেক যে বিদ্যাধ্যাপনের ডিপার্টমেন্টে নিযুক্ত হইলে আমরা যোগ্যতার সর্টিফিকট প্রাপণের পরে বাঙ্গলা রাজধানীর যে কোন স্থানে নিযুক্ত হই সেই স্থানে অন্যূন তিন বৎসরপর্য্যন্ত কর্ম্ম করিব।

৩। অবৈতনিক ছাত্রেরদের বয়স ও আচার ও ব্যবহার ও যোগ্যতার বিষয়ে সেই নিয়মমতে কার্য্য করিতে হইবেক কিন্তু নির্দিষ্ট শিক্ষাবলি সমাপ্ত করিলে তাঁহারা আপনারদের ইচ্ছামতে কর্ম্ম করিতে পারেন। বৈতনিক কিম্বা অবৈতনিক কোন ছাত্রকে ঐ বিদ্যালয়ে গ্রহণ করণের পূর্ব্বে ঐ বিদ্যালয়ে শিক্ষা করণাকাঙ্ক্ষী যাঁহারা উপস্থিত হন সুপরিন্টেণ্ডেণ্ট সাহেব তাঁহারদের পরীক্ষা লইবেন এবং তদ্বিষয়ের উপযুক্ত সম্বাদ দিন থাকিতে দেওয়া যাইবেক।

৪। মূল বিষয় শিক্ষাকরণার্থ আদর্শ পাঠশালায় প্রথমে ৭৫ জন বালক থাকিবেক এবং গবর্ণমেণ্টের কালেজের ইস্কুলে যে নিয়ম চলন আছে সেই নিয়মানুসারে তাহারা সম্প্রদায়ে২ নিযুক্ত হইবেক। প্রত্যেক বালক মাসে ২৲ টাকা করিয়া দিবেক।

শ্রীযুত অনরবিল প্রেসীডেণ্ট সাহেব ও বিদ্যাধ্যাপনের কৌন্সেলের হুকুমক্রমে

এফ জে মোয়াট।

সেক্রেটারী।

বিদ্যাধ্যাপনের কৌন্সেল। ১৮৪৭। ২ আগষ্ট।

## NOTIFICATIONS.

### ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

*The 13th August*, 1847.

### APPOINTMENTS.

Baboo Beneenath Bose, 1st Grade Moonsiff of Cuttack, to be Moonsiff of Maniktollah, Zillah 24-Pergunnahs.

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের হুকুম।

১৮৪৭ সাল ১৩ আগষ্ট।

### নিয়োগ।

কটকে প্রথম শ্রেণীর মুনসেফ শ্রীযুত বাবু বেণীনাথ বসু জিলা চব্বিশপরগনার মানিকতলার মুনসেফ হইবেন।

(Mr. E. Jackson) আপন সিভিলিয়ান কর্ম্মের ভার ঐ জিলার কালেক্টর শ্রীযুত জি বাটি সাহেবের (Mr. G. Battye,) প্রতি অর্পণ করিয়া চিকিৎসকের সর্টিফিকেট-ক্রমে এক মাসের ছুটী পাইয়াছেন। শ্রীযুত বাটী সাহেব আপন কর্ম্মের অতিরিক্ত ঐ কর্ম্মও নির্ব্বাহ করিবেন।

১৮৪৭ সাল ১৮ আগষ্ট।

চিটাগাঁর কালেক্টর শ্রীযুত এ এস আনান্দ সাহেব (Mr. A. S. Annand,) আপন কর্ম্মের ভার আসিষ্টাণ্ট শ্রীযুত সি ডবলিউ মাকিলপ সাহেবের (Mr. C. W. Mackillop,) প্রতি অর্পণ করিয়া স্বীয় কর্ম্মোপলক্ষে এক মাসের ছুটী পাইয়াছেন।

জিলা হুগলীতে ১৮৩৩ সালের ৯ আইনানুসারে নিযুক্ত অতিরিক্ত ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু কালীপদ ঘোষাল চিকিৎসকের সর্টিফিকেটক্রমে দুই মাসের ছুটী পাইয়াছেন।

বাঁকুড়ার আবকারীর সুপরিন্টেণ্ডেণ্ট শ্রীযুত বাবু কালিদাস পালিত স্বীয় কর্ম্মোপলক্ষে পনের দিনের ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ১৮ আগষ্ট।

ঢাকার সিবিল ও সেশন জজ শ্রীযুত এচ সুইটনহাম সাহেব (Mr. H. Swetenham,) বর্ত্তমান মাসের ১০ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

রঙ্গপুরের সিবিল ও সেশন জজ শ্রীযুত টি ওয়াইয়েট সাহেব (Mr. T. Wyatt,) বর্ত্তমান মাসের ১২ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

১৭৭০ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ১৮ আগষ্ট।

শাহাবাদের ফৌজদারী সরিস্তাদার শ্রীযুত মৌলবী জফরালী জিলা শাহাবাদে ১৮২১ সালের ৩ আইনের ২ ধারার ৩ প্রকরণের লিখিত ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

জিলা নদীয়ার কৃষ্ণনগরের মুনসেফ শ্রীযুত বাবু পঞ্চানন বাঁড়ুয্যা প্রথম শ্রেণীভুক্ত হইয়াছেন।

১৮৪৭ সাল ১১ আগষ্ট।

এদেশীয় ৬০ পল্টনের ব্রিবেট মেজর শ্রীযুত ডবলিউ রিডল সাহেব (Brevet Major W. Riddell,) ১ সংখ্যক অর্থাৎ পাটনা এলাকায় ঠগী ও ডাকাইতী নিবারণার্থ আসিষ্টাণ্ট সুপরিন্টেণ্ডেণ্ট হইবেন এবং জিলা শাহাবাদ ও চম্পারণ ও সারণ ও বেহার ও পাটনা ও ত্রিহুত ও মুঙ্গের ও ভাগলপুর ও কাশীনদীর পশ্চিম দিগে পুরণিয়ার যে অংশ তাহাতে জাইণ্ট মাজিষ্ট্রেটের ক্ষমতানুসারে কার্য্য করিবেন।

এদেশীয় ৫ পল্টনের কাপ্তান শ্রীযুত ডবলিউ সি বর্চ সাহেব (Capt. W. C. Birch,) ৪ সংখ্যক অর্থাৎ হুগলী এলাকায় ঐ ঐ হইবেন এবং জিলা মুরশিদাবাদ ও বীরভূম ও বাঁকুড়া ও বর্দ্ধমান ও হুগলী ও মেদিনীপুর ও নদীয়া ও যশোহর ও বারাসত ও চব্বিশপরগনা ও হাবড়াতে জাইণ্ট মাজিষ্ট্রেটের ক্ষমতানুসারে কার্য্য করিবেন।

ছুটী।

১৮৪৭ সাল ১৮ আগষ্ট।

যশোহরের দ্বিতীয় প্রধান সদর আমীন শ্রীযুত বাবু লোকনাথ বসু চিকিৎসকের সর্টিফিকেটক্রমে এক মাসের ছুটী পাইয়াছেন।

হুগলীর অতিরিক্ত প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী সৈয়দ ওয়মানালী স্বীয় কর্ম্মোপলক্ষে দুই দিনের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ১১ আগষ্ট।

বেহারের মাজিষ্ট্রেট শ্রীযুত ই এফ লাটুর সাহেব (Mr. E. F. Lautour,) স্বীয় অত্যাবশ্যক কর্ম্মোপলক্ষে ইঙ্গলণ্ডে যাইতে এক বৎসরের ছুটী পাইয়াছেন।

কাছাড়ের সুপরিন্টেণ্ডেণ্ট শ্রীযুত কাপ্তান ই আর লৈয়ন্স সাহেবকে (Captain E. R. Lyons) গত জুন মাসের ২১ তারিখের দেওয়া যে তিন মাসের ছুটীর বিষয় গত ৬ জুলাই তারিখের গেজেটে প্রকাশ হয় তাহা চিকিৎসকের সর্টিফিকেটক্রমে দেশে গমন করণার্থ ছুটী প্রার্থনা করিবার নিমিত্তে রাজধানীতে গমন করণার্থ ছিল।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ১৮ আগষ্ট।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর সাহেবের আদালত নিষ্কারণে লিখিত হইয়াছে যে জিলা মেদিনীপুরের প্রধান সদর আমিন শ্রীযুত রায় অভয়প্রসাদ ঘোষ বিশ্বাসের অযোগ্য হইয়াছেন অতএব তাঁহাকে পদচ্যুত করা গেল।

১৮৪৭ সাল ১১ আগষ্ট।

শাহাবাদের কালেক্টর শ্রীযুত আর এন ফার্কর্সন সাহেব (Mr. R. N. Farquharson,) বর্ত্তমান মাসের ১২ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

## GOVERNMENT ADVERTISEMENTS — গবর্ণমেণ্টের ইশ্তিহার।

---

### LAND ADVERTISEMENT. — ভূমিবিষয়ক ইশ্তিহার।

ইশ্তিহার দেওয়া যাইতেছে যে সন ১৮৪৫ সালের প্রথম আইনের ১১ ধারার মর্ম্মানুযায়ি জেলা মুরশিদাবাদের সংক্রান্ত নীচের তপশীলের মহাল সন ১২৫৩ সালের লাখেরাজ কৌড়ি জাগুগণের রাজস্বের বাকী আদায় কারণ সন ১৮৪৭ সালের ৩০ আগষ্ট মোতাবক সন ১২৫৪ সালের ১৫ ভাদ্র সোমবার জেলা মজকুরের কালেক্টরি কাছারিতে অর্থাৎ জানি নীলাম হইবেক ইতি সন ১৮৪৭ সালের তারিখ ১১ আগষ্ট মোতাবক সন ১২৫৪ সাল তারিখ ২৭ শ্রাবণ।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ২৪ আগষ্ট।]

| ক্রমিক নম্বর | মহালের প্রকার | তৌজির নম্বর | মৌজা মহাল | নাম মালিকান | সদর জমা কোম্পানি | বাকী অবস্থা সাং ফাল্গুন সন ১২৫৩ সাল | কৈফিয়ত |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | কাএমি বন্দোবস্ত | ১২৮৩ | কিসমত ইদ্রাকপুর | তারকানাথ ও রাধাবিনোদ পাঁড়ে'র ইত্যাদি সেবা | ৩২।/৪ | ৯৪/৪ | |

R. F. Hodgson, *Collector.*

## INSOLVENT COURT. যোত্রহীনেরদের আদালত।

## IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

That by an order of the said Court, the matters of the Petition and Schedule of JOHN PINTO BIALE, late of Jorataliao Street in the Town of Calcutta, and late a Master Mariner, is appointed to be heard on Saturday, the 2d day of October next.

The names of the creditors of the said JOHN PINTO BIALE appear in a Schedule filed in the Office of the Chief Clerk of the said Court, to which any creditor may refer

Calcutta, 12th August, 1847 E. Pabioty, *Insolvent's Attorney.*

শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

কলিকাতা নগরের যোড়াতালাওর রাস্তানিবাসী ও পূর্ব্বে মাষ্টর মারিনর জান পিণ্টো বিএল সাহেবের দরখাস্ত ও ফর্দ্দনামের মর্ম্ম উক্ত আদালতের হুকুমক্রমে আগামি অক্টোবর মাসের ২ তারিখ শনিবারে শুনা যাইবেক।

উক্ত জান পিণ্টো বিএল সাহেবের মহাজনেরদের নাম ফর্দ্দনামে লিখিত হইয়া উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের সিরিস্তায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

কলিকাতা ১৮৪৭। ১২ আগষ্ট। ই পানিওটি। যোত্রহীনের উকীল।

---

In the matter of ALEXANDER COLVIN and others, Insolvents

NOTICE is hereby given that Saturday, the fourth day of September next, is appointed for further hearing in this matter for the purpose of declaring a dividend, and that an account in detail of the receipts and disbursements of the Assignee from the first day of July, 1843, until the 31st day of July, 1847, has been filed and may be inspected in the Office of the Chief Clerk. Any Creditor or other person interested who may intend to establish or oppose any claim upon the Estate of the said Insolvent will be heard, Notice having been given at the Office of the Chief Clerk three clear days before the Hearing. Assignee's Office, 19th August, 1847.

যোত্রহীন আলেকজাণ্ডর কলবিনপ্রভৃতির বিষয়ে

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ডিবিডেণ্ড প্রকাশকরণের জন্যে এই বিষয়ের শুনানি আগামি সেপ্টেম্বর মাসের ৪ তারিখ শনিবারে পুনর্ব্বার হইবেক এবং ১৮৪৩ সালের ১ জুলাই তারিখঅবধি ১৮৪৭ সালের ৩১ জুলাই তারিখপর্য্যন্ত আসৈনি সাহেবের সকল জমাখরচের বিস্তারিত হিসাব দাখিল হইয়াছে প্রধান ক্লার্ক সাহেবের সিরিস্তায় দেখা যাইতে পারে। যে কোন মহাজন কিম্বা এবিষয়ে লিপ্ত অন্য যে কোন ব্যক্তি উক্ত যোত্রহীনের ইষ্টেটের উপর কোন দাওয়া স্থাপন কি প্রতিবন্ধকতা করিতে চাহেন তিনি তদ্বিষয়ে শুনানির দিবসের তিন দিবস পূর্ব্বে প্রধান ক্লার্ক সাহেবের সিরিস্তায় সম্বাদ দিলে তাঁহার বাক্য শুনা যাইবেক।

আসৈনির দপ্তরখানা। ১৮৪৭। ১৯ আগষ্ট।

---

In the matter of JOHN FRASER LANE, an Insolvent.

NOTICE is hereby given, that Saturday, the 4th day of September next, is appointed for further Hearing in this matter for the purpose of declaring a dividend, and that an account in detail of the receipts and disbursements of the Assignee, from the 22d day of June, 1847, until the 31st day of July last, has been filed and may be inspected in the Office of the Chief Clerk. Any Creditor or other person interested who may intend to establish or oppose any claim upon the Estate of the said Insolvent will be heard, Notice having been given at the Office of the Chief Clerk three clear days before the Hearing.

Assignee's Office, 21st August, 1847.

যোত্রহীন জান ফ্রেজর লেন সাহেবের বিষয়ে

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ডিবিডেণ্ড প্রকাশ করণের জন্যে এই বিষয়ের শুনানি আগামি সেপ্টেম্বর মাসের ৪ তারিখ শনিবারে পুনর্ব্বার হইবেক এবং ১৮৪৭ সালের ২২ জুন তারিখঅবধি গত জুলাই মাসের ৩১ তারিখপর্য্যন্ত আসৈনি সাহেবের সকল জমাখরচের বিস্তারিত হিসাব দাখিল হইয়াছে তাহা প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় দেখা যাইতে পারে। যে কোন মহাজন কিম্বা এই বিষয়ে লিপ্ত অন্য যে কোন ব্যক্তি উক্ত যোত্রহীনের ইষ্টেটের উপর কোন দাওয়া স্থাপন কি প্রতিবন্ধকতা করিতে চাহেন তিনি শুনানির দিবসের তিন দিন পূর্ব্বে প্রধান ক্লার্ক সাহেবের সিরিস্তায় তদ্বিষয়ের সম্বাদ দিলে তাঁহার কথা শুনা যাইবেক।

আসৈনির দপ্তরখানা। ১৮৪৭। ২১ আগষ্ট।

[*Government Gazette, 24th August,* 1847.]

The like notice in the matter of SAMUEL WOODWARD, an Insolvent, wherein the account of the Assignee is filed from the 19th day of January, 1847, until the 31st day of July last.

যোগ্রহীন সামুএল উডওয়ার্ড সাহেবের বিষয়ে উক্ত প্রকার সমাচার দেওয়া যাইতেছে। এই বিষয়ে আসাইনি সাহেবের হিসাব ১৮৪৭ সালের ১৯ জানুআরি তারিখঅবধি গত জুলাই মাসের ৩১ তারিখপর্য্যন্ত দাখিল হইয়াছে।

---

The like Notice in the matter of NETERVILLE HENRY ALEXANDER CAMPBELL, an Insolvent, wherein the account of the Assignee is filed from the 29th day of August, 1846, until the 31st day of July last.

যোগ্রহীন নেটরবিল হেনরি আলেকজান্ডর কাম্বেল সাহেবের বিষয়ে উক্ত প্রকার সমাচার দেওয়া যাইতেছে। এই বিষয়ে আসাইনি সাহেবের হিসাব ১৮৪৬ সালের ২৯ আগস্ট তারিখঅবধি গত জুলাই মাসের ৩১ তারিখ-পর্য্যন্ত দাখিল হইয়াছে ইতি।

---

PROBATE of the last Will and Testament of KISTNOMOHUN SEAL, late of Chinsurah in the District of Hooghly, in the Province of Bengal, Banker, deceased, having been this day granted by the Supreme Court of Judicature at Fort William in Bengal, in its Ecclesiastical Jurisdiction, to Sree Mutty Horeemoney Dossee, of the same place, the only Child and Daughter of the abovenamed Kistnomohun Seal, deceased, and Nundolaul Burraul, of the same place, the only Child and Son of the said Sree Mutty Horeemoney Dossee, the Executrix and Executor named in the said last Will and Testament of the said Kistnomohun Seal, deceased. All persons having claims on the said Estate are requested to make the same known, and those indebted thereto to pay their respective debts to the said Executrix and Executor forthwith.

Calcutta, 20th day of August, 1847. HIGGINS, DENMAN and ABBOTT, *Proctors.*

বাঙ্গলা দেশের জিলা হুগলীর চুঁচুড়ানিবাসি পোদ্দার মৃত কৃষ্ণমোহন শীলের উইল ও দানপত্রের প্রোবেট বাঙ্গলা দেশের কোর্ট উলিয়ম রাজধানীর সুপ্রিম কোর্টের একলিসিএষ্টিকেল এলাকাহইতে উক্ত উইল ও দানপত্রের লিখিত আছি উক্ত কৃষ্ণমোহন শীলের একিমাত্র কন্যা ঐ স্থাননিবাসি শ্রীমতী হরিমণি দাসী এবং উক্ত শ্রীমতী হরিমণি দাসীর একি পুত্র ঐ স্থাননিবাসি নন্দলাল বড়ালকে অদ্য দেওয়া গেল। উক্ত ইষ্টেটের উপর যাঁহারদের কোন দাওয়া থাকে তাঁহারা সেই বিষয় উক্ত আছিদিগকে অবিলম্বে জানাইবেন এবং যাঁহারা উক্ত ইষ্টেটের কোন কর্জ্জ ধারেন তাঁহারা সেই টাকা অবিলম্বে উক্ত আছিদিগকে দিবেন ইতি।

হিগিন্স ডেনমান ও আবট। প্রক্টর।

কলিকাতা। ১৮৪৭ সাল ২০ আগস্ট।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৭। ২৪ আগস্ট।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান মার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্নমেন্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, AUGUST 31, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ৩১ আগষ্ট।


## ACTS

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,
THE 28TH AUGUST, 1847.

Act X of 1847 is republished with a clerical error corrected, Act XXIV of 1843 having been mentioned therein instead of XIV of 1844.

By order of the Honourable the President in Council,

G. A. BUSHBY,
*Secy. to the Govt. of India.*

ACT No. X OF 1847.

Passed by the Honourable the President of the Council of India in Council on the 19th of June, 1847, with the assent of the Right Honourable the Governor General of India.

*An Act for amending Act XXX of* 1836.

It is hereby enacted, that within the Territories subject to the Government of the East India Company whenever any Court not included under the provisions of Act XIV. of 1844 shall sentence any offender to imprisonment for life under the provisions of Act XXX. of 1836, it shall at the same time sentence such offender to transportation beyond sea for life, unless there should be special reasons inducing the Court to think such prisoner not a proper subject for transportation, which special reasons the Court is hereby directed to record.

G. A. BUSHBY,
*Secy. to the Govt. of India.*

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,
THE 21ST AUGUST, 1847.

The following Act is passed by the Hon'ble the President of the Council of India in Council on the

## আইন।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৭ সাল ২৮ আগষ্ট।

১৮৪৭ সালের ১০ আইনে "১৮৪৪ সালের ১৪ আইন" এই কথা না লিখিয়া ১৮৪৩ সালের ২৪ আইন লিখিত হইয়াছিল। অতএব তাহা সংশোধনপূর্ব্বক পুনর্ব্বার প্রকাশ হইতেছে।

হজুর কৌন্সেলের শ্রীযুত অনরবিল প্রেসীডেণ্ট সাহেবের হুকুমক্রমে।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল ১০ আইন।

ভারতবর্ষের শ্রীযুত গবরনর জেনরল বাহাদুরের সম্মতিক্রমে ভারতবর্ষের হজুর কৌন্সেলের শ্রীযুত অনরবিল প্রেসীডেণ্ট সাহেব হজুর কৌন্সেলে এই আইন ১৮৪৭ সালের ১৯ জুন তারিখে জারী করেন।

১৮৩৬ সালের ৩০ আইন সংশোধনের আইন।

ইহাতে হুকুম হইল যে কোম্পানি বাহাদুরের শাসিত দেশের মধ্যে যখন ১৮৪৪ সালের ১৪ আইনের বিধানের অসম্পর্কীয় কোন আদালত ১৮৩৬ সালের ৩০ আইনের বিধিক্রমে কোন অপরাধিকে যাবজ্জীবন কয়েদের দণ্ডের হুকুম দেন তখন ঐ অপরাধি ব্যক্তিকে দ্বীপান্তর প্রেরণের উপযুক্ত পাত্র বোধ না করিবার বিশেষ কারণ না থাকিলে ঐ আদালত ঐ অপরাধিকে যাবজ্জীবন দ্বীপান্তর প্রেরণের হুকুম দিবেন এবং ঐ বিশেষ কারণ রোয়দাদের মধ্যে লিখিতে ঐ আদালতকে ইহার দ্বারা হুকুম দেওয়া গেল।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৭ সাল ২১ আগষ্ট।

ভারতবর্ষের শ্রীযুত গবরনর জেনরল বাহাদুরের সম্মতিক্রমে ভারতবর্ষের হজুর কৌন্সেলের শ্রীযুত অনরবিল

21st of August, 1847, with the assent of the Right Hon'ble the Governor General of India, which has been read and recorded.

**Ordered**, that the Act be promulgated for general information.

### Act No. XII. of 1847.

***An Act for repealing the Law which authorizes the imposition of fines on Moonsiffs and Sudder Ameens.***

Whereas it was enacted, by Clause 3, Section 9, Regulation XXIII. of 1814, of the Bengal Code, that in cases of misconduct and neglect of duty which might not be of a nature to require the suspension or dismissal of a Moonsiff from his office, the Judge should be authorized to impose on the Moonsiff a fine not exceeding Twenty Rupees in amount, and that the order of the Judge in such case should be final :

And whereas by Section 67 of the said Regulation the provision above recited, was declared amongst other things to be applicable to the office of Sudder Ameens, as well as to that of Moonsiffs :

And whereas the provision above recited, is no longer adapted to Moonsiffs and Sudder Ameens, in the more elevated Judicial position which they now occupy :

It is therefore hereby enacted, that Clause 3, Section 9, Regulation XXIII. of 1814, and Section 67 of the said Regulation, so far as it declares the said Clause to be applicable to Sudder Ameens, are repealed.

G. A. Bushby,
*Secy. to the Govt. of India.*

---

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,
The 21st August, 1847.

The following Act is passed by the Hon'ble the President of the Council of India in Council on the 21st of August, 1847, with the assent of the Right Hon'ble the Governor General of India, which has been read and recorded.

**Ordered**, that the Act be promulgated for general information.

### Act No. XIII. of 1847.

***An Act for repealing Act XIV. of 1839 so far as it relates to the Emigration of Natives of India to the Island of Ceylon.***

I. Whereas by Act XIV. of 1839 it was enacted, that every person who should make with any Native of India any contract for labor to be performed in any British or Foreign Colony without the Territories of the East India Company, or who should knowingly abet or aid any Native of India in emigrating from the said Territories for the purpose of being employed as a laborer, should be liable on conviction before a Magistrate or Justice of the

প্রেসিডেন্ট সাহেব হজুর কৌন্সেলে নীচের লিখিত আইন ১৮৪৭ সালের ২১ আগষ্ট তারিখে জারী করিলেন। শ্রীযুক্ত গবর্নর্ জেনরল বাহাদুরের ঐ সম্মতিপত্র পাঠ হইয়া কৌন্সেলের বহীতে অর্পণ হইয়াছে।

হুকুম হইল যে এই আইন সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল ১২ আইন।

যে আইনের দ্বারা মুনসেফ ও সদর আমীনেরদের জরীমানা করণের ক্ষমতা দেওয়া গিয়াছে তাহা রদ করণের বিষয়ি আইন।

যেহেতুক বাঙ্গলা দেশের চলিত ১৮১৪ সালের ২৩ আইনের ৯ ধারার ৩ প্রকরণে হুকুম আছে যে," মুনসেফেরদিগহইতে আপনার কাজের কর্ম্ম নির্ব্বাহ করণের মধ্যে কর্ম্মহইতে তফাৎ কি মৌকুফ না হইতে পারিবার মত আর২ প্রকার বিরুদ্ধাচরণ ও শৈথিল্য হইলে জজ সাহেবের ক্ষমতা আছে যে ২০২ কুড়ি টাকার অধিক না হয় এমত জরীমানা তাঁহারদিগের স্থানে লন্ ও এমতর গতিকের বিষয়েতে জজ সাহেব যে হুকুম দিবেন তাহাই চূড়ান্ত হইবেক।"

এবং যেহেতুক ঐ আইনের ৬৭ ধারানুসারে অন্যান্য বিষয়ের মধ্যে এই হুকুম হইয়াছিল যে ঐ বিধান যেমন মুনসেফের বিষয়ে খাটে তেমনি সদর আমীনের বিষয়েও খাটান যায়।

এবং যেহেতুক মুনসেফেরদের ও সদর আমীনেরদের পূর্ব্বাপেক্ষা বিচারকরণসম্পর্কীয় যে উচ্চ পদ এক্ষণে হইয়াছে তৎপ্রযুক্ত ঐ বিধান তাঁহারদের বিষয়ে উপযুক্তমতে আর খাটে না।

অতএব ইহাতে হুকুম হইল যে ১৮১৪ সালের ২৩ আইনের ৯ ধারার ৩ প্রকরণ এবং ঐ আইনের ৬৭ ধারার যে ভাগে লেখে যে ঐ প্রকরণ সদর আমীনের বিষয়ে খাটে সেই ভাগ রদ হইল ইতি।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেন্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৭ সাল ২১ আগষ্ট।

ভারতবর্ষের শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের সম্মতিক্রমে ভারতবর্ষের হজুর কৌন্সেলের শ্রীযুত অনরবিল প্রেসিডেন্ট সাহেব হজুর কৌন্সেলে নীচের লিখিত আইন ১৮৪৭ সালের ২১ আগষ্ট তারিখে জারী করিলেন। শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের ঐ সম্মতিপত্র পাঠ হইয়া কৌন্সেলের বহীতে অর্পণ হইয়াছে।

হুকুম হইল যে এই আইন সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল ১৩ আইন।

১৮৩৯ সালের ১৪ আইন যেপর্য্যন্ত সিংহল দ্বীপে ভারতবর্ষনিবাসি ব্যক্তিরদের গমনের বিষয়ে খাটে সেইপর্য্যন্ত তাহা রদ করণের আইন।

১ ধারা। যেহেতুক ১৮৩৯ সালের ১৪ আইনে এমত হুকুম হইল যে ভারতবর্ষীয় কোম্পানি বাহাদুরের রাজ্যের বাহিরে কোন ইঙ্গলণ্ডীয় কি ভিন্নাধিকারির উপনিবেশে কর্ম্ম করিবার নিমিত্তে ভারতবর্ষীয় কোন ব্যক্তির সহিত যে কেহ চুক্তি করিবেক কি মজুরের ন্যায় খাটিবার নিমিত্তে ঐ রাজ্যহইতে ভারতবর্ষীয় কোন ব্যক্তিকে গমনার্থে জানিয়া শুনিয়া প্রবৃত্তি দিবেক বা তাহার সাহায্য করিবেক সেই ব্যক্তির অপরাধ কোন মাজিষ্ট্রেট কিম্বা জুষ্টিস অব দি পীস সাহেবের সমীপে সাব্যস্ত হইলে [illegible]

Peace, to a fine not exceeding 200 Rupees for every Native so contracted with, aided or abetted, and in default of payment of such fine, should be liable to be imprisoned for a term not exceeding three months:

Provided always that nothing in that Act contained should be taken to apply to any Native Seaman who should of his own free will contract to navigate any Vessel, or who should embark on board such Vessel in pursuance of such contract, or to any person who should contract to serve as a Menial Servant only, or who should embark as such Menial Servant.

And whereas the Island of Ceylon geographically, historically and socially considered, is analogous to the Countries subject to the Government of the East India Company

It is hereby enacted, that Act XIV of 1839, in so far as it makes liable to penalties every person who shall make with any Native of India any contract for labor to be performed in the said Island or who shall knowingly aid or abet any Native of India in emigrating from the Territories subject to the Government of the East India Company to the said Island, is repealed.

II. But whereas the said Island is not subject to the Legislative power of the Governor General of India in Council, so that the said Governor General in Council is unable to make Laws for the protection of such Natives of India as may emigrate to the said Island against the evils which might attend the emigration of such Natives of India from the said Island to any British or Foreign Colony.

It is therefore hereby enacted that this Act shall not come into operation until the Governor General of India in Council shall be duly certified that the Legislature of the said Island has made such Laws as the said Governor General in Council shall think sufficient for the protection of such Natives of India so emigrating to the said Island against the evils aforesaid, and shall notify in the Gazette that he has been so certified

G A Bushby,
*Secy to the Govt of India*

যে প্রত্যেক ব্যক্তির সাথে চুক্তি করা গিয়াছে কি যাহার সাহায্য করা গিয়াছে বা যাহাকে প্রবৃত্তি দেওয়া গিয়াছে সেই প্রত্যেক ব্যক্তির নিমিত্তে ঐ অপরাধি ব্যক্তি ২০০৲ দুই শত টাকার অনধিক জরীমানার যোগ্য হইবেক এবং ঐ জরীমানার টাকা না দেওয়া গেলে তিন মাসের অনধিক মিয়াদে কয়েদ থাকনের যোগ্য হইবেক ইতি।

কিন্তু এতদ্দেশীয় যে কোন নাবিক স্বেচ্ছাক্রমে কোন জাহাজের কর্ম করিতে চুক্তি করে কি সেই চুক্তির অনুসারে সেই জাহাজে আরোহণ করে কিম্বা যে কেহ কেবল দাস্য কর্ম করিতে চুক্তি করে অথবা সেই প্রকার দাসের ন্যায় জাহাজে আরোহণ করে সেই২ ব্যক্তির বিষয়ে ঐ আইনের লেখা কোন কথা যে খাটে এমত বোধ করিতে হইবেক না।

এবং যেহেতুক সিংহল দ্বীপ ভূগোলসম্পর্কে ও পুরাবৃত্ত সম্পর্কে এবং জাতিসম্পর্কে কোম্পানি বাহাদুরের শাসিত দেশের সদৃশ।

অতএব ইহাতে হুকুম হইল যে ঐ দ্বীপে কর্ম করিবার নিমিত্তে ভারতবর্ষীয় কোন ব্যক্তির সহিত যে ব্যক্তি কোন চুক্তি করে কি কোম্পানি বাহাদুরের শাসিত দেশহইতে উক্ত দ্বীপে গমনার্থ কোন ব্যক্তিকে জানিয়া শুনিয়া প্রবৃত্তি দেয় বা তাহার সাহায্য করে সেই ব্যক্তি ১৮৩৯ সালের ১৪ আইনের যে ভাগের দ্বারা দণ্ডের যোগ্য হয় সেই ভাগ রদ হইল ইতি।

২ ধারা। কিন্তু যেহেতুক উক্ত দ্বীপ ভারতবর্ষের শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুরের হজুর কৌন্সেলের ব্যবস্থাপক ক্ষমতার অধীন নহে এবং ভারতবর্ষের যে লোকেরা ঐ দ্বীপে গমন করে তাহারা ঐ দ্বীপ ছাড়িয়া কোন ইঙ্গলণ্ডীয় বা ভিন্নাধিকার দেশীয় বসতিতে গমন করিলে যে অনিষ্ট হইতে পারে সেই অনিষ্টহইতে তাহারদিগকে রক্ষা করণার্থ উক্ত শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে আইন করিতে পারেন না।

অতএব ইহাতে হকুম হইল যে যাবৎ শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুরকে হজুর কৌন্সেলে এমত জ্ঞাত না করা যায় যে ঐ দ্বীপে গমনশীল ভারতবর্ষের ঐ লোকেরদের পূর্ব্বোক্ত অনিষ্টহইতে রক্ষার জন্যে শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে যেং আইন উচিত বোধ করেন সেইং আইন ঐ দ্বীপের ব্যবস্থাপক কৌন্সেল নির্দ্দিষ্ট করিয়াছেন এবং সেইরূপ সম্বাদ পাইবার বিষয় গেজেটে জ্ঞাপন না দেন তাবৎ এই আইন অমলে আসিবেক না ইতি।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।
John C Marshman, *Bengalee Translator*

---

## CIRCULAR ORDER OF THE ACCOUNTANT GENERAL.

No 731

*To the Collectors of the Districts of Arng, Akyab, Beerbhoom, Behar, Backergunge, Bhaugulpore, Burdwan, Bancoorah, Bograh, Bulloah, Chittagong, Cuttack N D. Balasore, S. D. Pooree, C D, Dacca, Durrung, Dinagepore, Furreedpore, Gowalparah, Hooghly, Lohardugga D., Maunbhoom D., Jessore, Jorehaut, Mymensing, Midnapore, Monghyr, Moorshedabad, Maldah, Nuddea, Patna, Purneah, Rajshahye, Rungpore, Ramree,*

আকৌণ্টেণ্ট জেনরল সাহেবের সরকুলর পত্র।

৭৩১ নম্বর।

নীচের লিখিত এলাকার শ্রীযুত কালেক্টর সাহেব বরাবরেষু অর্থাৎ আরেক ও আকয়াব ও বীরভূম ও বেহার ও বাকরগঞ্জ ও ভাগলপুর ও বর্দ্ধমান ও বাঁকুড়া ও বগুড়া ও বলুয়া ও চাটিগাঁ ও কটকের উত্তর অংশ বালেশ্বর ও দক্ষিণ অংশ পুরী ও মধ্যম অংশ ও ঢাকা ও দরঙ্গ ও দিনাজপুর ও ফরিদপুর ও গোয়ালপাড়া ও হুগলী ও লোহারডগার এলাকা ও মানভূম এলাকা ও যশোহর ও যোড়হাট ও ময়মনসিংহ ও মেদিনীপুর ও মুঙ্গের ও মুরশিদাবাদ ও মালদহ ও

*Sundoway, Shahabad, Sarun, Sylhet, Tipperah, Tirhoot, Pubna, Huzareebaugh D., 24-Pergunnahs.*

With reference to the accompanying Copy of a letter from the Secretary to the Sudder Board of Revenue, No. 37, dated 22nd ultimo, I have the honor to request that you will discontinue furnishing to this Department in future, the annual Statement of Lands sold for arrears of Revenue, required by the Circular Instructions of this Office No. 550, dated 9th May, 1837, in accordance with form No. 18 prescribed by the Statement Committee.

(Signed) W. Maples,
*Offg. Ex. Asst. Acct. Govt. of Bengal*

Fort William, Accountt's. Office,
Revenue Department, the 23d August, 1847.

No. 37.

*From the Secretary to the Sudder Board of Revenue, to the Accountant to the Government of Bengal.*

I am directed by the Sudder Board of Revenue to inform you, that as the several Commissioners have been requested to furnish them with Quarterly Statements of Lands sold for arrears of Revenue, in accordance with forms prescribed by the Hon'ble the Court of Directors, it is no longer necessary for you to supply them with the Annual Statements of Lands sold, heretofore furnished from your Office.

(Signed) G. Plowden,
*Secretary.*

Sudder Board of Revenue,
Fort William, the 22d July, 1847.

(True Copy)
(Signed) W. Maples,
*Offg Extra Asst. Accountt. Govt. of Bengal.*

---

নদীয়া ও পাটনা ও পুরুলিয়া ও রাজশাহী ও রঙ্গপুর ও রামগড় ও সাঙ্খোর ও শাহাবাদ ও সারণ ও ছিলট ও ত্রিপুরা ও ত্রিহুত ও পাবনা ও হাজারীবাগ এলাকা ও চব্বিশপরগনা।

সদর বোর্ড রেবিনিউর শ্রীযুক্ত সেক্রেটারী সাহেবের গত মাসের ২২ তারিখের ৩৭ নম্বরী পত্রের নীচের লিখিত নকলের উপলক্ষে তোমাকে আবেদন করিতেছি যে কৈফিয়তের কমিটির নির্দিষ্ট ১৮ নম্বরী পাঠানুসারে এই সিরিশ্তার ১৮৩৭ সালের ৯ মে তারিখের ৫৫০ নম্বরী সরক্যুলর পত্রের দ্বারা বাকী রাজস্বের নিমিত্তে নীলাম হওয়া ভূমির যে বার্ষিক কৈফিয়ৎ পাঠাইবার হুকুম হইয়াছিল তাহা তুমি উত্তর কালে এই সিরিশ্তায় পাঠাইও না।

ডবলিউ মেপল্‌স।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং
অতিরিক্ত আসিষ্টাণ্ট আকোণ্টেণ্ট।

ফোর্ট উলিয়ম। আকোণ্টেণ্ট সাহেবের দফ্তরখানা।
রেবিনিউ ডিপার্টমেণ্ট। ১৮৪৭। ২৩ আগষ্ট।

৩৭ নম্বর।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের শ্রীযুক্ত আকোণ্টেণ্ট সাহেবের প্রতি সদর বোর্ড রেবিনিউর শ্রীযুক্ত সেক্রেটারী সাহেবের পত্র।

সদর বোর্ড রেবিনিউর হুকুমক্রমে তোমাকে জ্ঞাত করিতেছি যে সকল কমিস্যনর সাহেবকে হুকুম দেওয়া গিয়াছে যে শ্রীযুক্ত অনরবিল কোর্ট অব ডিরেক্টর্স সাহেবদের নির্দিষ্ট পাঠানুসারে তাঁহারা বাকী রাজস্বের নিমিত্তে নীলামহওয়া ভূমির ত্রৈমাসিক কৈফিয়ৎ সদর বোর্ডে পাঠান অতএব নীলামহওয়া ভূমির যে বার্ষিক কৈফিয়ৎ তুমি আপন সিরিশ্তাহইতে তাঁহারদের নিকটে পাঠাইয়া থাক তাহা আর পাঠাইবার আবশ্যক নাই।

জি প্লৌডন। সেক্রেটারী।

সদর বোর্ড রেবিনিউ।
ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ২২ জুলাই।

(যথার্থ নকল।)

ডবলিউ মেপল্‌স।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং
অতিরিক্ত আসিষ্টাণ্ট আকোণ্টেণ্ট।

John C. Marshman, *Bengalee Translator.*

---

## CIRCULAR ORDER OF THE SUDDER BOARD OF REVENUE.

No. 16.

*From the Secretary to the Sudder Board of Revenue, to the Commissioner of Revenue for the Division of ———.*

With reference to the Circular Orders noted on the margin,* I am desired by the Sudder Board of Revenue to instruct you further, that Government have declined to permit any contingent expences on account of the Vernacular Schools to be charged against the schooling fees, which are to be appropriated exclusively to the remuneration of the masters—and, as Government have also declined to defray any charges connected with the Schools in question, except the salaries of the masters, you will understand that no contingent charges whatever can be incurred, but such as the inhabitants of the

* No. 4, 20th January, 1846.
No. 10, 24th March, 1846.

---

## সদর বোর্ড রেবিনিউর সরক্যুলর অর্ডর।

১৬ নম্বর।

অমুক এলাকার রাজস্বের শ্রীযুক্ত কমিস্যনর সাহেবের প্রতি সদর বোর্ড রেবিনিউর শ্রীযুক্ত সেক্রেটারী সাহেবের পত্র।

নীচের লিখিত সরক্যুলর অর্ডরের * উপলক্ষে সদর বোর্ড রেবিনিউর হুকুমক্রমে তোমাকে আরো জানাইতেছি যে এতদ্দেশীয় ভাষার পাঠশালার বালকেরদের স্থানে যাহা পাওয়া যায় তাহা কোন উপরি খরচের জন্যে ব্যয় করিতে গবর্ণমেণ্ট অনুমতি দিতে সম্মত নহেন ঐ টাকা কেবল শিক্ষকেরদিগকে পুরস্কারস্বরূপ দেওয়া যাইবেক এবং উক্ত পাঠশালার শিক্ষকেরদের বেতনভিন্ন ঐ পাঠশালাসম্পর্কীয় আর কোন খরচ দিতে গবর্ণমেণ্ট সম্মত নহেন অতএব তোমাকে জানান যাইতেছে যে যে স্থানে পাঠশালা আছে সেই স্থানের নিবাসিগণ কিম্বা বালকেরদের পিতারা যে উপরি খরচ দিতে প্রস্তুত

* ১৮৪৬ সালের ২০ জানুআরি তারিখের ৪ নম্বরী।
১৮৪৬ সালের ২৪ মার্চ তারিখের ১০ নম্বরী।

neighbourhood, or the parents of the scholars, are willing to defray.

(Signed) G PLOWDEN,
*Secretary.*

Sudder Board of Revenue,
Fort William, the 21st August, 1847

## CIRCULAR ORDER OF THE SUDDER DEWANNY ADAWLUT.

No. 30.

*To the Civil Judges in the Lower Provinces*

With reference to the date fixed for the closing of the Courts for the Dussera vacation, the Examination of Candidates for the Office of Moonsiff, authorised by the Circular of the 28th May last, is postponed from the 1st to the 6th October next

W. KIRKPATRICK, *Deputy Register*

Fort William, the 25th August, 1847

ERRATUM to Circular Order of the Sudder Dewanny Adawlut No. 10, of the 26th March, 1847, Page 383 of the Gazette.

*For* " 20th March," *read* " 15th May".

B. J COLVIN, *Register*

## NOTIFICATIONS

### ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT

### LEAVES OF ABSENCE.

*The 20th August*, 1847

Baboo Kassissur Mitter, Moonsiff of Sooksagur, Zillah Nuddea, for one month, from the 23d instant in extension of that granted on the 16th ultimo.

Mr J Jackson, Moonsiff of Bowfaul, Zillah Backergunge, for ten days from the 6th instant

*The 27th August*, 1847.

Baboo Koonjolaul Banerjee, Moonsiff of Chowgong, Zillah Rajshahye, for ten days, in extension of that granted before.

Mr. J. Jackson, Moonsiff of Bowfaul, Zillah Backergunge, for one month, in extension of that granted on the 20th instant.

B. J. COLVIN, *Register*.

## রাজকর্ম্মে নিয়োগ।

১৭৮৯ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ১৮ আগষ্ট।

সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত সি হার্লাণ্ড সাহেব (Mr. C. Harland,) আফীমের পরীক্ষক এবং বাঙ্গালের আফীমের এজেন্সীর প্রধান আসিষ্টাণ্ট হইবেন।

[ *Government Gazette*, 31*st August*, 1847.]

আছেন তদ্ভিন্ন আর কোন উপরি খরচ হইতে পারে না।

জি প্লৌডন। সেক্রেটারী।

সদর বোর্ড রেবিনিউ।
ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ২১ আগষ্ট।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## সদর দেওয়ানী আদালতের সরকুলর আর্ডর।

৩০ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত দেওয়ানীর জজ সাহেব বরাবরেষু।

দশহরার জন্যে আদালত বন্দ হইবার যে তারিখ নিরূপিত হইয়াছে তাহার উপলক্ষে গত মে মাসের ২৮ তারিখের সরকুলর আর্ডরক্রমে মুনসেফী পদাকাঙ্ক্ষিরদের যে পরীক্ষাদানের হুকুম হয় তাহা আগামি অক্টোবর মাসের ১ তারিখে না হইয়া ৬ তারিখে হইবেক।

ডবলিউ কর্কপাট্রিক। ডেপুটী রেজিষ্টর।
ফোর্ট উলিয়ম ১৮৪৭। ২৫ আগষ্ট।

JOHN C MARSHMAN, *Bengalee Translator*

অশুদ্ধ শোধন।

বাঙ্গলা গবর্নমেণ্ট গেজেটের ৩৮৩ পৃষ্ঠায় প্রকাশিত সদর দেওয়ানী আদালতের ১৮৪৭ সালের ২৬ মার্চ তারিখের ১০ নম্বরী সরকুলর আর্ডরের অশুদ্ধশোধন।

" ২০ মার্চ" এই কথার পরিবর্ত্তে " ১৫ মে" পাঠ করিতে হইবেক। বি জে কলবিন। রেজিষ্টর।

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের হুকুম।

ছুটী।

১৮৪৭ সাল ২০ আগষ্ট।

জিলা নদীয়ার সুখসাগরের মুনসেফ শ্রীযুত বাবু কাশীশ্বর মিত্র গত মাসের ১৬ তারিখে যে ছুটী পান তদতিরিক্ত বর্ত্তমান মাসের ২৩ তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

জিলা বাকরগঞ্জের বাউফলের মুনসেফ শ্রীযুত জে জাকসন সাহেব বর্ত্তমান মাসের ৬ তারিখঅবধি দশ দিনের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ২৭ আগষ্ট।

জিলা রাজশাহীর চৌগাঁয়ের মুনসেফ শ্রীযুত বাবু কুঞ্জলাল বাঁড়ুয্যা পূর্ব্বে যে ছুটী পান তদতিরিক্ত দশ দিনের ছুটী পাইয়াছেন।

জিলা বাকরগঞ্জের বাউফলের মুনসেফ শ্রীযুত জে জাকসন সাহেব বর্ত্তমান মাসের ২০ তারিখে যে ছুটী পান তদতিরিক্ত এক মাসের ছুটী পাইয়াছেন।

বি জে কলবিন। রেজিষ্টর।

১৮৪৭ সাল ১৪ আগষ্ট।

শ্রীযুত সি মাকি সাহেব (Mr. C. Mackay,) মেদিনীপুরের প্রধান সদর আমীন হইবেন।

শ্রীযুত মৌলবী ওসমানালী মযমনসিংহের প্রধান সদর আমীন হইবেন।

১৮৪৭ সাল ২৫ আগষ্ট।

শ্রীযুত ওএল বর্ন সাহেব (Mr. Wale Byrne) গত মাসের ২৯ তারিখঅবধি কলিকাতার ডেপুটী কালেক্টরী কর্ম্ম নির্ব্বাহ করিবেন। ঐ তারিখে তিনি ঐ কর্ম্মের ভার গ্রহণ করেন।

পূর্ব্ব বর্দ্ধমানের কতওআলার শ্রীযুত মৌলবী মহম্মদ

রুপ ১৮২১ সালের ৩ আইনের ২ ধারার ও প্রকরণের নির্দিষ্ট বিশেষ ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ২৫ আগষ্ট।

সিবিলসম্পর্কীয় সিরিস্তাদার শ্রীযুক্ত আর শেপর্ড সাহেব (Mr. R. Shepherd,) "প্রিকর্সর্" নামক বাষ্পীয় জাহাজে ইংলণ্ডে গমন করিয়াছেন এমত রিপোর্ট করেন। ঐ জাহাজ বর্ত্তমান মাসের ১০ তারিখে আগ্রকাড়ি সাহেব সমুদ্রে ছাড়িয়া আইসেন।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

১৫ নম্বর।

ফোর্ট উলিয়ম।

ফিনান্সিয়ল ডিপার্টমেণ্ট।

১৮৪৭ সাল ২১ আগষ্ট।

ছুটী।

সবট্রেজুরর শ্রীযুক্ত জি অডনি সাহেব (Mr G Udny,) স্বীয় কর্ম্মোপলক্ষে এক মাসের ছুটী পাইয়াছেন।

নিয়োগ।

শ্রীযুক্ত জি অডনি সাহেবের (Mr G Udny,) অনুপস্থানপর্য্যন্ত শ্রীযুক্ত জি আডম্স সাহেব (Mr. G Adams,) তাঁহার কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুমক্রমে।

জে এ ডোরিন।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

১৮১০ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ২১ আগষ্ট।

মুঙ্গেরের কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুক্ত আর ও হেউড সাহেব (Mr R O. Heywood,) ১৮৩১ সালের ৮ আইনের ২১ ধারায় নির্দিষ্ট ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

১৮৪৭ সাল ২৩ আগষ্ট।

এদেশীয় ২৩ পল্টনের কাপ্তান শ্রীযুক্ত এচ এম নেশান সাহেব (Captain H. M. Nation,) চতুর্থসংখ্যক অর্থাৎ হুগলী এলাকায় ঠগী ও ডাকাইতী নিবারণার্থ সুপরিণ্টেণ্ডেণ্টী কর্ম্ম নির্ব্বাহ করিবেন এবং মুরশিদাবাদ ও বীরভূম ও বাঁকুড়া ও বর্দ্ধমান ও হুগলী ও মেদিনীপুর ও নদীয়া ও যশোহর ও বারাসত ও চব্বিশপরগনা ও হাবড়া জিলাতে জাইণ্ট মাজিষ্ট্রেটের ক্ষমতানুসারে কার্য্য করিবেন।

ছুটী।

১৮৪৭ সাল ১১ আগষ্ট।

১৮৩৩ সালের ৯ আইনানুসারে বলুয়াতে নিযুক্ত অচিক্রিত ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত মৌলবী মহম্মদ উলা খাঁ স্বীয় কর্ম্মোপলক্ষে ছয় সপ্তাহের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ১৫ আগষ্ট।

১৮৩৩ সালের ৯ আইনানুসারে ভাগলপুরে নিযুক্ত অচিক্রিত ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু রাধানাথ বসু স্বীয় কর্ম্মোপলক্ষে ছয় সপ্তাহের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ২৭ আগষ্ট।

মুঙ্গেরের মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুক্ত এ মনি সাহেব (Mr A Money,) আপন কর্ম্মস্থানে গমনার্থ নিরূপিত সময়ের অতিরিক্ত এক সপ্তাহের ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ২৮ আগষ্ট।

শ্রীযুক্ত মেজর ডবলিউ রিডল সাহেব (Major W. Riddell,) জিলা হুগলীতে ঠগী ও ডাকাইতী নিবারণার্থ আসিষ্টাণ্ট সুপরিণ্টেণ্ডেণ্টী কর্ম্মের ভার বর্ত্তমান মাসের ২৬ তারিখে হুগলীর মাজিষ্ট্রেট সাহেবের প্রতি অর্পণ করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

## GOVERNMENT ADVERTISEMENTS

## গবর্ণমেণ্টের ইশতিহার।

### LAND ADVERTISEMENT.

### ভূমিবিষয়ক ইশতিহার।

**NOTICE** is hereby given that Chuck Chillah, situated in the Soonderbuns of the Jessore District, will be granted on the usual Junglebarree terms. Persons who are desirous of having the Chuck in question are requested, within 15 days from this date, to send in their applications to the address of the Commissioner in Soonderbuns at Allipore.

OOMAKANT SEN, *Commissioner.*

Soonderbun Commissioner's Office, Allipore, the 26th August, 1847

ইশতিহার।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে জিলা যশোহরের সুন্দরবনে চক চিলা জঙ্গলবুরীর নিয়মমতে দেওয়া যাইবেক যে কেহ ঐ চক লইতে চাহেন তিনি এই তারিখের পর পনের দিবসের মধ্যে আলীপুরে সুন্দরবনের কমিসানরের নিকটে আপনার দরখাস্ত পাঠাইবেন।

উমাকান্ত সেন। কমিস্যনর।

সুন্দরবন কমিস্যনরের দফতরখানা। আলীপুর। ১৮৪৭। ২৬ আগষ্ট।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ৩১ আগষ্ট।]

## IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

In the matter of ALEXANDER DONALD MACLEOD AND ANOTHER, Insolvents.

NOTICE is hereby given, that Saturday, the 4th day of September next, is appointed for further Hearing in this matter for the purpose of declaring a dividend, and that an account in detail of the receipts and disbursements of the Assignee, from the first day of March, 1846, until the 31st day of July, 1847, has been filed and may be inspected in the Office of the Chief Clerk. Any Creditor or other person interested who may intend to establish or oppose any claim upon the Estate of the said Insolvent will be heard, Notice having been given at the Office of the Chief Clerk three clear days before the Hearing.

Assignee's Office, 24th August, 1847.

### শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

দেউলিয়া আলেকজাণ্ডর ডনাল্ড মাকলোড সাহেব এবং অন্যের বিষয়ে

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ডিবিডেণ্ড প্রকাশ করণের জন্যে এই বিষয়ের শুনানি আগামি সেপ্টেম্বর মাসের ৪ তারিখ শনিবারে পুনরায় হইবেক এই বিষয়ে ১৮৪৬ সালের ১ মার্চ তারিখঅবধি ১৮৪৭ সালের ৩১ জুলাই তারিখপর্য্যন্ত আসৈনি সাহেবের জমাখরচের বিস্তারিত হিসাব দাখিল হইয়াছে তাহা প্রধান ক্লার্ক সাহেবের সিরিশতায় দেখা যাইতে পারে যে কোন মহাজন কি এই বিষয়ে লিপ্ত অন্য যে কোন ব্যক্তি উক্ত দেউলিয়ার ইষ্টেটের উপর কোন দাওয়ার স্থাপন কি প্রতিবন্ধকতা করিতে চাহেন তিনি শুনানির দিবসের তিন দিন পূর্ব্বে প্রধান ক্লার্ক সাহেবের সিরিশতায় তদ্বিষয়ের সম্বাদ দিলে তাঁহার কথা শুনা যাইবেক।

আসৈনির দপ্তরখানা। ১৮৪৭। ২৪ আগষ্ট।

---

NOTICE is hereby given, that by an order of the said Court, the matters of the Petition of Kalleedoss Mookerjee, Chooneeloll Sing and Saumchund Doss, the creditors of CHARLES HENRY HOWE, late of Calcutta, in the Province of Bengal, Merchant and Agent, heretofore carrying on trade, and business in Calcutta, aforesaid, together with one George Frederick Howe, at present in Europe, and John Croaker Howe, since deceased, under the Copartnership, Style and Firm of Howe Brothers, and now residing within the French Settlement of Chandernagore, against whom an adjudication of Insolvency was made and pronounced on the twenty-third of March last, on the said Petition of the said creditors, are appointed to be heard in the said Court, on Saturday, the second day of October next.

The names of the creditors of the said CHARLES HENRY HOWE now appear in a Schedule filed in the Office of the Chief Clerk of the said Court, to which any creditor may refer.

Calcutta, 26th August, 1847. BAILLIE, MOLLOY and MACKINTOSH, *Attornies for the Insolvent.*

হো ব্রাদর্স কোম্পানির নামে এইক্ষণে ইউরোপস্থ জর্জ ফ্রেডরিক হো সাহেব ও মৃত জান ক্রোকর হো সাহেবের সঙ্গে বাঙ্গলা দেশের কলিকাতা নগরে সওদাগরী ও এজেন্টী কর্ম্মকারী পূর্ব্বে উক্ত কলিকাতা নগরনিবাসী এইক্ষণে ফ্রান্সীয়েরদের অধীন চন্দন নগর নিবাসি চার্লস হেনরি হো সাহেব দেউলিয়া হইবেন এই নিষ্কারণ গত মার্চ মাসের ২৩ তারিখে তাঁহার মহাজন কালিদাস মুখুয্যা ও চুনিলাল সিংহ ও শ্যামচাঁদ দাসের দরখাস্তমতে হইল অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত আদালতের হুকুমক্রমে উক্ত মহাজনেরদের দরখাস্তের মর্ম্ম আগামি অক্টোবর মাসের ২ তারিখ শনিবারে উক্ত আদালতে শুনা যাইবেক।

উক্ত চার্লস হেনরি হো সাহেবের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের সিরিশতায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

বেলি মলয় ও মাকিণ্টস। দেউলিয়ার উকীল।

কলিকাতা। ১৮৪৭ সাল ২৬ আগষ্ট।

---

NOTICE is hereby given, that by an order of the said Court, the matters of the Petition of DAVID WINTER FRASER, of Garden Reach, in the Suburbs of Calcutta, Deputy Collector of Calcutta, aforesaid, late a prisoner for debt in the Common Gaol of Calcutta, seeking the benefit of the Act of the 9th year of the Reign of his late Majesty George the 4th, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard in the said Court, on Saturday, the second day of October next.

The names of the creditors of the said DAVID WINTER FRASER now appear in a Schedule filed with his said Petition in the Office of the Chief Clerk of the said Court, to which any creditor may refer.

Calcutta, 26th August, 1847. W. H. POE, *Attorney for the Insolvent.*

কলিকাতা নগরে ডেপুটী কালেক্টর ঐ কলিকাতা নগরের শহরতলী গার্ডেন রিচনিবাসি ডেবিড উইণ্টর ফ্রেজর সাহেব সম্প্রতি কলিকাতার সাধারণ জেলখানায় ঋণপ্রযুক্ত কয়েদ হইয়া ভারতবর্ষে দেউলিয়া ঋণিরদের উপকারার্থ আইনদায়ক মৃত চতুর্থ জর্জ রাজার নবম বৎসরের আইন দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত আদালতের হুকুমক্রমে তাঁহার দরখাস্তের মর্ম্ম উক্ত আদালতে আগামি অক্টোবর মাসের ২ তারিখ শনিবারে শুনা যাইবেক।

উক্ত ডেবিড উইণ্টর ফ্রেজর সাহেবের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া তাঁহার দরখাস্ত সমেত উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

ডবলিউ এচ পো। দেউলিয়ার উকীল।

কলিকাতা। ১৮৪৭ সাল ২৬ আগষ্ট।

[*Government Gazette, 31st August,* 1847.]

In the matter of MEAH SAUJUN HADJEE ROHOMUTOOLLAH, an Insolvent.

NOTICE is hereby given, that by an order of this Court, made in this matter and bearing date the 7th August instant, it was amongst other things ordered that the Hearing of the Petition in this matter be and the same was thereby adjourned to Saturday, the 4th September next.

Calcutta. August 27, 1847. W. D. H. OSBORNE, *Solicitor for Insolvent*

মোজহীন মিয়া শাজন হাজী রুহমতুল্লার বিষয়ে

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে এই আদালতে এই বিষয়ে বর্ত্তমান আগষ্ট মাসের ৭ তারিখে অন্যান্য বিষয়ের হুকুমের মধ্যে হুকুম হইয়াছিল যে এই বিষয়ের দরখাস্তের শুননি আগামি সেপ্টেম্বর মাসের ৪ তারিখ শনিবারে হয় তদনুসারে হইবেক।

ডবলিউ ডি এচ ওষি।
মোজহীনের উকীল।

কলিকাতা। ১৮৪৭। ২৭ আগষ্ট।

PROBATE of the last Will and Testament of KISTNOMOHUN SEAL, late of Chinsurah, in the District of Hooghly, in the Province of Bengal, Banker, deceased, having been this day granted by the Supreme Court of Judicature at Fort William in Bengal, in its Ecclesiastical Jurisdiction, to Sree Mutty Horeemoney Dossee, of the same place, the only Child and Daughter of the abovenamed Kistnomohun Seal, deceased, and Nundolaul Burraul, of the same place, the only Child and Son of the said Sree Mutty Horeemoney Dossee, the Executrix and Executor named in the said last Will and Testament of the said Kistnomohun Seal, deceased. All persons having claims on the said Estate are requested to make the same known, and those indebted thereto to pay their respective debts to the said Executrix and Executor forthwith.

Calcutta, 20th day of August, 1847. HIGGINS, DENMAN and ABBOTT, *Proctors*

বাঙ্গলা দেশের জিলা হুগলীর চুঁচুড়ানিবাসি পোদ্দার মৃত কৃষ্ণমোহন শীলের উইল ও দানপত্রের প্রোবেট বাঙ্গলা দেশের ফোর্ট উলিয়ম বাঙ্গালার সুপ্রিম কোর্টের একলিসিএষ্টিকেল এলাকাহইতে উক্ত উইল ও দানপত্রের লিখিত অছি উক্ত কৃষ্ণমোহন শীলের একমাত্র কন্যা ঐ স্থাননিবাসি শ্রীমতী হরিমণি দাসী এবং উক্ত শ্রীমতী হরিমণি দাসীর একি পুত্র ঐ স্থাননিবাসি নন্দলাল বড়ালকে অদ্য দেওয়া গেল। উক্ত ইষ্টেটের উপর যাঁহারদের কোন দ-রুব থাকে তাঁহারা সেই বিষয় উক্ত অছিদিগকে অবিলম্বে জানাইবেন এবং যাঁহারা উক্ত ইষ্টেটের কোন কর্জ ধারেন তাঁহারা সেই টাকা অবিলম্বে উক্ত অছিদিগকে দিবেন ইতি।

হিগিন্স ডেনম্যান ও আবট। প্রক্টর।

কলিকাতা। ১৮৪৭ সাল ২০ আগষ্ট।

[ গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৭। ৩১ আগষ্ট।

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান ক্লার্কমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, SEPTEMBER 7, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ৭ সেপ্টেম্বর।


## ACT.

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,

THE 28TH AUGUST, 1847

The following Act is passed by the Hon'ble the President of the Council of India in Council on the 28th August 1847, with the assent of the Right Hon'ble the Governor General of India, which has been read and recorded.

Ordered, that the Act be promulgated for general information.

ACT No XIV OF 1847.

*An Act for repealing parts of Section III Regulation IV 1793, and Section III Regulation III 1803, of the Bengal Code.*

It is hereby enacted, that so much of Section III. Regulation IV 1793, and of the corresponding part of Section III Regulation III 1803, of the Bengal Code, as requires the transcription of plaints, be repealed.

G A BUSHBY,
*Secy to the Govt. of India.*

## আইন।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল ২৮ আগষ্ট।

ভারতবর্ষের শ্রীযুত গবরনর্ জেনরল বাহাদুরের সম্মতিক্রমে ভারতবর্ষের হজুর কৌন্সেলের শ্রীযুত অনরবিল প্রেসীডেন্ট সাহেব হজুর কৌন্সেলে নীচের লিখিত আইন ১৮৪৭ সালের ২৮ আগষ্ট তারিখে জারী করিলেন। শ্রীযুত গবরনর্ জেনরল বাহাদুরের ঐ সম্মতিপত্র পাঠ করিয়া কৌন্সেলের বহীতে অর্পণ হইয়াছে।

হুকুম হইল যে এই আইন সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল ১৪ আইন।

বাঙ্গলা দেশের চলিত ১৭৯৩ সালের ৪ আইনের ৩ ধারার এবং ১৮০৩ সালের ৩ আইনের ৩ ধারার কতক ভাগ রদ করণের আইন।

ইহাতে হুকুম হইল যে বাঙ্গলা দেশের চলিত ১৭৯৩ সালের ৪ আইনের ৩ ধারার এবং তদনুযায়ি ১৮০৩ সালের ৩ আইনের ৩ ধারার যে ভাগে নালিশী আরজীর নকল বহীতে লেখা যাইবার হুকুম আছে তাহা রদ হইল ইতি।

জি এ বুস্বী।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।
JOHN C MARSHMAN, *Bengálee Translator*

## REPORTS OF SUMMARY CASES DETERMINED IN THE COURT OF SUDDER DEWANNY ADAWLUT.

15th June, 1847

A Collector is not personally amenable to the Civil Courts for acts done by him under Regulation VIII 1831.

*Collector of Purneah—Petitioner.*

This was an appeal from an order of the Judge of Purneah, dated 31st July, 1846.

Bilkisonnissa Begum had brought an action against her farmers for arrears of rent, before the

## সদর দেওয়ানী আদালতে নিষ্পত্তি হওয়া সরাসরী মোকদ্দমার রিপোর্ট

১৮৪৭ সাল ১৫ জুন।

১৮৩১ সালের ৮ আইনানুসারে কালেক্টর সাহেব যে২ কর্ম্ম করেন তাহার বিষয়ে তিনি নিজে দেওয়ানী আদালতে দায়ী নহেন।

পূরনিয়ার কালেক্টর সাহেব। দরখাস্তকারী।

এই মোকদ্দমা ১৮৪৬ সালের ৩১ জুলাই তারিখের পূরনিয়ার জজ সাহেবের হুকুমের উপর আপীল।

বিলকিসুন্নেসা বেগম বাকী খাজানার নিমিত্তে আপনার ইজারাদারগণের নামে ১৮৩১ সালের ৮ আইনক্রমে

Collector, under Regulation VIII. 1831; and obtained a decree. In execution, certain property was sold, which was claimed by one Anund Konwur, who now instituted an action against the Zemindar, the farmers, their sureties, and the Nazir of the Collector's Office, for recovery of the value of the property. Judgment was given in his favor by the Principal Sudder Ameen; but, on appeal by the Zemindar, the case was remanded by the Judge to the Principal Sudder Ameen for further investigation, with an order to call upon the plaintiff to make the Collector himself a defendant in the suit under Section 33, Regulation XIV. 1793. From this order the Collector appeals.

By the Court (present Mr. Hawkins.) "The "Section of the Regulation of 1793, cited by the "Judge, is inapplicable to the case. It refers to the "Collector in his fiscal capacity. Under Regulation VIII. 1831 he acts judicially; and though his "acts, being of a summary character, may be contested by a regular action, he is not personally "amenable for them to the Civil Courts. So much "of the Judge's order, as directs that the Collector "be made a party to the suit, must therefore be set "aside." Order accordingly.

---

21st June, 1847.

A summary appeal from a judgment passed in appeal by the Principal Sudder Ameen lies to the Sudder Dewanny Adawlut, and not to the Zillah Judge.

*Khedun Thakoor and another.—Petitioners.*

This was an appeal from an order of the Judge of Tirhoot, dated 14th December, 1846.

The petitioners had sued Dhomun Bibi, and others, for certain real property, in the Court of the Moonsiff of Bhowarch, and obtained a decree, which was confirmed, in appeal, by the Principal Sudder Ameen. On the summary appeal, however, of one Waizoddeen Hossein, a third party, the Judge, setting aside the decree of the Principal Sudder Ameen, remanded the case for further investigation. From this order the petitioners now appeal.

By the Court (present Mr. Hawkins.) "The "Judge had no jurisdiction in this case. A special "appeal lies only to this Court; and, with reference to the course which has been pursued by "the Court in analogous cases, the summary appeal "from a judgment passed in appeal must lie to this "Court also. Under the existing law, the Zillah "Judge cannot interfere with a judgment passed in "appeal." Order accordingly.

---

21st June, 1847.

A claim by adoption having been adjusted between the claimant and the heirs at law of the alleged adoptive father, by a partition of the Estate of the latter, such adoption not having been legally proved in Court; held that on the death of the

কালেক্টর সাহেবের নিকটে নালিশ করিল ও তাহার পক্ষে ডিক্রী হইল। ঐ ডিক্রী জারী করণেতে কতক সম্পত্তি নীলাম হইল এবং আনন্দকুয়ার নামক এক ব্যক্তি সেই সম্পত্তির উপর দাওয়া করিল এবং সম্পত্তির মূল্য পাইবার জন্যে জমীদার ও ইজারদার ও তাহারদের জামিনেরদের ও কালেক্টর সাহেবের কাছারীর নাজিরের নামে নালিশ করিল। তাহাতে প্রধান সদর আমীন তাহার পক্ষে ডিক্রী করিলেন কিন্তু জমীদার আপীল করাতে জজ সাহেব সেই মোকদ্দমা প্রধান সদর আমীনের নিকটে পুনর্বিচারের জন্যে পাঠাইয়া এই হুকুম দিলেন যে ১৭৯৩ সালের ১৪ আইনের ৩৩ ধারানুসারে কালেক্টর সাহেবকে সেই মোকদ্দমার আসামী করিতে ফরিয়াদীকে আদেশ করা যায়। এই হুকুমের উপর কালেক্টর সাহেব আপীল করিলেন।

তাহাতে সদর আদালতের জজ শ্রীযুত হকিন্স সাহেব কহিলেন যে "১৭৯৩ সালের আইনের যে ধারা জজ "সাহেব উপস্থিত করিয়াছেন তাহা এই মোকদ্দমায় খাটে "না। তাহা কালেক্টর সাহেবের রাজস্বসম্পর্কীয় পদের "বিষয়ে খাটে। ১৮৩১ সালের ৮ আইনানুসারে কা"লেক্টর সাহেব আদালতসম্পর্কীয় ক্ষমতাক্রমে কার্য্য "করেন এবং যদ্যপি তাঁহার কার্য্যের সরাসরী হওয়াতে "নিয়মিত মোকদ্দমার দ্বারা বিচার হইতে পারে "তথাপি তিনি স্বয়ং সেই বিষয়ে দেওয়ানী আদা"লতে দায়ী নহেন। অতএব জজ সাহেবের হুকুমের যে "ভাগে কালেক্টর সাহেবকে মোকদ্দমার আসামী "করিতে নির্দিষ্ট আছে তাহার অন্যথা করিতে হই"বেক।" এবং তদনুসারে হুকুম হইল।

---

১৮৪৭ সাল ২১ জুন।

প্রধান সদর আমীন আপীলী মোকদ্দমার যে নিষ্পত্তি করেন তাহার উপর সরাসরী আপীল সদর দেওয়ানী আদালতে হইতে পারে জিলার জজ সাহেবের নিকটে হইতে পারে না।

খেদন ঠাকুর এবং অন্যেরা। দরখাস্তকারী।

এই মোকদ্দমা ১৮৪৬ সালের ১৪ ডিসেম্বর তারিখের ত্রিহুতের জজ সাহেবের হুকুমের উপর আপীল।

ভওয়ারের মুনসেফের আদালতে দরখাস্তকারিরা ধোমন বিবি এবং অন্যেরদের নামে কতক স্থাবর সম্পত্তির বাবতে নালিশ করিল এবং তাহারদের পক্ষে ডিক্রী হইল। ঐ ডিক্রী প্রধান সদর আমীনের নিকটে আপীল হওয়াতে তিনি বহাল রাখিলেন। কিন্তু ওয়েজুদ্দীন হসেন নামক তৃতীয় এক ব্যক্তি জজ সাহেবের নিকটে সরাসরী আপীল করাতে তিনি প্রধান সদর আমীনের ডিক্রী অন্যথা করিলেন এবং মোকদ্দমা পুনর্বিচারের নিমিত্তে তাঁহার নিকটে ফিরিয়া পাঠাইলেন। ঐ হুকুমের উপর দরখাস্তকারিরা আপীল করিল।

তাহাতে সদর দেওয়ানী আদালতের জজ শ্রীযুত হকিন্স সাহেব কহিলেন।

"এই মোকদ্দমায় জজ সাহেবের কোন ক্ষমতা নাই। খাস "অর্থাৎ দ্বিতীয় আপীল কেবল সদর আদালতে হইতে "পারে ইহার সদৃশ মোকদ্দমায় সদর আদালতে যে "রূপ কর্ম্ম হইয়াছে তদৃষ্টে আপীলের সময়ে হওয়া "ডিক্রীর উপর যে সরাসরী আপীল হয় তাহা এই আ"দালতে করিতে হইবেক। চলিত আইনানুসারে আপীলী "মোকদ্দমায় যে ডিক্রী হয় তাহাতে জিলার জজ সাহেব "হস্তক্ষেপ করিতে পারেন না।" তদনুসারে হুকুম হইল।

---

১৮৪৭ সাল ২১ জুন।

দত্তক পুত্রত্বপ্রযুক্ত যে এক দাওয়া দাওয়াদার এবং কথিত গ্রহীতা পিতার আইনসম্পর্কীয় উত্তরাধিকারিরদের মধ্যে হয় সেই দাওয়া পিতার সম্পত্তির বিভাগের দ্বারা নিষ্পত্তি হইল কিন্তু ঐ দত্তক পুত্রত্বের ক্রিয়া আদালতে আইনমতে প্রমাণ হইল না। তাহাতে বিধান হইল যে ঐ

claimant, the heirs of the adoptive father should be admitted to represent the adopted party, in a suit instituted against him by another party with reference to the property thus obtained, in preference to his own mother.

*Radha Madhub Ray—Petitioner.*

This was an appeal from an order of the Judge of Dacca, dated 20th November, 1840, confirming that of the Principal Sudder Ameen of the same district of the 21st February preceding.

Gungapershad Ray and Sreekishen Ray, the father of the petitioner, were brothers. On the death of the former, his widow, Adesseree, adopted (it was alleged) one Kishen Koomar Ray by her husband's permission. On the death of Adesseree, the adoption was disputed by Mungul Narain Mitter, the daughter's son of Gungapershad Ray. Their disputes were for a time adjusted by a partition between them of the estate of Gungapershad: Kishen Koomar Ray receiving 8½, and Mungul Narain 7½ annas of the property. The deed of partition, which was drawn up on the occasion, recites that Kishen Koomar Ray was the adopted son of Gungapershad Ray. Notwithstanding this, disputes continued; and the matter was accordingly brought before the Civil Courts in a summary way, the Courts giving their opinion that the fact of adoption had not been hitherto established. In the meanwhile, one Bindra Bun Chunder Surma brought an action against Kishen Koomar Ray and others, on a mortgage bond for the same property. While the suit was pending Kishen Koomar died, and various parties applied for permission to appear as his representatives: on the one side his own mother who claimed as his heir, on the ground that the adoption had not been *proved*; on the other, the members of Gungapershad's family, on the ground that the property had been obtained by Kishen Koomar, solely on his claim of adoption; and that, in the absence of such claim, he would never have had the smallest portion of it. The Principal Sudder Ameen and Zillah Judge decided in favour of the mother, after consulting with the Pundit of the Dacca Division.

In the appeal to the Sudder Dewanny Adawlut, the facts of the case, together with the deed of partition, were submitted to the Pundit of the Sudder Court, who declared that under the terms of the deed of partition, and the law of the case, the estate of Kishen Koomar Ray must devolve on the family of Gungapershad Ray, his declared adoptive father, and not on his own mother.

Orders were passed by the Court (present Mr. Hawkins,) in its summary jurisdiction in conformity with the Vyawustha of the Sudder Pundit;—it further appearing to the Court, that it was but right that the property obtained by Kishen Koomar Ray, under his claim of adoption, should, on his death, revert to the family of his alleged adopting father, even though the fact of the adoption had not been legally established in Court.

The orders of the Principal Sudder Ameen and Judge of Dacca were accordingly reversed.

দাওয়াদারের মরণ হইলে তাহার বিরুদ্ধে ঐরূপ প্রাপ্ত সম্পত্তির বিষয়ে অন্য ব্যক্তি যে এক মোকদ্দমা উপস্থিত করিয়াছিল সেই মোকদ্দমাতে গৃহীতা পিতার উত্তরাধিকারিরা ঐ গৃহীত ব্যক্তির স্থলাভিষিক্ত জ্ঞান হইবেক এবং তাহার নিজ মাতা তাহার স্থলাভিষিক্ত জ্ঞান হইবেক না।

রাধামাধব রায়। দরখাস্তকারী।

১৮৪০ সালের ২১ ফেব্রুআরি তারিখে ঢাকার প্রধান সদর আমীন যে ডিক্রী করেন তাহা ঢাকার জজ সাহেব ১৮৪০ সালের ২০ নবেম্বর তারিখে বহাল রাখিলেন এবং তাহার উপর এই আপীল হইল।

গঙ্গাপ্রসাদ রায় এবং দরখাস্তকারির পিতা শ্রীকৃষ্ণ রায় দুই ভ্রাতা। গঙ্গাপ্রসাদের মরণোত্তর এমত কথিত হইল যে তাহার বিধবা আদেশ্বরী আপনার স্বামির অনুমতিক্রমে কৃষ্ণকুমার রায়কে দত্তক পুত্র করে। আদেশ্বরীর মরণোত্তর গঙ্গাপ্রসাদের দৌহিত্র মঙ্গলনারায়ণ মিত্র ঐ দত্তক পুত্রত্বের বিষয়ে বিরোধ করিতে লাগিল। তাহারদের ঐ বিবাদ কিঞ্চিৎ কালের নিমিত্তে এইরূপে নিষ্পত্তি হইল যে গঙ্গাপ্রসাদের সম্পত্তি উভয়ের মধ্যে বিভাগ হইল অর্থাৎ কৃষ্ণকুমার রায় ৷৷১০ আনা মঙ্গলনারায়ণ রায় ৷৵১০ আনা পাইল। যে বিভাগপত্র এই বিষয়ে প্রস্তুত হইল তাহাতে লেখা ছিল যে কৃষ্ণকুমার রায় গঙ্গাপ্রসাদ রায়ের দত্তক পুত্র। কিন্তু এই বন্দোবস্ত হইলেও বিবাদ নিবৃত্ত হইল না এবং পরিশেষে এই বিষয় সরাসরীমতে দেওয়ানী আদালতে উপস্থিত করা গেল এবং আদালতের এই মত হইল যে দত্তক পুত্রত্বের ক্রিয়া এইপর্য্যন্ত প্রমাণ হয় নাই। ইতিমধ্যে বৃন্দাবনচন্দ্র শর্ম্মা সেই সম্পত্তির নিমিত্তে বন্ধকী খতের জন্যে কৃষ্ণকুমার রায় এবং অন্যেরদের নামে নালিশ করিল। ঐ মোকদ্দমা উপস্থিত থাকিতে কৃষ্ণকুমার রায় মরিল এবং নানা ব্যক্তি তাহার স্থলাভিষিক্তের ন্যায় উপস্থিত হইতে অনুমতি প্রার্থনা করিল। এক পক্ষে তাহার মাতা দত্তক পুত্রত্বের ক্রিয়ার প্রমাণ হয় নাই বলিয়া তাহার উত্তরাধিকারিস্বরূপ সম্পত্তির দাওয়া করিল। অন্য পক্ষে গঙ্গাপ্রসাদের পরিবার লোকেরা কহিল যে কৃষ্ণকুমার কেবল আপনার দত্তক পুত্রত্বের উপর নির্ভর করিয়া ঐ সম্পত্তির দখল পাইয়াছিল এবং সেইরূপ দত্তক পুত্রত্বের দাওয়া তাহার না থাকিলে সে ব্যক্তি কখনো সেই সম্পত্তির অতি ক্ষুদ্র অংশও পাইত না। প্রধান সদর আমীন ও জিলার জজ সাহেব ঢাকা এলাকার আদালতের পণ্ডিতের সঙ্গে পরামর্শ করিয়া মাতার পক্ষে ডিক্রী করিলেন।

পরে সদর দেওয়ানী আদালতে আপীল হইল এবং মোকদ্দমার সকল বৃত্তান্ত ও বিভাগপত্র সদর আদালতের পণ্ডিতের নিকটে অর্পণ হইল এবং তিনি এই ব্যবস্থা দিলেন যে ঐ বিভাগপত্রের নিয়মক্রমে এবং মোকদ্দমাতে যে শাস্ত্র খাটে তৎক্রমে কৃষ্ণকুমার রায়ের সম্পত্তি তাহার প্রকাশিত গৃহীতা পিতা গঙ্গাপ্রসাদ রায়ের পরিবারের হইবেক এবং তাহার নিজ মাতার হইবেক না।

তাহাতে সদর আদালতের জজ শ্রীযুত হকিন্স সাহেব সরাসরী বিচারে সদর আদালতের পণ্ডিতের ব্যবস্থানুসারে হুকুম করিলেন: এবং সদর আদালতে আরো এই বিচার হইল যে কৃষ্ণকুমার রায় দত্তক পুত্রত্বের দাওয়াপ্রযুক্ত যে সম্পত্তি প্রাপ্ত হইয়াছিল সেই সম্পত্তি সেই দত্তক পুত্রত্বের ক্রিয়া আদালতে আইনমিত্তমতে সাব্যস্ত না হইলেও তাহার মরণোত্তর তাঁহার কথিত গৃহীতা পিতার পরিবারের পাওয়া যথার্থ।

তাহাতে ঢাকার প্রধান সদর আমীন ও জজ সাহেবের হুকুম অন্যথা হইল।

## REPORTS OF REGULAR CASES DECIDED BY THE SUDDER DEWANNY ADAWLUT.

18th January, 1847.

Claim by Inheritance dismissed under Circular No. 29, dated 11th January, 1839, being for property which should have been included in a previous suit.

*Race Harree Kishen, son and heir of Bunsee Dhur, deceased Brother of Rajah Putnee Mul, Appellant,*

*versus*

*Rajah Putnee Mul, on his demise, Rase Sree Kishen, his son and heir, Respondent.*

This suit was instituted by Respondent on the 22d December, 1842, to recover from Appellant possession of certain lands, as set forth, situated in Behar and Tirhoot, with mesne profits on the same, from 1243 to 1249, Fuslee; the said lands having been the estate of Bal Govind, deceased, father of Rajah Putnee Mul and Bunsee Dhur, also deceased, fathers respectively of Appellant and the present Respondent.

The case was tried by the Principal Sudder Ameen of Zillah Tirhoot under special authority from the Court of Sudder Dewanny Adawlut, the land lying in two Districts. He deemed the right of Respondent to the property claimed by him to be satisfactorily established by the evidence, and passed a decree in his favor.

An appeal was then preferred to the Sudder Dewanny Adawlut.

By the Court (present Messrs. Rattray, Dick and Jackson.) "The Court observe that the suit was "brought by Putnee Mul, to obtain possession of "certain lands from Appellant by right of inheri- "tance from Bal Govind deceased, the common "ancestor. It appears that, on the 13th July, "1839, a suit was brought by the same Putnee "Mul for possession of lands situated in Sydabad, "Dearah and other places, which formed part of "the same inheritance, and that on the 7th April, "1842 that claim was upheld and decreed to him "in this Court. Now, the Circular Order of the "11th January, 1839, prohibits the practice of "bringing suits for portions of a claim arising out "of one and the same cause of action, and declares "it to be inconsistent with the spirit and meaning "of the Regulations.

"The present suit, including as it does, only a "portion of the inheritance claimed by the Re- "spondent, cannot be entertained; and he should "have been non-suited in the lower Court. The "decree of that Court is accordingly cancelled "with all costs payable by Respondent."

*Remarks.*

This case disposes of the question raised in the case of Bholanath Baboo, petitioner. See Summary Reports, Part 2, Page 33.

## সদর দেওয়ানী আদালতের দ্বারা নিষ্পত্তিহওয়া জাবেতামত মোকদ্দমা।

১৮৪৭ সাল ১৮ জানুআরি।

উত্তরাধিকারিত্বের দাওয়া ১৮৩৯ সালের ১১ জানুআরি তারিখের ২৯ নম্বরী সরকুলর অর্ডরের অনুসারে ডিসমিস হইল যেহেতুক যে সম্পত্তির বিষয়ে দাওয়া হইল তাহা পূর্ব্বকার মোকদ্দমার অন্তর্পাতি করা উচিত ছিল।

রাজা পত্নীমলের মৃত ভ্রাতা বংশীধরের পুত্র ও উত্তরাধিকারী রায় হরেকৃষ্ণ আপেলান্ট।

রাজা পত্নীমল ও তাহার মরণোত্তর তাহার পুত্র ও উত্তরাধিকারী রায় শ্রীকৃষ্ণ রেস্পাণ্ডেন্ট।

ঐ মোকদ্দমা বেহার ও ত্রিহুতের মধ্যস্থিত নির্দিষ্ট কতক২ ভূমি এবং ফসলী ১২৪৩ সালঅবধি ১২৪৯ সালপর্য্যন্ত তাহার ওয়াসিলাৎ আপেলান্টের স্থানে পাইবার জন্যে রেস্পাণ্ডেন্টের দ্বারা উপস্থিত করা গেল। ঐ ভূমি মৃত বালগোবিন্দের সম্পত্তি ঐ বালগোবিন্দ আপেলান্ট ও রেস্পাণ্ডেন্টের পিতা মৃত রাজা পত্নীমল ও বংশীধরের পিতা।

ঐ ভূমি দুই জিলার মধ্যস্থিত অতএব সদর দেওয়ানী আদালতের দত্ত বিশেষ ক্ষমতাক্রমে জিলা ত্রিহুতের প্রধান সদর আমীন মোকদ্দমার বিচার করিলেন। তাঁহার বোধে রেস্পাণ্ডেন্ট যে সম্পত্তির দাওয়া করিল তাহাতে তাহার স্বত্ব সাক্ষ্যের দ্বারা সন্তোষমতে প্রমাণ হইল অতএব তিনি তাহার পক্ষে ডিক্রী করিলেন।

তৎপরে ঐ ডিক্রীর উপর সদর আদালতে আপীল হইল।

তাহাতে সদর আদালতের জজ শ্রীযুত রাটরি সাহেব ও শ্রীযুত ডিক সাহেব ও শ্রীযুত জাকসন সাহেব হুকুম করিলেন "যে পত্নীমল ও আপেলান্টের পূর্ব্বপুরুষ "বালগোবিন্দের উত্তরাধিকারিত্ব স্বত্বক্রমে পত্নীমল আ- "পেলান্টের স্থানে কতক ভূমি পাইবার জন্যে মোকদ্দমা "উপস্থিত করিয়াছে। দৃষ্ট হইতেছে যে ঐ পত্নীমল "১৮৩৯ সালের ১৩ জুলাই তারিখে সেই উত্তরাধিকারি- "ত্বের সম্পত্তির এক ভাগ সৈদাবাদ দিয়ারা এবং "অন্যান্য স্থানে স্থিত ভূমি পাইবার জন্যে নালিশ করিয়া- "ছিল এবং ১৮৪২ সালের ৭ আপ্রিল তারিখে ঐ দাওয়া "এই আদালতে মঞ্জুর হইল এবং তাহার পক্ষে ডিক্রী "হইল। ১৮৩৯ সালের ১১ জানুআরি তারিখের সরকুলর "অর্ডরে মোকদ্দমার এক ও একি কারণে যে দাওয়াথাকে "তাহার কতক অংশের নিমিত্তে মোকদ্দমা উপস্থিত করিতে "নিষেধ আছে এবং তাহাতে হুকুম আছে যে এই ব্যব- "হার আইনের ভাব ও অর্থের বিপরীত।"

"রেস্পাণ্ডেন্ট যে উত্তরাধিকারিত্বের সম্পত্তির দাওয়া "করে তাহার কেবল এক অংশের বিষয়ে এই মোকদ্দমা "উপস্থিত করা গিয়াছে অতএব তাহা গ্রাহ্য হইতে পারে "না এবং তাহাকে ননসুটকরা অধস্থ আদালতের উচিত "ছিল। অতএব ঐ অধস্থ আদালতের ডিক্রী রহিত "হইল এবং রেস্পাণ্ডেন্ট সকল খরচা দিবেক।

মন্তব্য কথা।

সরাসরী মোকদ্দমার রিপোর্টের দ্বিতীয় ভাগের ৩৩ পৃষ্ঠায় ভোলানাথ বাবু দরখাস্তকারির মোকদ্দমায় যে প্রশ্ন উত্থাপিত হইয়াছিল তাহার এই মোকদ্দমার দ্বারা নিষ্পত্তি হইল।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ৭ সেপ্টেম্বর।

It is to be observed that no suit could be had upon the plaint in this case. But with reference to the sense in which the terms *non-suit* and *dismissal* are taken by the Mofussil Courts, the former to imply that the action may be again instituted in an amended form, the latter that it cannot, the order in this case must be considered to be, as expressed in the marginal note, one of dismissal rather than of non-suit.

আরো মজকুর যে এই মোকদ্দমার নালিশী আরজী-ক্রমে কোন নালিশ গ্রাহ্য হইতে পারে না। মফস্সল আদালতের বিচারকেরা "ননসুট" এই কথার এই অর্থ করেন যে সেই মোকদ্দমা সংশোধিত প্রকারে পুনর্ব্বার উপস্থিত হইতে পারে এবং "ডিসমিস" এই কথার এই অর্থ করেন যে মোকদ্দমা আর উপস্থিত হইতে পারে না অতএব সেই অর্থানুযায়ি এই মোকদ্দমার যে হুকুম হইল তাহা ডিসমিসের হুকুম ননসুটের হুকুম নহে।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## CIRCULAR ORDER OF THE SUDDER DEWANNY ADAWLUT.

No. 29.

*To the Civil Authorities, in the Lower Provinces.*

The Court are pleased to intimate that proclamations of a general nature should not be issued by the Civil Authorities without previous sanction of the measure by the Government or by this Court as the case may be.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, the 30th July, 1847.

## সদর দেওয়ানী আদালতের সরক্যুলর অর্ডর।

২৯ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুক্ত দেওয়ানীর কার্য্যকারক সাহেব বরাবরেষু।

সদর আদালতের সাহেবেরা হুকুম করিতেছেন যে গবর্ণমেণ্টের অনুমতি না পাইলে কিম্বা বিষয় বুঝিয়া এই আদালতের অনুমতি না পাইলে দেওয়ানীর কার্য্যকারক সাহেবেরদের সাধারণ বিষয়ের কোন ইশ্‌তিহার দেওয়া কর্ত্তব্য নহে।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ৩০ জুলাই।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## CIRCULAR ORDER OF THE SUDDER NIZAMUT ADAWLUT.

No. 10.

*To the Criminal Authorities, in the Lower Provinces.*

The Court, having noticed instances in which charges of Perjury have not been drawn up with due precision, are pleased to prescribe the following forms for use, mutatis mutandis:

'Perjury, in having, on the 1st May 1847, deposed, under a solemn declaration, taken instead of an oath, before the                of               , that (here enter the false statement in which the Perjury consists,) such deposition being false, and having been intentionally and deliberately made on a point material to the issue of the case.'

'Perjury, in having on the 1st January 1847, intentionally and deliberately deposed, under a solemn declaration taken instead of an oath, before the                of               , that (here enter the first statement) and in having on the 13th February 1847, again intentionally and deliberately deposed, under a solemn declaration taken instead of an oath, before the said                (or any other Court,) that (here enter the second statement) such statements being contradictory of each other, on a point material to the issue of the case.'

2. The second form, which is a modification of that of the Circular Order No. 126, Lower Provinces 18th June, and Western Provinces 23d July 1841, is to be used in cases of statements directly at variance with each other. The first form is to be used in other cases of Perjury.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, the 23d July, 1847.

[*Government Gazette, 7th September,* 1847.]

## সদর নিজামৎ আদালতের সরক্যুলর অর্ডর।

১০ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুক্ত ফৌজদারীর কার্য্যকারক বরাবরেষু।

সদর নিজামৎ আদালত দেখিয়াছেন যে কোন ব্যক্তিকে মিথ্যা শপথ করণের নালিশ যথোচিত প্রকৃতরূপে প্রস্তুত হয় না অতএব তাঁহারা বিষয় বিশেষে পশ্চাৎ লিখিত পাঠানুসারে ঐ নালিশপত্র প্রস্তুত করিতে হুকুম দিতেছেন।

'মিথ্যা শপথ করণের নালিশ। আসামী ১৮৪৭ সালের ১ মে তারিখে শপথের পরিবর্ত্তে ধর্ম্মতঃ করা প্রতিজ্ঞাক্রমে অমুক স্থানের অমুক বিচারকের সম্মুখে এই জোবানবন্দী দিল যে (এই স্থানে যে মিথ্যা এজহারেতে মিথ্যা শপথ ছিল তাহা লিখিতে হইবেক) ঐ জোবানবন্দী মিথ্যা এবং মোকদ্দমার নিষ্পত্তিসম্পর্কে আবশ্যক এক বিষয়ে জানিয়া শুনিয়া এবং বিবেচনাপূর্ব্বক দেওয়া গিয়াছে।'

'মিথ্যা শপথ করণের নালিশ। আসামী ১৮৪৭ সালের ১ জানুআরি তারিখে শপথের পরিবর্ত্তে ধর্ম্মতঃ করা প্রতিজ্ঞাপূর্ব্বক অমুক স্থানের অমুক বিচারকের সম্মুখে জানিয়া শুনিয়া এবং বিবেচনাপূর্ব্বক এই জোবানবন্দী দিল যে (এই স্থানে প্রথম এজহারের কথা লিখিতে হইবেক) এবং তৎপরে ১৮৪৭ সালের ১৩ ফেব্রুআরি তারিখে শপথের পরিবর্ত্তে ধর্ম্মতঃ করা প্রতিজ্ঞাক্রমে উক্ত স্থানের উক্ত বিচারকের সম্মুখে (অথবা অন্য কোন আদালতের সম্মুখে) জানিয়া শুনিয়া এবং বিবেচনাপূর্ব্বক এই জোবানবন্দী দিল (এই স্থানে দ্বিতীয় এজহার লিখিতে হইবেক) ঐ দুই এজহার মোকদ্দমার নিষ্পত্তিসম্পর্কে আবশ্যক এক বিষয়ে পরস্পর বিপরীত।'

২। দ্বিতীয় পাঠ বাঙ্গলাপ্রভৃতি দেশের ১৮৪১ সালের ১৮ জুন তারিখের এবং পশ্চিম দেশের ২৩ জুলাই তারিখের ১২৬ নম্বরী সরক্যুলর অর্ডরের পাঠের মতান্তর এবং যে ব্যক্তিকে ঐ এজহার পরস্পর বিপরীত সেই ব্যক্তিকে তাহার ব্যবহার করিতে হইবেক। প্রথম পাঠ মিথ্যা শপথের অন্যান্য মোকদ্দমার ব্যবহার করিতে হইবেক।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ২৩ জুলাই।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## NOTIFICATIONS.

### ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

### LEAVES OF ABSENCE.

*The 27th August*, 1847.

Moonshee Mafeezooddeen Mahomed, Moonsiff of Mendigunge, Zillah Backergunge, for three weeks in extension of that granted on the 14th instant.

*The 31st August*, 1847.

Mohummud Ismail, Moonsiff of Madargunge, Mymensing, for one month, from the 6th proximo.

Baboo Gungacharn Shome, Moonsiff of Selimabad, Zillah East Burdwan, for two weeks.

B. J. COLVIN, *Register.*

### বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের হুকুম।

ছুটী।

১৮৪৭ সাল ২৭ আগষ্ট।

জিলা বাকরগঞ্জের মেন্দিগঞ্জের মুনসেফ শ্রীযুত মুনশী মাফিজুদ্দীন মহম্মদ বর্ত্তমান মাসের ১৪ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত তিন সপ্তাহের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ৩১ আগষ্ট।

জিলা ময়মনসিংহের মাদরগঞ্জের মুনসেফ শ্রীযুত মহম্মদ ইস্মাইল আগামি মাসের ৬ তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

জিলা পূর্ব্ব বর্দ্ধমানের শিলিমাবাদের মুনসেফ শ্রীযুত বাবু গঙ্গাচরণ সোম দুই সপ্তাহের ছুটী পাইয়াছেন।

বি জে কলবিন। রেজিষ্টর।

---

### রাজকর্ম্মে নিয়োগ।

১৮৪৮ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ২৫ আগষ্ট।

মেদিনীপুরের কালেক্টর সাহেবের আসিষ্টান্ট শ্রীযুত এ ই রসেল সাহেব (Mr. A. E. Russell,) ১৮৩১ সালের ৮ আইনের ২১ ধারার নির্দ্দিষ্ট ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

শ্রীযুত বাবু নরসিংহচরণ দাস বর্ত্তমান মাসের ১ তারিখঅবধি কটকের ও পুরীর আবকারীর সুপরিন্টেণ্ডেন্টী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত মুনশী আব্দুলরফ বর্ত্তমান মাসের ১ তারিখ অবধি বালেশ্বরের আবকারীর সুপরিন্টেণ্ডেন্টী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

১৮৪৭ সাল ৩০ আগষ্ট।

শ্রীযুত লেপ্টেনেন্ট এচ এল থুইলার সাহেব (Lieut. H. L. Thuillier,) রিভেন্যু সর্বেয়রের পদে নিযুক্ত হইলেন কিন্তু অন্য হুকুম না হওনপর্য্যন্ত ডেপুটী সর্বেয়র জেনরলী কর্ম্ম নির্ব্বাহ করিতে থাকিবেন।

১৮৪৭ সাল ১ সেপ্টেম্বর।

ত্রিপুরার মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টান্ট শ্রীযুত সি এফ কার্ণাক সাহেব (Mr. C. F. Carnac,) ঐ জিলাতে জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

ছুটী।

১৮৪৭ সাল ১ সেপ্টেম্বর।

মফঃস্বলে আমাদের শ্রীযুত কমিশানর সাহেবের জোষ্ঠ আসিষ্টান্ট শ্রীযুত লেপ্টেনেন্ট ই এ রৌলাট সাহেব (Lieut. E. A. Rowlatt,) গত মে মাসের ১১ তারিখে যে ছুটী পান তাহা গত জুন মাসের ১৮ তারিখঅবধি রহিত হইল সেই তারিখে তিনি আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

১৮৩৩ সালের ৯ আইনানুসারে জিলটে নিযুক্ত অতিরিক্ত ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু রামগতি মিত্র আগামি মাসের ৬ তারিখঅবধি নবেম্বর মাসের ১০ তারিখপর্য্যন্ত স্বীয় কর্ম্মোপলক্ষে ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ১ সেপ্টেম্বর।

সারণের একটিং মাজিষ্ট্রেট শ্রীযুত ই জাকসন সাহেব (Mr. E. Jackson,) গত মাসের ১৫ তারিখে আপন কর্ম্মের ভার শ্রীযুত জি ডবলিউ বাটী সাহেবের (Mr. G. W. Battye,) প্রতি অর্পণ করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটি গবর্নর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

## GOVERNMENT ADVERTISEMENTS.

## গবর্ণমেণ্টের ইশ্‌তিহার।

### LAND ADVERTISEMENTS.

### ভূমিবিষয়ক ইশ্‌তিহার।

NOTICE is hereby given that Chuck Chillah, situated in the Soonderbuns of the Jessore District will be granted on the usual Junglebarree terms. Persons who are desirous of having the Chuck in question are requested, within 15 days from this date, to send in their applications to the address of the Commissioner in Soonderbuns at Allipore.

OOMAKANT SEN, *Commissioner*

Soonderbun Commissioner's Office, Allipore, the 26th August, 1847

ইশ্‌তিহার।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে জিলা যশোহরের সুন্দরবনে চক চিলা জঙ্গলবুরীর নিয়মমতে দেওয়া যাইবেক যে কেহ ঐ চক লইতে চাহেন তিনি এই তারিখের পর পনের দিবসের মধ্যে আলীপুরে সুন্দরবনের কমিসানরের নিকটে আপনার দরখাস্ত পাঠাইবেন।

উমাকান্ত সেন। কমিসানর।

সুন্দরবন। কমিসানরের দপ্তরখানা। আলীপুর। ১৮৪৭। ২৬ আগষ্ট।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ৭ সেপ্টেম্বর।]

মসুহুর দেওয়া যাইতেছে যে ১৮৪৫ সনের ১ আইনের ৩ ধারাঅনুসারে ঢাকা জিলার নীচের লিখিত বন্দোবস্তী মহালাত ১২৫৪ সনের ১ বৈশাখপর্য্যন্ত বাকী মালগুজারির নিমিত্তে ইং ১৮৪৭ সনের ১৮ সেপ্টেম্বর মোতাবেক ১২৫৪ সনের ৩ আশ্বিন শনিবার জিলা ঢাকার শ্রীযুত কালেক্টর সাহেবের কাছারীতে বিনা এত্তলাতে বাক নীলামে ধরা যাইবেক এবং নিতান্ত বিক্রী হবেক ইতি সন ১৮৪৭ ইং তাং ২৭ আগষ্ট মোং সন ১২৫৪ বাঙ্গলা তাং ১২ ভাদ্র।

| শ্রেণীর নম্বর | মহালের শ্রেণী | জিলার তৌজীর মহালের নম্বর | মহালের নাম | মালিকের নাম | জমার জমা | ১২৫৪ সনের তাং ১ বৈশাখের বাকী | মন্তব্য কথা |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | চিরস্থায়ি বন্দোবস্তী মহালাত | ৩৭২৭ | খাং পং জালালপুর তাং উদয়নারায়ণ ঘোষ নিং ৫২ গোবিন্দপ্রসাদ রায় ... .. | গোবিন্দপ্রসাদ রায় ... | ১১৬ ১০। | ৩১ ১০॥ | এই বাকীর কারণ ১৮৪৭ সালের ১৪ জুলাই নীলামে হয় তাহাতে খরীদার ত্রিশ দিবসের ভিন্ন বাকী জিম্মায় না দেওয়াতে তাহার খাকিলী দাখিলা সরকারে জব্দ হইয়াছে ১৬ ধারামতে মহাল বাজ নীলাম হবেক। |
| ১ | ঐ | ৫৫১৮ | কং অমৃতপুর তাং গোপীকান্ত ধুপ . ... ... | গোপীকান্ত ধুপ ... | ।৮৫ | ৮৫ | ঐ |
| ১ | ঐ | ১১৮৭ | কেং রাজনগর তাং রুদ্রিরাম চক্রবর্ত্তী ... ... ... | রুদ্রিরাম চক্রবর্ত্তী .. | ॥৩৮ | ৮৮ | ঐ |

C. Tottenham. *Collector.*

[illegible] নীলামের [illegible]

[illegible] সম্বাদ দেওয়া যাইতেছে যে সন ১৮৪৫ সালের ১ আইনের [illegible] সন ১৮৪৭ সালের ২৭ সেপ্টেম্বর মোং সন ১২৫৪ সালের ১২ [illegible] তাহারদিগে স্থায়ী নীলামে বিক্রী হইবেক এবং বিক্রেতারদিগের [illegible]

| [illegible] নম্বর | মহালের শ্রেণী | জেলার তৌজিতে যাহা লেখা আছে তাহার নম্বর | মহালের নাম ও পরগণা | জমা [illegible] | মালিকের নাম যাহা তৌজিতে লেখা যায় | বাকী খাং বাং ১২৫৪ সাল | ইত্যাদি |
|---|---|---|---|---|---|---|---|
| ১ নং | ইজমুরারি জমা খারিজ হওয়া মহাল | ১৮৪ নং | চরণাজিপুর পং পলাশী | ২৮৩৷৷/৩ | গঙ্গানারায়ণ ঘোষাল | ৪০৷৩ | এই মহাল চলিত সনের ২৬ জুলাই তারিখে নীলামে হইল পরিদার মঞ্জুর খরিদ করিয়া ৩০ দিবস মধ্যে অবশিষ্ট মূল্যের টাকা দাখিল না করাতে পুনর্ব্বার মহাল মজকুরের স্থায়ী নীলামের দিন অবধারিত করা গেল ইতি। |

সন ১৮৪৭ সাল তারিখ ৩০ আগষ্ট।
মোং সন ১২৫৪ সাল তারিখ ১৫ ভাদ্র।

W. Luke, *Collector.*

---

INSOLVENT COURT. দেউলিয়াদের আদালত।

---

## IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, the matters of the Petition of WILLIAM JOHN KING, late a Captain in Her Majesty's Twenty-first Regiment of Fusiliers, late a prisoner confined in the Common Gaol of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his late Majesty George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard by the said Court, on Saturday, the ninth day of October next.

The names of the creditors of the said WILLIAM JOHN KING appear in a Schedule filed with his said Petition in the Office of the Chief Clerk of the said Court, to which any creditors may refer.

Calcutta, 20th August, 1847. JOHN NEWMARCH, *Insolvent's Attorney.*

শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

পূর্ব্বে শ্রীশ্রীমতী মহারাণীর ফিউসিলিয়রেরদের ২১ পল্টনের কাপ্তান উলিয়ম জান কিং সাহেব সম্প্রতি কলিকাতার সাধারণ জেলখানায় কয়েদ হইয়া ভারতবর্ষের দেউলিয়া ঋণিরদের উপকারার্থ আইনদায়ক মৃত চতুর্থ জর্জ রাজার নবম বৎসরের আইনের দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত আদালতের হুকুমক্রমে তাঁহার দরখাস্তের মর্ম্ম আগামি অকটোবর মাসের ৯ তারিখ শনিবারে উক্ত আদালতে শুনা যাইবেক।

উক্ত উলিয়ম জান কিং সাহেবের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া তাঁহার উক্ত দরখাস্তসম্বলিত উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের জিম্মায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

কলিকাতা। ১৮৪৭। ২০ আগষ্ট। জে নিউমার্চ। দেউলিয়াদের উকীল।

---

NOTICE is hereby given, that by an order of the said Court, the matters of the Petition of LEWIS MUNRO, at present residing in North Barracks in Fort William, in Bengal, an Ensign in the Forty-third Regiment of Light Native Infantry, and late a prisoner confined in the Common Gaol of Calcutta, seeking the benefit of the Act 9th George IV. Chapter 73, are appointed to be heard on Saturday, the sixth day of November next.

The names of the creditors of the said LEWIS MUNRO appear in a Schedule filed by him in the Office of the Chief Clerk of the said Court, to which any creditor may refer

W. D. H. OSHME, *Solicitor for the Insolvent.*

8, Old Post Office Street, Calcutta, 1st Sept., 1847.

বাঙ্গলা দেশের ফোর্ট উলিয়ম কিল্লার উত্তর বারাক নিবাসি এদেশীয় লঘু অস্ত্রধারি সৈন্যেরদের ৪৩ পল্টনের এনসাইন লুইস মনরো সাহেব সম্প্রতি কলিকাতার সাধারণ জেলখানায় কয়েদ হইয়া চতুর্থ জর্জ রাজার নবম বৎসরের ৭৩ অধ্যায়ানুসারে উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত আদালতের হুকুমক্রমে তাঁহার দরখাস্তের মর্ম্ম আগামি নবেম্বর মাসের ৬ তারিখ শনিবারে শুনা যাইবেক।

উক্ত লুইস মনরো সাহেবের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া তাঁহার দরখাস্তসম্বলিত উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের জিম্মায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

ডবলিউ ডি এচ ওশ্‌মি। দেউলিয়াদের উকীল।

৮ নং ওল্ডপোষ্ট আফিস ষ্ট্রীট। কলিকাতা। ১৮৪৭। ১ সেপ্টেম্বর।

[*Government Gazette, 7th September,* 1847.]

In the matter of GOOBOODOSS MOOKERJEE, Merchant and Trader, and now a prisoner confined in the Common Gaol of Calcutta.

NOTICE is hereby given, that by an order made in this matter on the thirty-first day of August last, upon the application of William Nelson Hedger, Gentleman, one of the Attornies of the Supreme Court of Judicature, it was adjudged that the petition presented by the said William Nelson Hedger, was true, and that the abovenamed Gooroodoss Mookerjee had committed an act of insolvency, within the provisions of the Statute Ninth of George the Fourth, Chapter seventy-three.

W. THOMPSON, *Attorney*.

কলিকাতার সাধারণ জেলখানায় কয়েদী সওদাগর ও মহাজন গুরুদাস মুখুয্যার বিষয়ে।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে সুপ্রিম কোর্টের এক জন উকীল উলিয়ম নেলসন হেজর সাহেবের দরখাস্তক্রমে গত আগষ্ট মাসের ৩১ তারিখে নির্দ্ধারণ হইয়াছিল যে উক্ত উলিয়ম নেলসন হেজর সাহেব যে দরখাস্ত দাখিল করেন তাহা সত্য এবং উক্ত গুরুদাস মুখুয্যা দোষাধীন হইয়া চতুর্থ জর্জ রাজার নবম বৎসরের ৭৩ অধ্যায়ের দ্বারা উপকার পাইতে পারেন।

ডবলিউ টামসন। উকীল।

---

In the matter of GOOROODOSS MOOKERJEE, Merchant and Trader, and now a prisoner confined in the Common Gaol of Calcutta.

NOTICE is hereby given, that by an order of this Court, made in this matter on the thirty-first day of August last, it was ordered that Robert O'Dowda, Esquire, should be appointed Assignee of the Estate and Effects of the said Gooroodoss Mookerjee.

W. THOMPSON, *Attorney*.

কলিকাতার সাধারণ জেলখানায় কয়েদী সওদাগর ও মহাজন গুরুদাস মুখুয্যার বিষয়ে।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে গত আগষ্ট মাসের ৩১ তারিখে উক্ত আদালতে হকুম হইল যে শ্রীযুত রাবর্ট ওডৌডা সাহেব উক্ত গুরুদাস মুখুয্যার মাল ও সম্পত্তির আসৈনি পদে নিযুক্ত হন।

ডবলিউ টামসন। উকীল।

---

PROBATE of the last Will and Testament of KISTNOMOHUN SEAL, late of Chinsurah in the District of Hooghly, in the Province of Bengal, Banker, deceased, having been this day granted by the Supreme Court of Judicature at Fort William in Bengal, in its Ecclesiastical Jurisdiction, to Sree Mutty Horeemoney Dossee, of the same place, the only Child and Daughter of the abovenamed Kistnomohun Seal, deceased, and Nundolall Burral, of the same place, the only Child and Son of the said Sree Mutty Horeemoney Dossee, the Executrix and Executor named in the said last Will and Testament of the said Kistnomohun Seal, deceased. All persons having claims on the said Estate are requested to make the same known, and those indebted thereto to pay their respective debts to the said Executrix and Executor forthwith.

Calcutta, 20th day of August, 1847.

HIGGINS, DENMAN and ABBOTT, *Proctors*.

বাঙ্গলা দেশের হুগলী জেলার চুঁচুড়ানিবাসি পোদ্দার মৃত কৃষ্ণমোহন শীলের উইল ও দানপত্রের প্রোবেট বাঙ্গলা দেশের ফোর্ট উলিয়ম রাজধানীর সুপ্রিম কোর্টের একলিসিএষ্টিকেল এলাকা হইতে উক্ত উইল ও দানপত্রের লিখিত অছি উক্ত কৃষ্ণমোহন শীলের একমাত্র কন্যা ঐ স্থাননিবাসি শ্রীমতী হরিমণি দাসী এবং উক্ত শ্রীমতী হরিমণি দাসীর একি পুত্র ঐ স্থাননিবাসি নন্দলাল বড়ালকে অদ্য দেওয়া গেল। উক্ত ইষ্টেটের উপর যাঁহারদের কোন দাওয়া থাকে তাঁহারা সেই বিষয় উক্ত অছিদিগকে অবিলম্বে জানাইবেন এবং যাঁহারা উক্ত ইষ্টেটের কোন কর্জ্জ ধারেন তাঁহারা সেই টাকা অবিলম্বে উক্ত অছিদিগকে দিবেন ইতি।

হিগিন্স ডেনমান ও আবট। প্রক্টর।

কলিকাতা। ১৮৪৭ সাল ২০ আগষ্ট।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৭। ৭ সেপ্টেম্বর।

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান ক্লার্ক মার্শমান সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবরণমেন্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, SEPTEMBER 14, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ১৪ সেপ্টেম্বর।


## REPORTS OF SUMMARY CASES DETERMINED IN THE COURT OF SUDDER DEWANNY ADAWLUT.

5th July, 1847.

**The Civil Courts have the power of issuing process simultaneously against the person and property of a debtor in execution of a decree of Court**

*Syed Mehdee Ali,—Petitioner.*

The petitioner appealed against an order of the Additional Judge of Zillah Behar, dated 10th May, 1847, directing, on the application of a decree-holder against the petitioner, the attachment of his property, and the arrest of his person. The petition to this Court set forth, that to proceed simultaneously against person and property was irregular and illegal.

By the Court (present Mr. Hawkins) "Under "the provisions of Section 7, Regulation IV 1793, "and the tenor of the precedent in a case between "these same parties, at page 60, part 2 of Reports of "Summary Cases, it was competent to the Judge to "direct issue of process simultaneously against both "the person and property of the petitioner. His "petition must consequently be rejected."

## সদর দেওয়ানী আদালতে নিষ্পত্তি হওয়া সরাসরী মোকদ্দমার রিপোর্ট।

১৮৪৭ সাল ৫ জুলাই।

**আদালতের ডিক্রী জারীক্রমে দেওয়ানী আদালত এক সময়ে খাতককে গ্রেপ্তার করণের এবং তাহার সম্পত্তি ক্রোক করণের হুকুম দিতে পারেন।**

*সৈয়দ মেহদি আলী। দরখাস্তকারী।*

দরখাস্তকারির বিরুদ্ধে ডিক্রীদারের দরখাস্তক্রমে জিলা বেহারের অতিরিক্ত জজ সাহেব ১৮৪৭ সালের ১০ মে তারিখে দরখাস্তকারির সম্পত্তি ক্রোক করিতে ও তাহাকে গ্রেপ্তার করিতে হুকুম দিলেন। তাহাতে এই আদালতে এই দরখাস্ত হইল যে এক কালে কোন ব্যক্তিকে গ্রেপ্তার করণের ও তাহার সম্পত্তি ক্রোক করণের হুকুম দেওয়া বেদাঁড়া ও বেআইনী।

তাহাতে সদর আদালতের জজ (শ্রীযুত হকিন্স সাহেব) হুকুম করিলেন যে "১৭৯৩ সালের ৪ আইনের "৭ ধারার বিধির অনুসারে এবং এই বাদিপ্রতিবাদির "দের এক মোকদ্দমায় সরাসরী মোকদ্দমার রিপোর্টের "দ্বিতীয় ভাগের ৬০ পৃষ্ঠায় যে বিধান হইয়াছিল তাহার "তাবমতে দরখাস্তকারিকে গ্রেপ্তার করিতে ও এক "কালে তাহার সম্পত্তি ক্রোক করিতে জজ সাহেবের "হুকুম দিতে ক্ষমতা ছিল। অতএব দরখাস্ত নামঞ্জুর "করিতে হইবেক।"

John C. Marshman, *Bengalee Translator.*

## NOTIFICATIONS.

### ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT

### APPOINTMENT.

*The 31st August*, 1847.

Baboo Nittyanund Chatterjee, to be Acting Moonsiff of Bowfaul, Zillah Backergunge.

### LEAVE OF ABSENCE.

*The 3d September*, 1847.

Mohun Lal Panday, Acting Moonsiff of Mungloote, from the 20th proximo to the 10th of November next.

B. J. Colvin, *Register.*

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের হুকুম।

### নিয়োগ।

১৮৪৭ সাল ৩১ আগষ্ট।

শ্রীযুত বাবু নিত্যানন্দ চাটুর্য্যা জিলা বাকরগঞ্জের বাউফলের মুনসেফ হইবেন।

### ছুটী।

১৮৪৭ সাল ৩ সেপ্টেম্বর।

মঙ্গলকোটের একটিং মুনসেফ শ্রীযুত মোহনলাল পাঁড়ে আগামি মাসের ২০ তারিখঅবধি আগামি নবেম্বর মাসের ১০ তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

বি জে কলবিন। রেজিষ্টর।

## রাজকর্ম্মে নিয়োগ।

১৮৬৩ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ৮ সেপ্টেম্বর।

মুঙ্গেরের মাজিষ্ট্রেট সাহেবের আসিষ্টান্ট শ্রীযুক্ত আর ও হেউড সাহেব (Mr. R. O. Heywood,) ১৮৩১ সালের ৩ আইনের ২ ধারার ৩ প্রকরণের নির্দ্দিষ্ট ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

ছুটী।

১৮৪৭ সাল ৩০ আগষ্ট।

পূর্ব্ব বর্দ্ধমানের সিবিল আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুক্ত এচ আর বণ্ড সাহেব (Mr. H. R. Bond,) চিকিৎসকের সর্টিফিকটক্রমে গত মাসের ১০ তারিখঅবধি ২৫ তারিখপর্য্যন্ত ছুটী পাইলেন।

১৮৪৭ সাল ১ সেপ্টেম্বর।

ফোর্ট উলিয়ম কালেজের সেক্রেটারী শ্রীযুক্ত মেজর মার্শল সাহেব (Major Marshall) গত মাসের ১৪ তারিখে যে ছুটী পান তদতিরিক্ত চৌদ্দ দিনের ছুটী পাইয়াছেন। সেই প্রথমোক্ত ছুটী গত মাসের ১১ তারিখঅবধি গণ্য হইবেক।

বহরমপুরের ডাকাধ্যক্ষ শ্রীযুক্ত জে বৃষ্টো সাহেব (Mr. J. Bristow,) আগামি মাসের ১ তারিখ অবধি ছয় সপ্তাহের ছুটী পাইয়াছেন।

দিনাজপুরের প্রধান সদর আমীন শ্রীযুক্ত মৌলবী গোলাম আসগর দশহরার বন্দের অতিরিক্ত এক মাসের ছুটী পাইয়াছেন। গত মাসের ১১ তারিখে তাহাকে যে ছুটী দেওয়া যায় তাহা রহিত হইল।

ময়মনসিংহের ডক্‌ওয়াধ্যক্ষ শ্রীযুক্ত মৌলবী বকরউদ্দীন আগামি মাসের ৬ তারিখঅবধি আগামি ডিসেম্বর মাসের ২৪ তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ৪ সেপ্টেম্বর।

মুঙ্গেরের কালেক্টর শ্রীযুক্ত ডবলিউ ট্রবর্স সাহেব (Mr. W. Travers,) এক মাসের ছুটী পাইয়াছেন।

মুঙ্গেরে অধীপী কর্ম্মে নিযুক্ত অতিরিক্ত ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত জে ব্রৌণ সাহেব (Mr. J. Brown,) এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ৬ সেপ্টেম্বর।

সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের এক জন জজ শ্রীযুক্ত সি টকর সাহেব (Mr. C. Tucker,) আগামি নবেম্বর মাসের ১ তারিখঅবধি দুই মাসের ছুটী পাইয়াছেন।

ত্রিহুতের মাজিষ্ট্রেট শ্রীযুক্ত ই এচ লশিংটন সাহেব (Mr. E. H. Lushington,) আপন কর্ম্মের ভার শ্রীযুক্ত বকলাণ্ড সাহেবের (Mr. Buckland,) প্রতি অর্পণ করিয়া এক মাসের ছুটী পাইয়াছেন তাঁহার অনুপস্থানপর্য্যন্ত শ্রীযুক্ত বকলাণ্ড সাহেব (Mr. Buckland,) মাজিষ্ট্রেটী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

রঙ্গপুরের প্রধান সদর আমীন শ্রীযুক্ত সৈয়দ আকবর হুসেন আগামি দশহরার বন্দের অতিরিক্ত বীর কর্ম্মোপলক্ষে এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ৮ সেপ্টেম্বর।

ত্রিহুতের সিবিল ও সেশন জজ শ্রীযুক্ত এচ ষ্টেনফোর্থ সাহেবকে (Mr. H. Stainforth,) গত যে মাসের ৫ তারিখে যে এক মাসের ছুটী দেওয়া যায় তাহা রহিত হইল।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৭। ১৪ সেপ্টেম্বর।]

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ৮ সেপ্টেম্বর।

দক্ষিণ পশ্চিম অঞ্চলে শ্রীযুক্ত গবর্নর জেনরল বাহাদুরের একেণ্ট সাহেবের একটিং জোর্ট আসিষ্টান্ট শ্রীযুক্ত লেপ্টেনেন্ট জি এন ওকস সাহেব (Lieut. G. N. Oakes,) গত মাসের ২৬ তারিখে ঐ একেন্টী কর্ম্ম গ্রহণ করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

১৮১২ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ১ সেপ্টেম্বর।

মেদিনীপুরের মাজিষ্ট্রেট সাহেবের আসিষ্টান্ট শ্রীযুক্ত এ ই রসেল সাহেব (Mr. A. E. Russell,) ১৮২১ সালের ১ আইনের ১ ধারার ৩ প্রকরণের নির্দ্দিষ্ট বিশেষ ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

১৮৪৭ সাল ৮ সেপ্টেম্বর।

শ্রীযুক্ত এচ সি হালকেট সাহেব (Mr. H. C. Halkett) মুরশিদাবাদের মাজিষ্ট্রেট হইবেন।

ছুটী।

১৮৪৭ সাল ৮ সেপ্টেম্বর।

হুগলীর প্রধান সদর আমীন শ্রীযুক্ত জে রাইলি সাহেব (Mr. J. Reily,) দশহরার বন্দের অতিরিক্ত চারি দিনের ছুটী পাইয়াছেন।

ভাগলপুরের প্রধান সদর আমীন শ্রীযুক্ত মৌলবী মোআজম হুসেন দশহরার বন্দের অতিরিক্ত ১৮৪৮ সালের ১১ জানুআরি তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন। বন্দের পরে আদালত খোলা গেলে ঐ স্থানের সদর আমীন শ্রীযুক্ত বাবু নকুড়চন্দ্র চৌধুরী অন্য হুকুম না হওনপর্য্যন্ত প্রধান সদর আমীনের সিরিশ্‌তার কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

বাঁকুড়ার অতিরিক্ত ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু তারকনাথ ঘোষ এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ১০ সেপ্টেম্বর।

গবর্ণমেন্টে নিযুক্ত জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত ডবলিউ বি বকল সাহেব (Mr. W. B. Buckle,) এক মাসপর্য্যন্ত ছুটী পাইয়াছেন। শ্রীযুক্ত বকল সাহেবের (Mr. Buckle,) অনুপস্থানপর্য্যন্ত ডেপুটী মাজিষ্ট্রেট শ্রীযুক্ত জি সি চাপমান সাহেব (Mr. G. C. Chapman,) তাঁহার কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

দক্ষিণ পশ্চিম অঞ্চলে শ্রীযুক্ত গবর্নর জেনরল বাহাদুরের একেন্ট সাহেবের জোর্ট আসিষ্টান্ট শ্রীযুক্ত লেপ্টেনেন্ট আর বি টেলর সাহেব (Lieut. R. B. Taylor,) চিকিৎসকের সর্টিফিকটক্রমে দুই মাসের ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ১১ সেপ্টেম্বর।

শ্রীহট্টের কালেক্টর শ্রীযুক্ত এ এস আনাণ্ড সাহেব (Mr. A. S. Annand,) বর্ত্তমান মাসের ১ তারিখে আপন কর্ম্মের ভার আসিষ্টান্ট শ্রীযুক্ত মাকিলপ সাহেবের (Mr. Assistant Mackillop,) প্রতি অর্পণ করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

## EDUCATION NOTICE.

The Normal and Model Schools, under the charge of Mr. Wm. Knighton, will be opened on Wednesday, the 15th instant, at No. 37 in the Bow Bazaar.

The preliminary examinations for admission will be held by Mr. Knighton, at the Hindu College, at 10 A. M. on Wednesday, the 15th instant, when and where all Candidates will be expected to present themselves.

The Stipendiary Normal Scholars will receive a monthly stipend of Rupees 12 each.

The Elementary Model School will at first consist of seventy-five pupils, who will each pay a monthly schooling fee, in advance, of Rupees 2.

(By order,)

FRED J. MOUAT, M. D.,
*Secretary.*

Council of Education, Sept. 7, 1847.

## বিদ্যাধ্যাপনের ইশ্‌তিহার।

শিক্ষক প্রস্তুত করণার্থ ও আদর্শ বিদ্যালয় বহুবাজারের ৩৭ নম্বরী ঘরে বর্ত্তমান মাসের ১৫ তারিখ বুধবারে খোলা যাইবেক তাহার অধ্যক্ষ শ্রীযুত উলিয়ম নাইটন সাহেব হইবেন।

শ্রীযুত নাইটন সাহেব বর্ত্তমান মাসের ১৫ তারিখ বুধবার বেলা দশ ঘণ্টার সময়ে ছাত্রেরদের প্রার্থকরদের ইমতিহান হিন্দু কালেজে লইবেন। যাঁহারা ঐ বিদ্যালয়ে যুক্ত হইতে চাহেন তাঁহারা সেই সময়ে সেই স্থানে উপস্থিত হইবেন।

শিক্ষকেরদের প্রস্তুত করণার্থ বিদ্যালয়ের বৈতনিক ছাত্রেরা মাসিক ১২৲ টাকা বেতন পাইবেন।

মূল বিষয় শিক্ষার্থ আদর্শ বিদ্যালয়ে প্রথমে ৭৫ জন বালক থাকিবেক প্রত্যেক বালকের মাসে ২৲ টাকা করিয়া আগাম দিতে হইবেক।

হুকুমক্রমে।

এফ জে মৌআট।
সেক্রেটারী।

বিদ্যাধ্যাপনের কৌন্সেল। ১৮৪৭। ৭ সেপ্টেম্বর।

## INSOLVENT COURT. / দোজহীনেরদের আদালত।

### IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

In the matter of MEAH SAUJUN HADJEE ROHOMUTOOLAH, an Insolvent.

NOTICE is hereby given, that by an order of the said Court, made in this matter, it was amongst other things ordered that the hearing of the matters of the Petition be and the same was thereby adjourned to Monday, the 13th September instant, and that in the meantime the Insolvent be and he was and is thereby protected from being arrested.

W. D. H. OEHME, *Solicitor for the Insolvent.*

8, Old Post Office Street, 8th Sept., 1847.

### শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

দোজহীন মিয়া শাজন হাজী রহমতুল্লার বিষয়ে

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত আদালতে অন্যান্য বিষয়ের মধ্যে ইহারো হুকুম হইল যে উক্ত দোজহীনের দরখাস্তের মর্ম্ম বর্ত্তমান সেপ্টেম্বর মাসের ১৩ তারিখ সোমবারে শুনা যাইবেক এবং ইহার মধ্যে এ দোজহীনকে কোন কেহ গ্রেপ্তার করিতে পারিবেন না।

ডবলিউ ডি এচ ওমি। দোজহীনের উকীল।

৮ নং ওল্ড পোষ্ট আফিস রাস্তা। ১৮৪৭। ৮ সেপ্টেম্বর।

In the matter of RADAMOHUN MITTER, an Insolvent.

NOTICE is hereby given, that by an order of the said Court, bearing date the fourth day of September instant, it was (amongst other things) ordered that the matters of the hearing of the Schedule of the said Insolvent, against whom an adjudication of Insolvency was made and pronounced on the 21st day of June last, on the Petition of Sumboochunder Doss, a creditor, be and that the same was thereby adjourned to Saturday, the second day of October next.

Calcutta, 9th September, 1847. PAUL and SMELT, *Insolvent's Attornies.*

দোজহীন রাধামোহন মিত্রের বিষয়ে

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত আদালতে বর্ত্তমান সেপ্টেম্বর মাসের ৪ তারিখে অন্যান্য বিষয়ের মধ্যে ইহারো হুকুম হইল যে গত জুন মাসের ২১ তারিখে তাঁহার মহাজন শম্ভুচন্দ্র দাসের দরখাস্তমতে উক্ত রাধামোহন মিত্র দোজহীন এমত নির্দ্ধারণ হওয়াতে উক্ত দোজহীনের তফসীলের মর্ম্ম আগামি অক্টোবর মাসের ২ তারিখ শনিবারে শুনা যাইবেক।

কলিকাতা। ১৮৪৭। ৯ সেপ্টেম্বর। পাউল ও স্মেল্ট। দোজহীনের উকীল।

## MISCELLANEOUS ADVERTISEMENTS. / সাধারণ ব্যক্তিরদের ইশ্‌তিহার।

জিলা রঙ্গপুরস্থ ইস্কুলের ধনাধ্যক্ষ কর্ম্মে উক্ত জিলার অন্তঃপাতি পরগনে কাকিনার জমিদার শ্রীযুত বাবু ইন্দ্রদেবেন্দ্রনারায়ণ চৌধুরী নিযুক্ত ছিলেন স্বীয় কর্ম্মের অনবকাশক্রমে উক্ত কর্ম্ম সন ১২৫৪ সালের ২৭ জৈষ্ঠে ইস্কুল কমিটি সমীপে তহবীল বুঝাইয়া দিয়া তাহার রসীদ উক্ত কমিটির মেম্বরদিগের স্থানে প্রাপ্ত হওনানন্তর ইস্তফা প্রদান করাতে ইস্তফা মঞ্জুর হইয়া উক্ত কর্ম্ম নির্ব্বাহার্থে উল্লিখিত সন তারিখে পরগনে কুণ্ডীর গোপালপুরনিবাসি শ্রীযুত বাবু কালীচন্দ্র রায় নিযুক্ত হইয়াছেন ইতি।

শ্রীযুত বাবু ইন্দ্রদেবেন্দ্রনারায়ণ চৌধুরী।

[*Government Gazette, 14th September,* 1847.]

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান মার্সমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেন্ট গেজেট

গবর্ণমেন্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

## CALCUTTA, TUESDAY, OCTOBER 5, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ৫ অকটোবর।


### DRAFT OF ACT.

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,
THE 25TH SEPTEMBER, 1847.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 25th of September 1847.

ACT NO. —— OF 1847.

*An Act for the amendment of Act No. XXXI. of 1838.*

Whereas by Act No XXXI. of 1838, Section XVII, it is enacted, that whosoever shall rob any person, or shall steal any property from the person of another, shall be liable at the discretion of the Court to be transported to such place as the Court shall direct, for any term not exceeding fifteen years, *nor less than ten years,* or to be imprisoned for any term not exceeding three years:

It is hereby enacted, that so much of the above cited Section of the said Act as enacts that the term of transportation thereby limited *shall not be for less than ten years,* be repealed

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re considered at the first meeting of the Legislative Council of India after the 26th day of December next.

G. A. BUSHBY,
*Secy. to the Govt. of India.*

### আইনের মুসাবিদা।

ফোর্ট উলিয়ম্‌।
দেশীয় ডিপার্টমেন্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৭ সাল ২৫ সেপ্টেম্বর।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৭ সালের ২৫ সেপ্টেম্বর তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল —— আক্ট।

১৮৩৮ সালের ৩১ আইন শুধরিবার আইন।

যেহেতুক ১৮৩৮ সালের ৩১ আইনের ১৭ ধারাতে হুকুম আছে যে যে কোন ব্যক্তি অন্যের স্থানহইতে বলপূর্ব্বক কিছু অপহরণ করে অথবা অন্যের গাত্রহইতে কোন সম্পত্তি চুরী করে সেই ব্যক্তি আদালতের বিবেচনামতে আদালতের নির্দ্দিষ্ট কোন স্থানে পনের বৎসরের অনধিক ও দশ বৎসরের অন্যূন মিয়াদে দ্বীপান্তর প্রেরণের অথবা তিন বৎসরের অনধিক মিয়াদে কয়েদ হওনের যোগ্য হইবেক।

অতএব ইহাতে হুকুম হইল যে উক্ত আইনের উক্ত ধারার যে ভাগে হুকুম আছে যে ঐ আইনের নির্দ্দিষ্ট দ্বীপান্তর প্রেরণের মিয়াদ দশ বৎসরের অন্যূন হইবেক সেই ভাগ রদ হইল ইতি।

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ২৬ ডিসেম্বর তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের যে প্রথম বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেন্টের সেক্রেটারী।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

### REPORTS OF SUMMARY CASES DETERMINED IN THE COURT OF SUDDER DEWANNY ADAWLUT.

6th July, 1847.

A. obtained a decree against four defendants. B. obtained a decree against three of them. The

### সদর দেওয়ানী আদালতে নিষ্পত্তিহওয়া সরাসরী মোকদ্দমার রিপোর্ট।

১৮৪৭ সাল ৬ জুলাই।

A. নামক ব্যক্তি চারি জন আসামীর নিকটে এক ডিক্রী পাইল। B নামক ব্যক্তি তাহারদের মধ্যের

property of all four was sold in execution of both decrees. The fourth sued to set aside the sale on the ground that he was not a party to the suit of B, and other grounds; and obtained a judgment in his favour. Held that this judgment did not in any way affect an attachment under Section 5, Regulation II, 1806, taken out by A, while his suit was pending against the property of the fourth.

*Sahder Sahee — Petitioner.*

This was an appeal from the order of the Judge of Sarun, dated the 13th March, 1847, reversing that of the Principal Sudder Ameen of that district, dated 13th June, 1844.

The petitioner sued Hurdial Sahoo, Bhenuk Lal and others, for the balance of an account. While the suit was pending, the plaintiff took out an attachment against the defendant's property under Section 5, Regulation II, 1806. Ram Doss Konwur and others had also obtained a decree against the same defendants, with the exception of Bhenuk Lal. Execution of both decrees was taken out, and the property of the whole of the defendants, including Bhenuk Lal's, was sold in a joint lot in satisfaction of both decrees. Bhenuk Lal then brought an action for the reversal of the sale of his one-fifth of the property, on the ground that he was not a defendant in the case of Ram Doss Konwur; and that no account of the sum due by him was made in the case of the present petitioner, and obtained judgment in his favour on the 15th July, 1841. The petitioner then applied for execution on his own decree against the share of Bhenuk Lal, for the balance due by him. In course of execution, Hur Sahee Singh and others, claimed the share of Bhenuk Lal, under a deed of sale, dated 8th May, 1843. The Principal Sudder Ameen rejected the claim, and ordered execution against the property. This order was reversed by the Zillah Judge. From the order of the Judge, the petitioner has preferred the present appeal.

By the Court (present Mr. Hawkins.) "The "property was originally attached under the provi-"sions of Section 5, Regulation II. 1806, and the "subsequent decree in favour of Bhenuk Lal does "not, under the circumstances, in any way affect "the attachment. The Judge's order must be set "aside, and that of the Principal Sudder Ameen "upheld."

---

17th July, 1847.

**A party considering himself aggrieved by an order of the Resumption Courts defining boundaries, of a resumed Mehal, cannot apply to the Civil Courts for redress.**

***Hur Gobind Ghose—Petitioner.***

This was an application for a special appeal presented by petitioner, against an order of the

ভিন জনের বিরুদ্ধে এক ডিক্রী পাইল। ঐ দুই ডিক্রী জারীকরণার্থে ঐ চারি জনের সম্পত্তি নীলাম হইল। চতুর্থ ব্যক্তি কহিল যে B নামক ব্যক্তির মোকদ্দমাতে আমি আসামী ছিলাম না অতএব এই হেতুতে এবং অন্যান্য হেতুতে সেই নীলাম অন্যথা করিবার জন্যে নালিশ করিল এবং তাহার পক্ষে ফয়সলা হইল। তাহাতে বিধান হইল যে A নামক ব্যক্তি আপনার মোকদ্দমা উপস্থিত থাকন সময়ে ঐ চতুর্থ ব্যক্তির সম্পত্তি ১৮০৬ সালের ২ আইনের ৫ ধারানুসারে যে ক্রোক করাইয়াছিল সেই ক্রোক ঐ ফয়সলার দ্বারা অন্যথা হইল না।

সুন্দর শাহী। দরখাস্তকারী। ৬২

১৮৪৪ সালের ১৩ জুন তারিখে জিলা সারনের প্রধান সদর আমীন যে হুকুম করিয়াছিলেন তাহা ঐ জিলার জজ সাহেব ১৮৪৭ সালের ১৩ মার্চ তারিখে রদ করিলেন। জজ সাহেবের ঐ হুকুমের উপর এই আপীল হয়।

দরখাস্তকারী হরদিয়াল শাহু ও ভিনক লাল ও অন্যের নামে হিসাবের বাকীর বাবতে নালিশ করিল। ঐ মোকদ্দমা উপস্থিত থাকিতে ফরিয়াদী ১৮০৬ সালের ২ আইনের ৫ ধারানুসারে আসামীর সম্পত্তি ক্রোক করাইল। রামদাস কোঙর এবং অন্যেরাও ভিনক লাল ছাড়া সেই আসামীদের বিরুদ্ধে এক ডিক্রী পাইয়াছিল। উভয় ডিক্রী জারীর হুকুম হইল এবং সমস্ত আসামীর ও তাহাদের মধ্যের ভিনক লালের সম্পত্তি দুই ডিক্রী জারীকরণার্থে একি লাটে নীলাম হইল। তাহাতে ভিনক লাল ঐ সম্পত্তির পাঁচ অংশের তাহার যে এক অংশ ছিল তাহার নীলাম অন্যথা করিবার জন্যে নালিশ করিল তাহার নালিশের হেতু এই যে রামদাস কোঙরের মোকদ্দমায় আমি আসামী ছিলাম না এবং এক্ষণকার দরখাস্তকারির মোকদ্দমায় আমার স্থানে যে টাকা পাওনা ছিল তাহার কোন হিসাব দেওয়া যায় নাই এবং ১৮৪১ সালের ১৫ জুলাই তারিখে ভিনক লালের পক্ষে ডিক্রী হইল। তৎপরে দরখাস্তকারী যে বাকী টাকা ভিনক লালের স্থানে পাওনা ছিল তাহার জন্যে ঐ ভিনক লালের অংশের বিরুদ্ধে আপনার ডিক্রী জারী করিবার দরখাস্ত করিল। ডিক্রী জারীকরণ সময়ে হরশাহী সিংহ এবং অন্যেরা ১৮৪৩ সালের ৮ মে তারিখের এক বিক্রয়পত্রানুসারে ভিনক লালের অংশের দাওয়া করিল। প্রধান সদর আমীন ঐ দাওয়া নামঞ্জুর করিলেন এবং সম্পত্তির বিরুদ্ধে ডিক্রী জারীকরণের হুকুম দিলেন। পরে জিলার জজ সাহেব সেই হুকুম অন্যথা করিলেন এবং জজ সাহেবের হুকুমের উপর দরখাস্তকারী এই আপীল করিল।

তাহাতে সদর আদালতের জজ শ্রীযুত হকিন্স সাহেব হুকুম করিলেন যে "ঐ সম্পত্তি প্রথমে ১৮০৬ সালের ২ "আইনের ৫ ধারার বিধানানুসারে ক্রোক হইয়াছিল "এবং এই বিষয় বিবেচনা করিয়া বোধ হয় যে ভিনক "লালের পক্ষে তৎপরে যে ডিক্রী হয় তাহার দ্বারা ঐ "ক্রোকের কোন প্রকার অন্যথা হয় নাই। অতএব জজ "সাহেবের হুকুম অন্যথা করিতে হইবেক এবং প্রধান "সদর আমীনের হুকুম বহাল রাখিতে হইবেক।

---

১৮৪৭ সাল ১৭ জুলাই।

বাজেয়াপ্তী আদালতের যে হুকুমের দ্বারা এক বাজেয়াপ্তী মহালের সীমানাবন্দ নির্ণয় হইল সেই হুকুমেতে যদি কোন ব্যক্তি আপনাকে ক্ষতিগ্রস্ত বোধ করে তবে সেই ব্যক্তি প্রতিকারের জন্যে দেওয়ানী আদালতে নালিশ করিতে পারে না।

হরগোবিন্দ ঘোষ। দরখাস্তকারী।

১,০০০/ বিঘা বেবাকী ভূমি দরখাস্তকারী আপনার মৌজা হারপুর মোলনপুরের শামিল বলিয়া দাওয়া

**Judge of Patna, dated 3d September, 1845, confirming an order of the Additional Principal Sudder Ameen, dated 16th December, 1844, dismissing, for want of jurisdiction, his suit against Muset. Emam Bandee for the proprietary right to 2000 Beegahs of Deeara lands, claimed by him as appertaining to Mouzah Raepoor Hosseinpoor, under the following circumstances.**

A case to resume Mouzah Subbulpore, held under a Lakeraj grant, was instituted under Regulation II. 1819, against Saadut Ali.

The Mouzah was declared open to assessment on the 3d April 1837; and this decision was affirmed by the Special Commissioner on 25th September, 1839.

Afterwards, a dispute arose between the petitioner and Emam Bandee, the widow of the above-mentioned Saadut Ali, regarding a Deeara of about 2000 Beegahs, which, the Magistrate, before whom it was brought, at the representation of Emam Bandee that the Deeara formed part of Subbulpore, which had been resumed by Government and was then in the hands of the Superintendent of Khass Mehals for settlement, referred, under Clause 1, Section 2, Regulation IV, 1828, for adjustment to the said Superintendent, who referred it for investigation to a Native Deputy Collector acting under him. This Native Deputy Collector, on the 4th May, 1841, declared Hur Gobind Ghose to be in possession; but that the Deeara, under the regulations, was clearly the right of the proprietor of Subbulpore, and ought to be included in the settlement then pending. His decision was upheld by the Special Deputy Collector, on the 31st August following.

Hur Gobind Ghose acknowledged to be in possession, and claiming the Deeara as appertaining to his village of Raepoor Hosseinpoor, appealed from this order to the Special Commissioner, who confirmed it, on the 25th January, 1843, and ordered the settlement to be made with Emam Bandee. Hur Gobind Ghose thus dispossessed, and not having been a party to the resumption suit, instituted a suit in the Civil Court at Patna, for the proprietary right and possession of the Deeara as appertaining to his Mouza Raepoor Hosseinpoor.

The suit was thrown out in the lower Courts (Principal Sudder Ameen's and Judge's) for want of jurisdiction.

**The petitioner then preferred a special appeal to the Sudder Dewanny Adawlut, and in support of his application produced a decision of Mr Henry Moore, Special Commissioner, admitting that such suits were admissible in the ordinary Courts. He likewise referred to the orders of Government, dated 8th August, 1839, issued through the Sudder Board of Revenue, on the 11th September, 1839, of which paragraph 3 is as follows:**

করিল এবং তাহার মালিকী স্বত্বের দিগরিতে বদলাৎ ইমাম বাঁদীর নামে নালিশ করিল। ১৮৪৪ সালের ১৬ ডিসেম্বর তারিখে পাটনার অতিরিক্ত প্রধান সদর আমীন এইমত মোকদ্দমা আমার এলাকার মধ্যে নহে বলিয়া নালিশ ডিসমিস করণের হুকুম দিলেন। এবং ১৮৪৫ সালের ৩ সেপ্টেম্বর তারিখে পাটনার জজ সাহেব ঐ অতিরিক্ত প্রধান সদর আমীনের হুকুম বহাল রাখিলেন। জজ সাহেবের ঐ হুকুমের উপর দরখাস্তকারী এই খাস আপীল করিল। মোকদ্দমার বৃত্তান্ত এই।

লাখেরাজ সনন্দক্রমে ভোগদখল হওয়া মৌজা সবলপুর বাজেয়াপ্ত করিবার জন্যে ১৮১৯ সালের ২ আইনানুসারে সাদত আলীর নামে মোকদ্দমা হয়।

১৮৩৭ সালের ৩ আপ্রিল তারিখে ঐ মৌজা কর দেওনের যোগ্য এমত ধার্য্য হইল এবং ঐ ফয়সলা ১৮৩৯ সালের ২৫ সেপ্টেম্বর তারিখে স্পেসিয়ল কমিসনর সাহেব মঞ্জুর করিলেন।

তৎপরে পূর্ব্বোক্ত সাদত আলীর বিধবা ইমাম বাঁদীর এবং দরখাস্তকারির মধ্যে ২০০০/ বিঘা দেয়াড়া ভূমির বিষয় এক বিরোধ হইল। সেই বিষয় মাজিষ্ট্রেট সাহেবের নিকটে উপস্থিত করা গেল। ইমাম বাঁদী কহিল যে ঐ দেয়াড়া ভূমি মৌজা সবলপুরের এক অংশ ঐ মৌজা সর্কারে বাজেয়াপ্ত হইয়াছে এবং তাহার বন্দোবস্ত করিবার জন্যে তাহা এক্ষণে খাস মহালের সুপরিন্টেণ্ডেন্ট সাহেবের হাতে আছে। তাহাতে মাজিষ্ট্রেট সাহেব ১৮২৮ সালের ৪ আইনের ২ ধারার ১ প্রকরণানুসারে সেই বিষয় নিষ্পত্তির জন্যে উক্ত সুপরিন্টেণ্ডেন্টের নিকটে অর্পণ করিলেন এবং ঐ সুপরিন্টেণ্ডেন্ট সেই বিষয়ের তজবীজ করণার্থে তাঁহার অধীন এক এতদ্দেশীয় ডেপুটী কালেক্টরের নিকটে অর্পণ করিলেন। ঐ এতদ্দেশীয় ডেপুটী কালেক্টর ১৮৪১ সালের ৪ মে তারিখে এই ফয়সলা করিলেন যে ঐ দেয়াড়া হরগোবিন্দ ঘোষের দখলে আছে কিন্তু আইনানুসারে তাহা অতিস্পষ্টরূপে সবলপুরের জমীদারের স্বত্ব এবং এক্ষণে ঐ মৌজার যে বন্দোবস্ত হইতেছে তাহার শামিলকরা উচিত। তাঁহার ঐ ফয়সলা তৎপরের ৩১ আগষ্ট তারিখে স্পেসিয়ল ডেপুটী কালেক্টর সাহেব বহাল রাখিলেন।

হরগোবিন্দ ঘোষের দখলে সেই ভূমি ছিল ইহা রাজস্বের কর্ম্মকারকেরা স্বীকার করিলেন এবং ঐ ঘোষ সেই দেয়াড়া আপনার মৌজা রায়পুর হোসেনপুরের শামিল বলিয়া দাওয়া করিল এবং ঐ হুকুমের উপর স্পেসিয়ল কমিসনর সাহেবের নিকটে আপীল করিল তিনি ১৮৪৩ সালের ২৫ জানুআরি তারিখে সেই হুকুম বহাল রাখিয়া ইমাম বাঁদীর সঙ্গে তাহার বন্দোবস্ত করিতে হুকুম দিলেন। হরগোবিন্দ ঘোষ এইরূপ বেদখল হইল এবং সেই ব্যক্তি ঐ বাজেয়াপ্তী মোকদ্দমার বাদী প্রতিবাদী ছিল না অতএব ঐ দেয়াড়া ভূমি আপনার মৌজা রায়পুর হোসেনপুরের শামিল বলিয়া তাহার মালিকী স্বত্ব ও দখলের বিষয়ে পাটনার দেওয়ানী আদালতে নালিশ করিল।

ঐ মোকদ্দমা অধস্থ আদালতে অর্থাৎ প্রধান সদর আমীন ও জজ সাহেবের আদালতে ইহা বলিয়া অগ্রাহ্য হইল যে এই মোকদ্দমাতে আমারদের কোন ক্ষমতা নাই।

তৎপরে দরখাস্তকারী সদর দেওয়ানী আদালতে খাস আপীল করিল এবং আপন দরখাস্তের পোষকতার নিমিত্তে স্পেসিয়ল কমিসনর শ্রীযুত হেনরি মোর সাহেবের এক ফয়সলা দাখিল করিল সেই ফয়সলাতে ঐ সাহেব স্বীকার করিলেন যে এই প্রকার মোকদ্দমা দেওয়ানী আদালতে গ্রাহ্য হইতে পারে। দরখাস্তকারী আরো ১৮৩৯ সালের ৮ আগষ্ট তারিখে গবর্ণমেন্টের যে হুকুম ১৮৩৯ সালের ১১ সেপ্টেম্বর তারিখে সদর বোর্ড রেবিনিউর দ্বারা প্রকাশ হইয়াছিল তাহা উপস্থাপন করিল ঐ হুকুমের ৩ দফাতে এইরূপ লেখা আছে।

" The Resumption Courts must, of course, carry into execution their own decrees in the mode prescribed by the regulations But if land denied to be included in such decrees, were not in the occupation of the lakerajdar when the suit against him was instituted, but in the occupation of some other person, who was not a party to the resumption suit, such land cannot be subjected to assessment by the Revenue Authorities, without the institution of a new resumption suit, against the party actually in possession ?

Mr. Tucker, who heard the application for a Special appeal, having laid the above statement of the case before Sir R. Barlow and Mr Hawkins, observed. —

" The only question is, can the Courts receive an appeal from the orders of the Special Commissioner, however apparently illegal they may be ?

" It is clear Hur Gobind Ghose was in possession of the Deearn, as part of his mouza *Rarpoor Hossenpoor, a Nizamut Village* This is admitted; but after the resumption of *Subbulpore*, without *any previous definition of its boundaries or extent*, the Deearn is declared to form a part of it and Hur Gobind Ghose the occupant of it is dispossessed."

By the Court (Mr. Tucker, Sir R. Barlow, Bart. and Mr Hawkins). " To decide on the " question of assessment is peculiarly the pro- " vince of the Resumption Courts to decide on " the question of proprietary right is peculiarly the " province of the Judicial Courts Thus, in the " case of a suit to resume a lakeraj tenure, the Re- " sumption Courts would pronounce upon the vali- " dity or invalidity of the tenure, but the Civil " Courts might still entertain a suit between parties " claiming the proprietary right, and desirous of be- " ing admitted to enter into the settlement with Go- " vernment Again, in the case of a *chur* declared by " the Resumption Courts liable to assessment, with- " out specification of the estate to which it was at- " tached, the Civil Courts might entertain an action " between parties contending for the proprietary " right, and willing to take the lands at the assess- " ment fixed by Government

" But there are other cases in which the question " of assessment and proprietary right are so mixed " up together, as to render it impossible to separate " them, in which, for the Resumption Courts to de- " clare the land liable to assessment is essentially to " decide the question of proprietary right, and in " which, for the Courts to pronounce upon the pro- " prietary right, is essentially to pronounce upon " the question of assessment."

" Take the case of two estates originally assessed " upon an ascertainment of the extent of land com- " prised in them, with a stream running between " them as the boundary line. After a lapse of years, " the Resumption officers obtaining intelligence of a " considerable accretion to one of the estates pro- " ceed to make the usual enquiries. The proprietor

বাজেয়াপ্তী আদালত সুতরাং আপনারদের ডিক্রী আইনের নির্দ্দিষ্ট প্রকারে জারী করিবেন। কিন্তু যদি কেহ কহে যে কোন ভূমি ঐ ডিক্রীর লিখিত ভূমির মধ্যে নাই এবং লাখেরাজদারের বিরুদ্ধে মোকদ্দমা উপস্থিত করণের সময়ে সেই ভূমি ঐ লাখেরাজদারের দখলে ছিল না কিন্তু ঐ বাজেয়াপ্তী মোকদ্দমার অসম্পর্কীয় অন্য কোন ব্যক্তির দখলে ছিল তবে যে ব্যক্তির দখলে সেই ভূমি এক্ষণে নিরাল্প আছে তাহার বিরুদ্ধে নূতন বাজেয়াপ্তী মোকদ্দমা উপস্থিত না করিলে রাজস্বের কর্ম্মকারকেরা সেই ভূমির উপর কর বসাইতে পারেন না

শ্রীযুত টকর সাহেব এই খাস আপীলের দরখাস্ত শুনিলেন এবং তিনি মোকদ্দমার উক্ত সকল বৃত্তান্ত লিখিয়া শ্রীযুত সর রাবর্ট বার্লো সাহেব ও শ্রীযুত হকিন্স সাহেবের নিকটে পাঠাইলেন ও ইহা লিখিলেন

" এই মোকদ্দমার কেবল এই এক জিজ্ঞাস্য যে স্পেশিয়াল কমিস্যানর সাহেবেরদের হুকুম দৃষ্টতঃ বেআইনী হইলেও দেওয়ানী আদালত তাহার উপর আপীল লইতে পারেন কি না।

" স্পষ্ট দৃষ্ট হইতেছে যে হরগোবিন্দ ঘোষের মৌজা রায়পুর হোসনপুর নামক এক নিজামৎ গ্রামের অংশস্বরূপ ঐ দেয়াড়া তাঁহার দখলে ছিল। ইহা স্বীকৃত হইয়াছে। কিন্তু সবলপুর মৌজা বাজেয়াপ্ত হওনের পর তাহার পরিমাণ অথবা সীমানার কোন নির্ণয় না হইয়াও ঐ দেয়াড়া সেই মৌজার অংশ এইমত হুকুম হইল এবং তাহার দখীলকার হরগোবিন্দ ঘোষ বেদখল হইল।"

তাহাতে সদর আদালতের জজ শ্রীযুত টকর সাহেব ও শ্রীযুত সর রাবর্ট বার্লো সাহেব ও শ্রীযুত হকিন্স সাহেব কহিলেন

" ভূমির কর নিরূপণকরণের বিষয় নিষ্পত্তি করিতে " বাজেয়াপ্তী আদালতের বিশেষ এলাকা। মালিকী স্বত্বের " বিষয় নিষ্পত্তি করিতে দেওয়ানী আদালতের বিশেষ " এলাকা। যথা কোন লাখেরাজ ভূমি বাজেয়াপ্ত করণের " মোকদ্দমা হইলে তাহার সনন্দের সিদ্ধতা অথবা অ- " সিদ্ধতার বিষয় বাজেয়াপ্তী আদালত নির্ণয় করিবেন " কিন্তু যে২ ব্যক্তি সেই লাখেরাজ ভূমির মালিকী স্বত্বের " দাওয়া করে এবং সরকারের সঙ্গে বন্দোবস্ত করিতে " প্রবোধ হওনের উদ্যুক্ত হয় এইমত ব্যক্তিরদের মধ্যে যে " মোকদ্দমা থাকে তাহা দেওয়ানী আদালত বিচার করিতে " পারেন। পুনশ্চ যদি বাজেয়াপ্তী আদালত কোন চর " করের যোগ্য নিরূপণ করেন কিন্তু তাহা কোন্ মহা- " লের শামিল এই বিষয় বিশেষরূপে নির্ণয় না করেন " তবে যে২ ব্যক্তি তাহার মালিকী স্বত্বের বিষয়ে পরস্পর " বিবাদ করিতেছে এবং সরকার যে কর নির্ণয় করেন " তাহা দিয়া ঐ চর লইতে উদ্যুক্ত থাকে তাহারদের মধ্যে " যে মোকদ্দমা হয় তাহা দেওয়ানী আদালত গ্রাহ্য " করিতে পারেন।

" কিন্তু অন্যান্য প্রকার মোকদ্দমা আছে তাহাতে " কর ধার্য্য করণের বিষয় এবং মালিকী স্বত্বের বিষয় " এইমত মিশ্রিত আছে যে তাহা পৃথক করা অসাধ্য। " সেই মোকদ্দমায় যদি বাজেয়াপ্তী আদালত হুকুম করেন " যে ভূমি করের যোগ্য তবে তাঁহারদের ঐ ফয়সলাতে " মালিকী স্বত্বের বিষয়ও নিষ্পত্তি হয়। এবং সেই প্রকার " অন্য মোকদ্দমাতে যদি দেওয়ানী আদালত মালিকী " স্বত্বের বিষয়ে কোন নিষ্পত্তি করেন তবে সেই নিষ্প- " ত্তিতে কর ধার্য্য করণ না করণের বিষয়ও নিরূপণ হয়।

" সেই প্রকার মোকদ্দমার এই উদাহরণ দেখ। দুই " মহালের শামিল যে ভূমি আছে তাহার পরিমাণ " নির্ণয় হইয়া তাহার কর প্রথমে ধার্য্য হয় উভয় মহালের " মধ্য দিয়া এক জল প্রবাহ আছে তাহা উভয় মহালের " সীমা। কতক বৎসরানন্তর বাজেয়াপ্তী কর্ম্মকারকেরা " সম্বাদ পান্ যে তাহার এক মহালেতে অনেক নূতন " ভূমি লাগাও হইয়াছে এবং তাঁহারা রীতিমত তাহার

" on one side of the river claims the lands under
" Clause 2, Section 4, Regulation XI. 1825, as a por-
" tion of his estate, seperated from it by a change
" in the course of the river ; the proprietor on the
" other side claims it under Clause 1 of the same
" Section, as an increment to his estate. This may
" be no uncommon case. In order to ascertain this
" point, reference is made to the extent of lands com-
" prised in each estate at the period of the Decennial
" Settlement. The proprietor, who claims under
" Clause 2, Section 4, Regulation XI 1825, on the
" ground that the lands are capable of identification
" as his, is found to possess fully as much land as he
" did when his estate was originally settled. The
" Resumption officers then proceed to declare the
" land liable to assessment, as an increment to the
" estate of the proprietor on the opposite side of the
" stream. This is essentially a determination of the
" proprietary right.

" Another class of cases is that of which the pre-
" sent is an instance.

" A Lakeraj tenure is resumed ; but disputes oc-
" cur as to the extent of lands comprised within it,
" and a specific portion of land is claimed by two
" parties -- one the proprietor of the resumed tenure,
" the other the proprietor of a neighbouring assessed
" estate. In such a dispute for the Resumption of-
" ficers to decide, whether the contested lands are,
" or are not, liable to assessment, is in fact to decide
" the question of proprietary right.

" Now the question is, whether in these cases of
" mixed jurisdiction, there is allowed any resort to
" the Courts of Justice to contest the proceedings of
" the Resumption Courts.

" There is no doubt that the decisions of the lat-
" ter, respecting the assessment of lands are beyond
" the control of the Judicial authorities. But in the
" cases supposed, there is a Judicial question to be
" decided as an essential preliminary to the question
" of assessment, can the Resumption Courts decide
" this Judicial question ? We are of opinion that
" they can. There is nothing in the regulations
" enacted for their guidance, which requires a re-
" ference or resort to the Courts of Justice before
" they can proceed in any class of cases to discharge
" their own peculiar functions. On the contrary, the
" general tenor of such regulations is to invest those
" Courts with full power to take all measures ne-
" cessary for the attainment of the object they have
" in view, to wit, the determination of the question
" of liability to assessment. We are therefore of
" opinion, that the principle laid down in the cases
" of the Sudder Board v. Dilawur Ali, page 216,
" Volume VII. Sudder Dewanny Adawlut Reports,
" and of Mohunt Monohur Doss v. Mohunt Jygram
" Doss, page 413 of the Decisions of the Sudder De-
" wanny Adawlut for 1846 is correct ; and that such
" cases are not cognizable by the ordinary Courts of

[*Government Gazette*, 5th October, 1847.]

" করারুক করিতে আরম্ভ করেন। নদীর এক দিকের
" মহালের অধিকারী ১৮২৫ সালের ১১ আইনের ৪
" ধারার ২ প্রকরণানুসারে ইহা বলিয়া তাহার দাওয়া
" করে যে এই ভূমি আমার মহালের অংশ কেবল
" নদীর স্রোতের ভিন্ন২ দিকগত হওয়াতে আমার
" মহালহইতে পৃথক হইয়াছে। নদীর অন্য দিকের
" মহালের অধিকারী ঐ ধারার ১ প্রকরণানুসারে ইহা
" বলিয়া ভূমির দাওয়া করে যে ঐ ভূমি আমার জমী-
" দারীর লাগাও হইয়াছে। হইতে পারে যে এই প্রকার
" অনেক মোকদ্দমা আছে। ঐ বিষয় জ্ঞানের জন্যে
" দশসনী বন্দোবস্তের সময়ে প্রত্যেক মহালে যত ভূমি
" ছিল তাহার পরিমাণ অনুসন্ধান করা যায়। তাহাতে
" দৃষ্ট হয় যে যে ভূম্যধিকারী ১৮২৫ সালের ১১ আ-
" ইনের ৪ ধারার ২ প্রকরণানুসারে ইহা বলিয়া ভূমির
" দাওয়া করে যে এই ভূমি আমার মহালের ভূমি চিনা
" যাইতে পারে সেই ভূম্যধিকারির জমীদারীতে দশসনী
" বন্দোবস্ত সময়ে যত ভূমি ছিল এক্ষণেও তত ভূমি
" আছে। তাহাতে বাজেয়াপ্তী কর্মকারকেরা সেই চর
" ভূমি করের যোগ্য ধার্য্য করিয়া স্রোতের অপর দিকের
" ভূম্যধিকারির মহালে লাগাও হইয়াছে বলিয়া নির্ণয়
" করেন। ইহাতে সেই ভূমির মালিকী স্বত্বও নির্ণয়
" হইল।"

" অন্য প্রকার মোকদ্দমা আমারদের নিকটে এক্ষণে
" উপস্থিত মোকদ্দমার ন্যায়।

" যথা এক লাখেরাজ মহাল বাজেয়াপ্ত হয় কিন্তু
" তাহার মধ্যে যত ভূমি আছে তাহার পরিমাণের
" বিষয়ে বিরোধ জন্মে এবং দুই ব্যক্তি সেই ভূমির এক
" বিশেষ অংশের বিষয়ে দাওয়া করে এক ব্যক্তি সেই
" বাজেয়াপ্ত মহালের ভূম্যধিকারী অপর ব্যক্তি তাহার
" নিকটস্থ খেরাজী এক মহালের অধিকারী। এইমত বি-
" রোধে যদি বাজেয়াপ্তী কর্মকারকেরা ঐ বিবাদি ভূমি
" কর দেওনের যোগ্য কি অযোগ্য ইহা ধার্য্য করেন তবে
" ফলতঃ তাহাতে মালিকী স্বত্বের বিষয় নিশ্চয় হয়।"

"অতএব এই জিজ্ঞাস্য হইতেছে যে এই প্রকার মিশ্রিত
" এলাকার মোকদ্দমায় বাজেয়াপ্তী আদালতের নিষ্পত্তি
" অন্যথা করণার্থ দেওয়ানী আদালতে মোকদ্দমা উপস্থিত
" করণের অনুমতি আছে কি না।"

" বাজেয়াপ্তী আদালত ভূমির কর দেওনের বিষয়ে
" যে নিষ্পত্তি করেন তাহাতে দেওয়ানী আদালত
" হস্তক্ষেপ করিতে পারেন না ইহাতে সন্দেহ নাই।
" কিন্তু উক্ত কল্পিত মোকদ্দমায় কর নিরূপণ করণ বা
" না করণের পূর্ব্বে দেওয়ানী আদালতের বিচার্য্য
" এক বিষয় নিষ্পত্তি করণের আবশ্যক আছে।
" অতএব জিজ্ঞাস্য এই যে দেওয়ানী আদালতের এই
" বিচার্য্য বিষয় বাজেয়াপ্তী আদালত নিষ্পত্তি করিতে
" পারেন কি না। আমারদের বোধ আছে যে তাঁহারা
" নিষ্পত্তি করিতে পারেন। তাঁহারদের কার্য্য নির্ব্বাহার্থ
" যেং আইন হইয়াছে তাহার মধ্যে এমত কোন কথা
" নাই যে কোন প্রকার মোকদ্দমায় তাঁহারদের বিশেষ
" কার্য্য নির্ব্বাহ করণের পূর্ব্বে কোন বিষয় দেওয়ানী
" আদালতে তাঁহারদের অর্পণ বা জিজ্ঞাসা করিতে হয়।
" বরং সকল বাজেয়াপ্তী আইনের সাধারণ ভাব এই যে
" সেই আদালতের বিশেষ অভিপ্রায় সিদ্ধ করণার্থ অর্থাৎ
" ভূমির কর দেওনের যোগ্যতা নিশ্চয় করণার্থ যে সকল
" কার্য্যের আবশ্যক আছে তাহা করিতে তাঁহারদিগকে
" সম্পূর্ণ ক্ষমতা দেওয়া গিয়াছে। অতএব আমার-
" দের মত এই যে সদর দেওয়ানী আদালতের রিপো-
" র্টের সপ্তম বালমের ২১৬ পৃষ্ঠায় লিখিত যে মো-
" কদ্দমায় সদর বোর্ড ফরিয়াদী ও দেলাবর আলী আ-
" সামী এবং ১৮৪৬ সালের সদর দেওয়ানী আদালতের
" নিষ্পত্তির ৪১৩ পৃষ্ঠায় লিখিত যে মোকদ্দমায় মোহন্ত
" মনোহর দাস ফরিয়াদী এবং মোহন্ত যোগরাম দাস

"justice, which cannot interfere directly or indirectly "with the Government Revenue. It is urged, that, in "the present instance, there has been a violation of "the orders of Government of the 8th August, 1830, "above quoted, the plaintiff having been disturbed "in his possession, without having had an opportuni- "ty given to him to state his objections to the pro- "ceedings of the Resumption Courts. This may be "true; but the irregularity of the proceedings of the "Resumption Courts, will not invest the Courts of "Justice with a jurisdiction which they do not other- "wise possess. The plaintiff's remedy is by applica- "tion to the Resumption Courts, the established "Courts have no power to afford him redress." The application for a special appeal was accordingly rejected.

---

17th July, 1847.

A guardian cannot be appointed under Regulation I 1800, to an alleged adopted minor, whose adoption is disputed. This, however, does not prevent an action by his friend to establish the minor's right.

*Sheebchunder Kur—Petitioner.*

This was an appeal from an order of the Judge of Dacca, dated 17th April, 1847.

An application had been preferred to the Judge, under Regulation I. 1800, to appoint a guardian to Heera Lal, a minor, the alleged adopted son of Kasheenath Roy. The adoption was denied by the heirs of the deceased. The Zillah Judge investigated the plea of adoption; and, pronouncing against it as invalid, rejected the application. From this order an appeal was preferred to this Court.

By the Court (present Mr. Tucker, Sir R. Barlow and Mr Hawkins). "The Judge was wrong "in investigating summarily into the question of the "validity or otherwise of the adoption which can on- "ly be done in a regular suit. We do not however, "think that the Regulation I 1800, applies to a case "of this kind, in which succession is claimed upon a "special ground; such special ground being denied "and contested by the heirs at law. This, however, "does not prevent any friend of the minor suing on "his behalf to establish his right." The order of the Judge was accordingly confirmed, but on grounds altogether different from those on which he had proceeded.

---

10th July, 1847.

A male native of rank, wishing to institute a suit in formâ pauperis, must appear in person for examination under Clauses 1 and 3, Section 5, Regulation XXVIII. 1814, and cannot be examined by his agent.

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ৫ অক্টোবর।]

"আসামী সেই দুই মোকদ্দমায় যে মূল বিধান ধার্য্য "হইল তাহা ঠিক এবং এই প্রকার মোকদ্দমা দেওয়ানী "আদালতের বিচার্য্য নহে কেননা ঐ আদালত সরকারী "রাজস্বের কোন বিষয়ে প্রত্যক্ষরূপে কি অপ্রত্যক্ষরূপে "হস্তক্ষেপ করিতে পারেন না। এই মোকদ্দমায় এই "ওজর হইয়াছে যে পূর্ব্বের লিখিত ১৮৩০ সালের ৮ "আগষ্ট তারিখের গবর্ণমেণ্টের হুকুমের উল্লঙ্ঘন হই- "য়াছে অর্থাৎ বাজেয়াপ্তী আদালতের কার্য্যের বিষয়ে "আপনার ওজর জানাইতে ফরিয়াদীর কোন সুযোগ না "হইয়া সে ব্যক্তি আপনার ভূমিতে বেদখল হইয়াছে। "ইহা সত্য হইতে পারে কিন্তু দেওয়ানী আদালতের "যে ক্ষমতা নাই সেই ক্ষমতা বাজেয়াপ্তী আদালতের "কার্য্যের বিশৃঙ্খলতা হওয়াতে তাঁহারা প্রাপ্ত হন না। "ফরিয়াদীর উচিত যে বাজেয়াপ্তী আদালতে প্রতিকারের "দরখাস্ত করে দেশের সংস্থাপিত দেওয়ানী আদাল- "তের তাহাকে কোন প্রতিকার দেওনের ক্ষমতা নাই।

অতএব খাস আপীলের দরখাস্ত নামঞ্জুর হইল।

---

১৮৪৭ সাল ১৭ জুলাই।

যে নাবালগের দত্তক পুত্রত্ব হওনের বিষয়ে বিরোধ আছে এইমত কথিত দত্তক নাবালগের ১৮০০ সালের ১ আইনানুসারে কোন সংসারাধ্যক্ষ নিযুক্ত হইতে পারে না কিন্তু ইহাতে ঐ নাবালগের হক স্থাপনের জন্যে তাহার কোন মিত্রের মোকদ্দমা উপস্থিত করিতে নিষেধ নাই।

শিবচন্দ্র কর। দরখাস্তকারী।

১৮৪৭ সালের ১৭ আপ্রিল তারিখে ঢাকার জজ সাহেব যে হুকুম করিলেন তাহার উপর এই আপীল হয়।

কাশীনাথ রায়ের কথিত দত্তক পুত্র নাবালগ হীরালালের সংসারাধ্যক্ষ নিযুক্ত করিতে ১৮০০ সালের ১ আইনানুসারে জজ সাহেবের নিকটে দরখাস্ত হইয়াছিল। মৃত ব্যক্তির উত্তরাধিকারিরা ঐ দত্তক পুত্রত্বের ক্রিয়া অপলাপ করিল। তাহাতে জিলার জজ সাহেব দত্তক পুত্রত্বের বিষয় বিচার করিলেন এবং তাহা অসিদ্ধ নির্ণয় করিয়া দরখাস্ত নামঞ্জুর করিলেন। এই হুকুমের উপর সদর আদালতে আপীল হয়।

তাহাতে সদর আদালতের জজ শ্রীযুত টকর সাহেব ও শ্রীযুত সর রাবর্ট বার্লো সাহেব ও শ্রীযুত হাকিন্স সাহেব কহিলেন "যে দত্তক পুত্রত্বের সিদ্ধতা অসিদ্ধ- "তার বিষয়ে সরাসরীমতে বিচারকরা জজ সাহেবের "অকর্ত্তব্য যেহেতুক এই বিষয় কেবল নালেসাৎ মো- "কদ্দমার দ্বারা নিষ্পত্তি হইতে পারে। কিন্তু আমারদের "বোধ হয় যে এই প্রকার যে মোকদ্দমায় কোন এক "বিশেষ হেতুপ্রযুক্ত উত্তরাধিকারিত্বের দাওয়া হয় এবং "সেই বিশেষ হেতু মৃত ব্যক্তির আইনক্রমে উত্তরাধিকা- "রিরা অস্বীকার করে এবং সেই বিষয়ে বিরোধ করে "এমত মোকদ্দমায় ১৮০০ সালের ১ আইন খাটে না। "কিন্তু ইহার দ্বারা নাবালগের কোন মিত্রের তাহার হক "স্থাপনের জন্যে তাহার পক্ষে নালিশ করণের কোন "প্রতিবন্ধকতা নাই।" অতএব জজ সাহেবের হুকুম বহাল হইল কিন্তু যে হেতুতে তিনি হুকুম করিলেন তাহাহইতে অন্য হেতুতে বহাল হইল।

---

১৮৪৭ সাল ১০ জুলাই।

এদেশীয় সম্ভ্রান্ত কোন পুরুষ যদি মোফলিসমতে মোকদ্দমা উপস্থিত করিতে চাহে তবে ১৮১৪ সালের ২৮ আইনের ৫ ধারার ১ ও ৩ প্রকরণানুসারে আপনি নিজে আদালতের কাছারীতে হাজির হইয়া জোবানবন্দী দিবেক এবং তাহার মোক্তারের জোবানবন্দী লওয়া যাইবেক না।

*Syed Mehdee Ali Khan and others—Petitioners.*

This was an appeal from an order of the Judge of Tipperah, dated 4th February, 1847.

The petitioners applied for permission to sue as paupers, and to appear for examination by their agent. The Judge, observing that Section 1, Act IX. 1839, which referred only to the examination respecting the merits of the case, did not supersede the provisions of Clauses 1 and 3, Section 5, Regulation XXVIII. 1814, refused the application. The petitioners then appealed to the Sudder Dewanny Adawlut.

The point involved in the Judge's order was submitted by Mr Hawkins, by whom the case was first heard, to the Court at large, with the following note :

"With reference to Clause 1, Section 5, Regulation XXVIII. 1814, Section 1, Act IX. 1839, and Act XIX. of 1840, can a male native of rank be examined in a pauper case *by his Agent*, in instituting an original suit ?"

The Sudder Courts of Calcutta and Agra were of opinion, that a male native of rank cannot be examined in a pauper case by his agent in instituting an original suit, Acts IX. of 1839 and XIX. of 1840, being both specific ; the one in regard to the point on which the examination of agents is allowed ; the other in its application to appeals only. The order of the Zillah Judge was accordingly confirmed.

সৈয়দ মেহি আলী খাঁ এবং অন্যেরা। দরখাস্তকারী।

১৮৪৭ সালের ৪ ফেব্রুআরি তারিখে ত্রিপুরার জজ সাহেব যে হুকুম করিলেন তাহার উপর এই আপীল হয়।

দরখাস্তকারিরা মোফলিসমতে নালিশ করিতে এবং মোক্তারের মারফৎ জোবানবন্দী দিতে অনুমতি প্রার্থনা করিল। তাহাতে জজ সাহেব কহিলেন যে ১৮৩৯ সালের ৯ আইনের ১ ধারাতে কেবল মোকদ্দমা কসুর না কসুরের কারণের জোবানবন্দী লওনের বিষয় লেখে এবং তাহার দ্বারা ১৮১৪ সালের ২৮ আইনের ৫ ধারার ১ ও ৩ প্রকরণের বিধির অন্যথা হয় নাই। অতএব তিনি দরখাস্ত নামঞ্জুর করিলেন তাহাতে দরখাস্তকারিরা সদর আদালতে আপীল করিল।

শ্রীযুত হকিন্স সাহেব প্রথমে এই মোকদ্দমা শুনিলেন এবং জজ সাহেবের হুকুমের মূল বিষয় তিনি সদর আদালতের সকল জজ সাহেবের নিকটে প্রস্তাব করিয়া আপনার বক্তব্য কথা এইরূপে লিখিলেন

"১৮১৪ সালের ২৮ আইনের ৫ ধারার ১ প্রকরণ এবং ১৮৩৯ সালের ৯ আইনের ১ ধারা এবং ১৮৪০ সালের ১৯ আইনের উপলক্ষে এই জিজ্ঞাসা উত্থিত হইতেছে যে এতদ্দেশীয় কোন সম্ভ্রান্ত ব্যক্তি আসল মোকদ্দমা মোফলিসমতে উপস্থিত করণের জন্যে আপনার মোক্তারকে জোবানবন্দী দেওনার্থে নিযুক্ত করিতে পারে কি না।

কলিকাতার ও আগরার সদর আদালতের এই মত হইল যে এতদ্দেশীয় সম্ভ্রান্ত ব্যক্তি মোফলিসমতে আসল মোকদ্দমা উপস্থিত করণার্থ আপনার মোক্তারকে জোবানবন্দী দেওনার্থে নিযুক্ত করিতে পারে না। ১৮৩৯ সালের ৯ আইন এবং ১৮৪০ সালের ১৯ আইনের বিধানের বিশেষ অভিপ্রায় আছে। প্রথমোক্ত আইন যে বিষয়ে মোক্তারদিগের জোবানবন্দী লওনের অনুমতি আছে তাহার বিষয়ে বিশেষ লেখে। শেষোক্ত আইন কেবল আপীলের বিষয়ে খাটে। অতএব জিলার জজ সাহেবের হুকুম বহাল হইল।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## REPORTS OF REGULAR CASES DECIDED BY THE SUDDER DEWANNY ADAWLUT

13th April, 1847.

The estimate in money, of a suit simply for re-admission to caste, is not an action to recover the amount at which it is laid.

An order of non-suit by the Lower Court failing to draw the distinction between them, over-ruled by the Sudder Dewanny Adawlut

*Gungaram Gazor—Plaintiff,*

versus

*Obhyram Gazor and others—Defendants*

This case came before the Sudder Dewanny Adawlut in the form of an application for the admission of a special appeal on the part of the plaintiff, against a decision of the Principal Sudder Ameen of Tipperah, dated 21st October, 1846, reversing that of the Moonsiff of Ameergaon, dated 20th June, 1846.

The following are the particulars of it as set forth in the Certificate recorded by the Court (present Sir R. Barlow, Bart.)

"The plaintiff was invited to attend at some "ceremonial in the house of Gungaram Gazor, "where several others of the same caste met. He

## সদর দেওয়ানী আদালতে নিষ্পত্তি হওয়া জাবেতামত মোকদ্দমার রিপোর্ট।

১৮৪৭ সাল ১৩ আপ্রিল।

কেবল জাতির মধ্যে গ্রহণার্থ মোকদ্দমা হইলে যত টাকার মূল্য অনুমান করা যায় সেই মোকদ্দমা তত টাকা ফিরিয়া পাইবার মোকদ্দমা নহে।

অধস্থ আদালত এই দুই বিষয়ে প্রভেদ না করিয়া নন্‌সুটের যে হুকুম দিলেন তাহা সদর দেওয়ানী আদালত অন্যথা করিলেন।

গঙ্গারাম গাজর। ফরিয়াদী।

অভয়রাম গাজর ও অন্যেরা। আসামী।

আমীরগাঁয়ের মুনসেফ ১৮৪৬ সালের ২০ জুন তারিখে যে নিষ্পত্তি করিলেন তাহা ত্রিপুরার প্রধান সদর আমীন ১৮৪৬ সালের ২১ অক্টোবর তারিখে অন্যথা করিলেন এবং সেই নিষ্পত্তির উপর ফরিয়াদী খাস আপীল গ্রাহ্য করণের দরখাস্ত সদর দেওয়ানী আদালতে করাতে এই মোকদ্দমা সেই আদালতে উপস্থিত হইল।

সদর আদালতের জজ শ্রীযুত সর রাবর্ট বার্লো সাহেব আপনার সর্টিফিকেটে ঐ মোকদ্দমার যে সকল বৃত্তান্ত লিখিলেন তাহা এই২।

"ফরিয়াদী কোন ক্রিয়াকর্ম্মের উপলক্ষে গঙ্গারাম গাজ-"রের গৃহে নিমন্ত্রিত হইয়াছিল এবং সেই জাতির "অন্যান্য অনেক ব্যক্তিও উপস্থিত ছিল। আসামীরা

" was turned out of the assembly by the defendants
" as he alleges, without cause, whereby he was injured in caste; and therefore instituted this suit, praying that he might be re-instated, laying his action at Rupees 62-8 annas.

" The Moonsiff was of opinion that the evidence, not only of the plaintiff, but that also of the defendants to a certain extent, proved that the plaintiff had been injured, as set forth in the plaint, and decreed accordingly.

" The Principal Sudder Ameen held, in concurrence with the Moonsiff, that the plaintiff had sustained injury at the hands of the defendants; but non-suited the plaintiff, ordering him to sue for re admission to caste, and refusing to award the sum of Rupees 62-8 annas.

" It is clear from the plaint, that the object of the plaintiff, in the institution of this suit, is to gain re-admission to caste; and it was necessary for him to specify in his plaint a certain amount, in order to the institution of the suit. The action is not for recovery of a sum of money, as is recorded by the Principal Sudder Ameen: the question at issue is the right to regain caste; and the Principal Sudder Ameen should have decided the case on its merits.

" Ordered, that a special appeal be admitted. The case must be brought on the file of this Court, and returned to the Principal Sudder Ameen to be disposed of as indicated."

---

27th April, 1847.

**Costs were allowed to a party unnecessarily made a defendant in a case, subsequently compromised between the plaintiff and the other defendants.**

*Radha Gobind Mitr and others, Appellant. Plaintiffs,*

versus

*Bhyrob Chunder Sing, Respondent—Defendant.*

The decree in this case, drawn up by the presiding Judge, Mr. Dick, is in the following term .

" Appeal laid at Company's Rupees 502, 8 annas, 0 pie, costs of law suit.

" The appellant sued respondent, among other defendants for a very large amount. Eventually the suit was amicably settled by arbitration, and a razeenameh or deed of satisfaction filed; and the suit thus disposed of, half the costs were, as usual, returned. The respondent, however, had been unnecessarily made a defendant, and had no concern in the settlement of the claim, he therefore demanded his costs, which not being awarded, he appealed to the Sudder Court. As it appeared that he had been forced into Court unnecessarily, the Sudder Court (present Mr. Gordon) on the 22d April 1845, remanded the decision for amendment.

" সেই সভাহইতে তাহাকে তাড়াইয়া দিল এবং সে কহে যে ইহা অকারণ এবং তদ্দ্বারা আমার জাতির হানি হইল এপ্রযুক্ত সে ব্যক্তি এই মোকদ্দমা উপস্থিত করিয়া জাতির মধ্যে পুনর্ব্বার গৃহীত হওনার্থ প্রার্থনা করিল এবং আপনার মোকদ্দমার মূল্য ৬২॥৹ টাকা ধরিল।

" মুনসেফের এই বোধ হইল যে কেবল ফরিয়াদীর সাক্ষ্যের দ্বারা নহে কিন্তু এক প্রকারে আসামীরদের সাক্ষ্যের দ্বারা এই প্রমাণ হইতেছে যে ফরিয়াদী যেমত আপনার নালিশপত্র লিখিয়াছে সেইমত তাহার ক্ষতি হইয়াছে এবং তিনি তদনুসারে ডিক্রী করিলেন।

" প্রধান সদর আমীন মুনসেফের মতে ঐক্য হইয়া কহিলেন যে আসামী ফরিয়াদীরদের দ্বারা অপমানিত হইয়াছে। কিন্তু তিনি ফরিয়াদীকে নন্‌সুট করিয়া তাহাকে জাতির মধ্যে পুনর্ব্বার গ্রহণার্থ নালিশ করিতে হুকুম করিলেন এবং ৬২॥৹ টাকা তাহার পক্ষে ডিক্রী করিতে অস্বীকৃত হইলেন।

" নালিশপত্রের দ্বারা ইহা স্পষ্ট দৃষ্ট হইতেছে যে এই মোকদ্দমা উপস্থিত করণেতে ফরিয়াদীর এই অভিপ্রায় ছিল যে জাতির মধ্যে পুনর্ব্বার গৃহীত হয় এবং মোকদ্দমা উপস্থিত করণের জন্যে তাহার নালিশপত্রে কতক বিশেষ টাকা লিখনের আবশ্যক ছিল। প্রধান সদর আমীন লিখিয়াছেন যে এই নালিশ কতক টাকা পুনঃ পাইবার জন্যে হইয়াছে কিন্তু এইমত নহে। বিবাদের বিষয় জাতির পুনঃপ্রাপণের স্বত্ব এবং প্রধান সদর আমীনের উচিত ছিল যে মোকদ্দমার দোষ গুণ বিবেচনা করিয়া তাহা নিষ্পত্তি করেন।

" অতএব হুকুম হইল যে খাস আপীল গ্রাহ্য হয়। এই মোকদ্দমা সদর আদালতের নথীর মধ্যে গ্রহণ করিতে হইবেক এবং পূর্ব্বোক্তমতে তাহার নিষ্পত্তি করণার্থ তাহা প্রধান সদর আমীনের নিকটে ফিরিয়া পাঠাইতে হইবেক।

---

১৮৪৭ সাল ২৭ আপ্রিল।

যে মোকদ্দমা পশ্চাতে ফরিয়াদী এবং অন্য আসামীরদের মধ্যে আপোসে রফা হইল এইমত মোকদ্দমার যে এক ব্যক্তিকে অনাবশ্যকমতে আসামী করা গিয়াছিল তাহাকে তাহার খরচা দেওয়া গেল।

রাধাগোবিন্দ মিত্র এবং অন্যেরা আপেলাণ্ট—ফরিয়াদী।

ভৈরবচন্দ্র সিংহ। রেস্পাণ্ডেণ্ট—আসামী।

এই মোকদ্দমা সদর আদালতের জজ শ্রীযুক্ত ডিক সাহেবের দ্বারা নিষ্পত্তি হইল এবং তিনি আপনার ডিক্রী এইরূপে লিখিলেন।

" এই আপীল মোকদ্দমার খরচার বাবতে কোম্পানির ৫০২॥৹ টাকার জন্যে হয়।

" আপেলাণ্ট অন্যান্য আসামীর নামে এবং রেস্পাণ্ডেণ্টের নামে ভারি টাকার জন্যে নালিশ করিল। অবশেষে মোকদ্দমা সালিসের দ্বারা আপোসে নিষ্পত্তি হইল এবং এক রাজীনামা দাখিল হইল। মোকদ্দমা এইরূপে নিষ্পত্তি হওয়াতে রীতিমত অর্দ্ধেক খরচা ফিরিয়া দেওয়া গেল। কিন্তু রেস্পাণ্ডেণ্টকে অকারণে আসামী করা গেল এবং দাওয়ার বন্দোবস্তেতে তাহার কিছু ক্ষতি বৃদ্ধি ছিল না অতএব সে আপনার খরচার দাওয়া করিল এবং তাহা তাহাকে না দেওয়া যাওয়াতে সেই ব্যক্তি সদর আদালতে আপীল করিল। দৃষ্ট হইল যে অকারণে তাহাকে আদালতের মধ্যে উপস্থিত করা গেল অতএব সদর আদালতের জজ শ্রীযুক্ত গার্ডন সাহেব ১৮৪৫ সালের ২২ আপ্রিল তারিখে ঐ নিষ্পত্তি সংশোধন হওনার্থ ফিরিয়া পাঠাইলেন।

"The Principal Sudder Ameen, on the 10th June "following, decreed the full amount expended by "him in stamps and half of his Pleader's fees: in "fact all that he had been obliged to expend.

"The appeal is founded on the futile plea, that "because there is no condition in the razeenameh "injurious to respondent, therefore he is not liable "for his costs.

"The respondent availing himself of the plea, "claimed a larger amount than that decreed to him, "because he had paid to his Pleader, according to "agreement under Regulation 12 1833 more than "one half of the prescribed amount of fees, which "only had been awarded back to him"

*Judgment*

"The respondent having been forced into Court "unnecessarily by appellant, appellant became most "certainly answerable to him for whatever costs he "was thereby obliged to incur, but for no more, "as is clearly stated in the proviso concluding "Clause 5, Section 2, Regulation 12, 1833 Appeal "dismissed with full costs and the Principal Sud- "der Ameen's decision affirmed"

"তৎপরের ১০ জুন তারিখে প্রধান সদর আমীন "সেই ব্যক্তি ইষ্টাম্পে যত খরচ করিয়াছে তাহার সম্পূর্ণ "সংখ্যা এবং তাহার উকীলের হুকুমের অর্দ্ধেক তাহার "পক্ষে ডিক্রী করিলেন ফলতঃ তাহার যত টাকা ব্যয় "করিতে হইয়াছিল সেই সকলের ডিক্রী করিলেন।

"এই আপীল এই মিথ্যা ওজর ধরিয়া হয় যে রা- "জীনামাতে রেস্পাণ্ডেণ্টের ক্ষতিকর কোন নিয়ম নাই "এই নিমিত্তে সেই ব্যক্তি আপনার খরচার দায়ী নহে।

"রেস্পাণ্ডেণ্ট এই ওজর ধরিয়া তাহার পক্ষে যত "টাকার ডিক্রী হইয়াছিল তদপেক্ষা অধিকের দাওয়া "করিল যেহেতুক নির্দ্ধারিত রসুমের যে অর্দ্ধেক সংখ্যা "আমাকে ফিরিয়া দিতে হুকুম হইয়াছে তদপেক্ষা "অধিক টাকা ১৮৩৩ সালের ১২ আইনানুসারে করা "বন্দোবস্তের দ্বারা আমি আপনার উকীলকে দিয়াছি- "লাম।"

ফয়সলা।

"আপেলাণ্ট রেস্পাণ্ডেণ্টকে অকারণে আদালতে "আনাইল অতএব তৎপ্রযুক্ত তাহার ঠিক যত খরচা "হইয়াছিল তত খরচার নিমিত্তে আপেলাণ্ট অবশ্য "দায়ী কিন্তু তদপেক্ষা অধিক টাকার দায়ী নহে। ইহা "১৮৩৩ সালের ১২ আইনের ২ ধারার ৫ প্রকরণের "শেষের বিধানে অতিস্পষ্ট লেখা আছে। অতএব "সম্পূর্ণ খরচা সমেত আপীল ডিসমিস হইল এবং "প্রধান সদর আমীনের নিষ্পত্তি বহাল হইল।"

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## CIRCULAR ORDER OF THE ACCOUNTANT GENERAL.

No 732

*To the Collectors of Land Revenue of the Bengal Presidency*

1 With reference to the Circular of this Office No 710, dated 7th September, 1846 I have the honour to inform you that besides the Kangra and Hooshyarpoor Treasuries, there is a Jullunder Treasury in the Jullunder Doab, upon which you are authorized to draw, and whose Bills you are requested to pay, agreeably to the Rules laid down in that Circular

2. I have the honour also to inform you, that the Civil Treasury at Lahore has been abolished and a Treasury attached to the Residency, upon which Bills may be drawn under the same rules I request therefore you will discontinue to draw upon the former Treasury, and that you will duly honour all such Bills as may be drawn upon you by the Resident or his Assistant in charge of the latter

3. Exchange Drafts in favour of Officers not located at Lahore, but elsewhere in the Jullunder Doab, should be drawn upon either of the three Treasuries, Hooshyarpoor, Kangra and Jullunder.

4. All Bill transactions with the Residency

## আকৌণ্টেণ্ট জেনরল সাহেবের সরক্যুলর আর্ডর।

৭৩২ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত রাজস্বের কালেক্টর সাহেব বরাবরেষু।

১। ১৮৪৬ সালের ৭ সেপ্টেম্বর তারিখের ৭১০ নম্বরী এই দফ্তরের সরক্যুলর আর্ডরের উপলক্ষে আমি তোমাকে জানাইতেছি যে কাঙ্গরা ও হুসিয়ারপুরের খাজানাখানাভিন্ন জলন্দর দোআবে এক জলন্দর খা- জানাখানা আছে এবং উক্ত সরক্যুলর আর্ডরের লিখিত বিধিমতে তুমি ঐ খাজানাখানার উপর বিলের দ্বারা বরাৎ দিতে পার এবং তাহার বিল তোমার উপর হইলে তুমি তাহার টাকা দিবা।

২। আরো তোমাকে জানাইতেছি যে শহর লা- হোরের দেওয়ানী খাজানাখান রহিত হইয়াছে এবং রেসিডেন্টীসম্পর্কে এক খাজানাখানা স্থাপন হইয়াছে তাহার উপরও উক্ত বিধিমতে বিলের দ্বারা বরাৎ দিতে পার। অতএব তোমাকে আদেশ করিতেছি যে শহর লাহোরের খাজানাখানাতে বিল না দেও এবং রেসিডে- ন্টীর সম্পর্কীয় খাজানাখানাতইতে রেসিডেণ্ট সাহেব কিম্বা তাহার অধ্যক্ষতা কর্ম্মে নিযুক্ত তাঁহার আসিষ্টাণ্ট সাহেব তোমার উপর যে সকল বিল দেন তাহার টাকা তুমি রীতিমত দেও।

৩। শহর লাহোরে যে সৈন্যাধ্যক্ষেরা নিযুক্ত নহেন কিন্তু জলন্দর দোআবের কোন স্থানে নিযুক্ত থাকেন তাঁহারদের "এক্সচেঞ্জ ড্রাপ্ট" হুসিয়ারপুর অথবা কাঙ্গরা কিম্বা জলন্দরের খাজানাখানার উপর দিতে হইবেক।

৪। রেসিডেন্টী এবং জলন্দর খাজানাখানার সম্পর্কীয়

By an order of the said Court, made on the thirteenth day of August instant, in the matter of **RICHARD JOHNSTON CHAMBERS**, late of Narcooldangah, in the Twenty-four Pergunnahs, an Assistant in the Office of Messieurs Oswald, Seal and Company, of the town of Calcutta, Merchants and Agents, and late a prisoner confined in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act for the Relief of Insolvent Debtors in the East Indies. Notice is hereby given, that the said Court hath appointed Saturday, the second day of October next, for hearing in the said matters.

The names of the creditors of the said RICHARD JOHNSTON CHAMBERS, and the amount of their respective claims, appear in a Schedule filed with the Chief Clerk of the said Court, to which any creditors may refer.

Calcutta, 16th August, 1847. W. ASLEY, *Attorney for the abovenamed Insolvent.*

কলিকাতা নগরে সওদাগরী ও এজেন্টী কর্ম্মকারি অসওয়াল্ড শীল কোম্পানির দপ্তরখানার আসিষ্টান্ট জিলা চব্বিশপরগনার নারিকেলডাঙ্গানিবাসি রিচার্ড জনষ্টন চেম্বর্স সাহেব সম্প্রতি কলিকাতার সাধারণ জেলখানার কয়েদ হইয়া ভারতবর্ষের দেওয়ালিয়া খাতকদের উপকারার্থ আইনের দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত আদালত আগামি অক্টোবর মাসের ২ তারিখ শনিবারে উক্ত বিষয় শুনিবেন।

উক্ত রিচার্ড জনষ্টন চেম্বর্স সাহেবের মহাজনেরদের নাম ও প্রত্যেক জনের পাওনা তফসীলে লিখিত হইয়া উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের নিকটে দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

কলিকাতা। ১৮৪৭। ১৬ আগষ্ট। ডবলিউ আস্লি। দেওয়ালিয়ার উকীল।

---

By an order of the said Court, made on the 30th day of August instant, in the matter of **RICHARD JOHNSTON CHAMBERS**, late of Narcooldangah, in the Twenty-four Pergunnahs, an Assistant of Messieurs Oswald, Seal and Company, of the Town of Calcutta, Merchants and Agents, and late a prisoner confined in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act for the Relief of Insolvent Debtors in the East Indies. Notice is hereby given, that the said Insolvent hath obtained leave to and did accordingly amend his Schedule filed in the said Court, by inserting therein the names of his several other creditors and the amount of their respective claims, to which any creditors may refer.

Calcutta, 31st August, 1847. W. ASLEY, *Attorney for the abovenamed Insolvent.*

কলিকাতা নগরে সওদাগরী ও এজেন্টী কর্ম্মকারি অসওয়াল্ড শীল কোম্পানির দপ্তরখানার আসিষ্টান্ট জিলা চব্বিশপরগনার নারিকেলডাঙ্গানিবাসি রিচার্ড জনষ্টন চেম্বর্স সাহেব এক্ষণে কলিকাতা নগরের সাধারণ জেলখানায় অবরুদ্ধ কয়েদ হইয়া ভারতবর্ষের দেওয়ালিয়া খাতকদের উপকারার্থ আইনের দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন তাঁহার বিষয়ে ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত দেওয়ালিয়া আদালতে যে তফসীল দাখিল করেন তাহা শুধরাইবার অনুমতি পাইয়া তাহা শুধরাইয়াছেন অর্থাৎ তাহার মধ্যে আর কএক জন মহাজনের নাম লিখিয়া তাঁহারদের যাহা পাওনা তাহাও লিখিয়াছেন মহাজনেরা তাহা দেখিতে পারেন।

কলিকাতা। ১৮৪৭। ৩১ আগষ্ট। ডবলিউ আস্লি। দেওয়ালিয়ার উকীল।

---

By an order of the said Court, made on the second day of October instant, in the matter of **RICHARD JOHNSTON CHAMBERS**, of Narcooldangah, in the Twenty-four Pergunnahs, a Clerk to Messieurs Oswald, Seal and Company, and late a prisoner in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act for the Relief of Insolvent Debtors at Calcutta. Notice is hereby given, that the matters of the hearing of the petition of the said Insolvent, is adjourned to Saturday, the sixth day of November next.

Calcutta, 4th October, 1847 W. ASLEY, *Attorney for the said Insolvent.*

অসওয়াল্ড শীল কোম্পানির দপ্তরখানার কেরাণী চব্বিশপরগনার নারিকেলডাঙ্গানিবাসি রিচার্ড জনষ্টন চেম্বর্স সাহেব সম্প্রতি কলিকাতার সাধারণ জেলখানায় কয়েদ হইয়া কলিকাতায় দেওয়ালিয়া খাতকদের উপকারার্থ আইনদ্বারা উপকার প্রার্থনা করিতেছেন তাঁহার বিষয়ে বর্ত্তমান অক্টোবর মাসের ২ তারিখের উক্ত আদালতের হুকুমক্রমে সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত দেওয়ালিয়ার দরখাস্তের শুনানি আগামি নবেম্বর মাসের ৬ তারিখ শনিবারে হইবেক।

কলিকাতা ১৮৪৭। ৪ অক্টোবর। ডবলিউ আস্লি। উক্ত দেওয়ালিয়ার উকীল।

---

By an order of the said Court, made on the thirteenth day of August instant, in the matter of **THOMAS USHER LANGTRY**, of Damzen's Lane, in the town of Calcutta, an Assistant in the Calcutta Bonded Ware-House, and late a prisoner confined in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act for the Relief of Insolvent Debtors in the East Indies. Notice is hereby given that the said Court hath appointed Saturday, the second day of October next, for hearing in the said matters.

The names of the creditors of the said THOMAS USHER LANGTRY, and the amount of their respective claims, appear in a Schedule filed with the Chief Clerk of the said Court, to which any creditors may refer.

Calcutta, 16th August, 1847. W. ASLEY, *Attorney for the said Insolvent.*

কলিকাতার বণ্ডেড ওএরহৌসে আসিষ্টান্ট কলিকাতা নগরের ডামজান লেন নিবাসি টামস অশর লাংট্রি সাহেব সম্প্রতি কলিকাতা নগরের সাধারণ জেলখানায় কয়েদ হইয়া ভারতবর্ষের দেওয়ালিয়া খাতকদের উপকারার্থ আইন দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন তাঁহার বিষয়ে বর্ত্তমান আগষ্ট মাসের ১৩ তারিখের উক্ত আদালতের হুকুমক্রমে ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত বিষয়ের শুনানি আগামি অক্টোবর মাসের ২ তারিখ শনিবারে হইবেক।

উক্ত টামস অশর লাংট্রি সাহেবের মহাজনেরদের নাম ও প্রত্যেক জনের পাওনা তফসীলে লিখিত হইয়া উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের নিকটে দাখিল হইয়াছে। মহাজনেরা তাহা দেখিতে পারেন।

ডবলিউ আস্লি। উক্ত দেওয়ালিয়ার উকীল।

কলিকাতা। ১৮৪৭। ১৬ আগষ্ট।

[*Government Gazette, 12th October*, 1847.]

By an order of the said Court, made on the 28th day of August instant, in the matter of THOMAS USHER LANGTRY, of Damzan's Lane, in the town of Calcutta, an Assistant in the Calcutta Bonded Ware-House, and late a prisoner confined in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act for the Relief of Insolvent Debtors in the East Indies. Notice is hereby given, that the said Insolvent hath obtained leave to and did accordingly amend his Schedule filed in the said Court, by inserting therein the names of his several other creditors and the amount of their respective claims, to which any creditor may refer

Calcutta, 30th August, 1847. W. ANLEY, *Attorney for the aforenamed Insolvent.*

কলিকাতার বণ্ডেড ওএরহৌসে আসিস্টান্ট কলিকাতা নগরের ডামজানলেন নিবাসি তামস অশর লাংট্রি সাহেব সম্প্রতি কলিকাতার সাধারণ জেলখানার কয়েদ হইয়া ভারতবর্ষের দেওয়ালিয়া খাতকদের উপকারার্থ আইন দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন তাঁহার বিষয়ে বর্ত্তমান আগষ্ট মাসের ২৮ তারিখে উক্ত আদালতের হুকুমক্রমে ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত দেওয়ালিয়া উক্ত আদালতে যে তফসীল দাখিল করেন তাহা শুধরাইবার অনুমতি পাইয়া শুধরাইয়াছেন অর্থাৎ তাহার মধ্যে অন্য কএক মহাজনের নাম ও প্রত্যেক জনের যত টাকার দাওয়া তাহা লিখিয়াছেন।

ডবলিউ আন্‌লি। উক্ত দেওয়ালিয়ার উকীল।

কলিকাতা ১৮৪৭। ৩০ আগষ্ট।

---

By an order of the said Court, made on the second day of October instant, in the matter of THOMAS USHER LANGTRY, of Damzan's Lane, in the town of Calcutta, an Assistant in the Calcutta Bonded Ware-House, and late a prisoner confined in the Great Jail of Calcutta, seeking the benefit of the Act for the Relief of Insolvent Debtors in the East Indies. Notice is hereby given, that the matters of the hearing of the petition of the said Insolvent is adjourned to Saturday, the sixth day of November next.

Calcutta, 4th October, 1847. W. ANLEY, *Attorney for the said Insolvent.*

কলিকাতার বণ্ডেড ওএরহৌসে আসিস্টান্ট কলিকাতা নগরের ডামজান লেননিবাসি তামস অশর লাংট্রি সাহেব সম্প্রতি কলিকাতার সাধারণ জেলখানায় কয়েদ হইয়া ভারতবর্ষের দেওয়ালিয়া খাতকদের উপকারার্থ আইন দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন তাহার বিষয়ে বর্ত্তমান অক্টোবর মাসের ২ তারিখের উক্ত আদালতের হুকুমক্রমে ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত দেওয়ালিয়ার দরখাস্তের শুনানি আগামি নবেম্বর মাসের ৬ তারিখ শনিবারে হইবেক।

কলিকাতা ১৮৪৭। ৪ অক্টোবর। ডবলিউ আন্‌লি। উক্ত দেওয়ালিয়ার উকীল।

---

NOTICE is hereby given, that by an order of the said Court, made on the sixth day of October instant, the matters of the Petition of THOMAS FREDERICK HENLEY, late of Barnagore in the Province of Bengal, formerly carrying on trade, and business in Calcutta, in copartnership with William Frank Dowson, as Merchants, under the style or firm of Henley and Dowson, and subsequently with John Hughes and Cossinauth Day, as Sugar Manufacturers, under the style or firm of Henley and Company, and now a prisoner confined for debt in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his late Majesty King George the Fourth entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard on Saturday, the sixth day of November next.

The names of the creditors of the said THOMAS FREDERICK HENLEY appear in a Schedule filed in the Office of the Chief Clerk, to which any creditors may refer.

W. N. HEDGES, *Insolvent's Attorney.*

পূর্ব্বে হেনলি ডৌসন কোম্পানির নামে কলিকাতা নগরে উলিয়ম ফ্রাঙ্ক ডৌসন সাহেবের সঙ্গে সওদাগরী কর্ম্মকারি পরে হেনলি কোম্পানির নামে জান হিউস সাহেব ও কাশীনাথ দের সঙ্গে চিনি প্রস্তুতকারি পূর্ব্বে বাঙ্গলা দেশের বরাহনগরনিবাসি তামস ফ্রেডরিক হেনলি সাহেব সম্প্রতি কলিকাতার সাধারণ জেলখানায় ঋণপ্রযুক্ত কয়েদ হইয়া ভারতবর্ষের দেওয়ালিয়া খাতকের উপকারার্থ আইনদাতা শ্রীযুত চতুর্থ জর্জ রাজার অধিকারের নবম বৎসরের আইনের দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান অক্টোবর মাসের ৬ তারিখে উক্ত আদালতে হুকুম হইল যে উক্ত তাঁহার দরখাস্তের মকদ্দমা আগামি নবেম্বর মাসের ৬ তারিখ শনিবারে শুনা যায়।

উক্ত তামস ফ্রেডরিক হেনলি সাহেবের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

ডবলিউ এন হেজস। দেওয়ালিয়ার উকীল।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ১২ অক্টোবর।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান ক্লার্কমন সাহেবকর্তৃক মুদ্রিত হইল।





# গবর্নমেন্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, OCTOBER 19, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ১৯ অক্টোবর।


## NOTIFICATIONS

### ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT

#### LEAVES OF ABSENCE.

*The 8th October*, 1847.

Moonshee Mateezooddeen Mahomed, Moonsiff of Mendegunge, Zillah Backergunge, for five days in extension of that granted on the 27th August last.

*The 11th October*, 1847.

Baboo Collnath Chatterjea, Moonsiff of Pertabpore, Zillah Midnapore, from the 11th to the 23d ultimo.

*The 13th October*, 1847.

Azim Ally Khan, Moonsiff of Dulsing Surai, Tirhoot, for five days, in addition to the Dusserah Vacation.

Mr J. Jackson, Moonsiff of Bowfaul, Zillah Backergunge, for four days, in extension of that granted before.

Baboo Ramakanth Booroowa, Moonsiff of Durrung, for ten days, in addition to the Dusserah Vacation.

Baboo Juggernath Booroowah, Moonsiff of Nilbaree, Kamroop, for three days.

B J Colvin, *Register.*

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের হুকুম।

#### ছুটী।

১৮৪৭ সাল ৮ অক্টোবর।

জিলা বাকরগঞ্জের মেন্দিগঞ্জের মুনসেফ শ্রীযুত মুনসী মাফিজুদ্দীন মহম্মদ গত আগষ্ট মাসের ২৭ তারিখে যে ছুটী পান তদতিরিক্ত পাঁচ দিনের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ১১ অক্টোবর।

জিলা মেদিনীপুরে প্রতাপপুরের মুনসেফ শ্রীযুত বাবু কালীনাথ চাটুয্যা গত মাসের ১১ তারিখঅবধি ২৩ তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ১৩ অক্টোবর।

ত্রিহুতের দলসিংহ সরায়ের মুনসেফ শ্রীযুত আজীম আলীখাঁ দশহরার বন্দের অতিরিক্ত পাঁচ দিনের ছুটী পাইয়াছেন।

জিলা বাকরগঞ্জের বাউফলের মুনসেফ শ্রীযুত জে জাকসন সাহেব পূর্ব্বে যে ছুটী পান তদতিরিক্ত চারি দিনের ছুটী পাইয়াছেন।

দরঙ্গের মুনসেফ শ্রীযুত বাবু রমাকান্ত বড়ুয়া দশহরার বন্দের অতিরিক্ত দশ দিনের ছুটী পাইয়াছেন।

কামরূপের নীলবাড়ীর মুনসেফ শ্রীযুত বাবু জগন্নাথ বড়ুয়া তিন দিনের ছুটী পাইয়াছেন।

বি জে কলবিন। রেজিষ্টর।

## রাজকর্ম্মে নিয়োগ।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুম।

### বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ৬ অক্টোবর।

ভাগলপুরের সিবিল ও সেশন জজ শ্রীযুত ডবলিউ এস আলেকজাণ্ডর সাহেব (Mr. W. S. Alexander,) সাবেরনারেরী কর্ম্মে গয়মার্থ গত মাসের ২৮ তারিখে আপন সিবিলতার চলিত কর্ম্মের ভার ঐ জিলার প্রধান সদর আমীনের প্রতি অর্পণ করেন।

বেহারের মাজিষ্ট্রেট শ্রীযুত ই এফ লাটুর সাহেব (Mr. E. F. Lautour,) বর্ত্তমান মাসের ১ তারিখে আপন কর্ম্মের ভার শ্রীযুত জি জি বালফোর সাহেবের (Mr. G. G. Balfour,) প্রতি অর্পণ করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৭। ১৯ অক্টোবর।]

# GOVERNMENT ADVERTISEMENTS.

গবর্ণমেন্টের ইশ্তিহার।

## LAND ADVERTISEMENTS.

ভূমিবিষয়ক ইশ্তিহার।

এতেলানামা কাছারী কালেক্টরী জেলা রঙ্গপুর।

সম্বাদ দেওয়া যাইতেছে যে সন ১৭৯৩ ইংরেজীর ১ প্রথমাইনের ৯ ধারানুসারে এই জেলার নিম্ন লিখিত মহালাত সন ১২৫৪ বাঙ্গলার কার্ত্তিক কিস্তি ভাদ্র বাকী রাজস্ব আদায় জন্য সন ১৮৪৭ ইংরেজীর ১২ নবেম্বর মোতাবেক সন ১২৫৪ বাঙ্গলার ২৭ কার্ত্তিক রোজ বৃহস্পতিবার এই কালেক্টরী কাছারীতে নিলামে নীলামে ধরা যাইবেক এবং নিশ্চিত বিক্রী হইবেক ইতি।

| শ্রেণীর নম্বর | মহালের শ্রেণী | জেলার তৌজিতে মহালের নম্বর | মহালের নাম | মালিকের নাম | সদর জমা | সন ১২৫৪ সালের লাং কিস্তি ভাদ্র বাকী | মন্তব্য কথা |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | ১ | ১৭৫ | মৌজে রাজকল ... ... | গোপালপ্রসাদ বসু ... | ১১৫৯।৷৷১০ | ১১৮৷৷১১ | ধান্য ইক্ষু পাট তামাকু আবাদ হয় |
| ২ | ১ | ৩২৩ | কিসমত মলগ্রাম ... ... | গোপালপ্রসাদ বসু ... | ১০৮০৪ | ৩৲ | তথা |
| ৩ | ১ | ৩২৪ | মৌজে কুকুরভাঙ্গা ... | গোপালপ্রসাদ বসু ... | ১৭৭।৵০ | ৪৲ | তথা |
| ৪ | ২ | ৪৭৮ | তাং গাড়ার ভিটা পরং বাহার বন্দ ... .. | শিবশঙ্কর শর্ম্মা | ৯৯।৫ | ৩৩৲ | অলিক নিষ্কর কায়েম বন্দোবস্ত হইয়াছে ফসল তথা |

সন ১৮৪৭ ইংরেজীর তারিখ ২৯ সেপ্টেম্বর মোতাবেক সন ১২৫৪ বাঙ্গলা তারিখ ১৪ আশ্বিন।

A. T. D. Cunningham, *Collector.*

## IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

### NOTICE.

By an order of this Court, made on the 12th October instant, the matters of the Petition of LOUIS PINELLI, formerly of Pollock Street, then of Doomtollah, afterwards of Rada Bazar, subsequently of Intally, then of Howrah and now of Ballygunge, a Trader and Broker, and late a prisoner confined for debt in the Jail of Calcutta, seeking the benefit of the Act 9th George IV. entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard on Saturday, 4th December next.

The names of the creditors of the said LOUIS PINELLI appear in a Schedule filed in the said Court.

W. D. H. OEHME, *Solicitor for Insolvent.*

### শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

পূর্ব্বে পলকষ্ট্রিট নিবাসী পরে ডোমটোলা পরে রাধাবাজার পরে ইটালী পরে হাবড়া এক্ষণে বালিগঞ্জ নিবাসী সওদাগর ও দালাল লুইস পিনেলি সাহেব সম্প্রতি ঋণপ্রযুক্ত কলিকাতা নগরের জেলখানায় কএদ হইয়া ভারতবর্ষে দেয়হীন খাতকদের উপকারার্থ আইন নামক চতুর্থ জর্জ রাজার নবম বৎসরের আইনদ্বারা উপকার প্রার্থনা করেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান অক্টোবর মাসের ১২ তারিখে উক্ত আদালতে হুকুম হইল যে তাঁহার দরখাস্তের মর্ম্ম আগামি ডিসেম্বর মাসের ৪ তারিখে শুনা যায়।

উক্ত লুইস পি নেলি সাহেবের মহাজনেরদের নাম ফর্দ্দীতে লিখিত হইয়া আদালতে দাখিল হইয়াছে।

ডবলিউ ডি এচ ওমি। দেয়হীনের উকীল।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ১৯ অক্টোবর।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুক্ত জান মার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।





# গবর্ণমেন্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, OCTOBER 26, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ২৬ অক্টোবর।


## রাজকর্ম্মে নিয়োগ।

২১১৬ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর্ সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ৬ অক্টোবর।

ভাগলপুরের জজ সাহেবের অনুপস্থান পর্য্যন্ত ঐ জিলার জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের ক্ষমতানুসারে কার্য্যকারি শ্রীযুত ডবলিউ সি ওয়াটসন সাহেব (Mr. W. C. Watson,) তাঁহার সিরিশ্তার চলিত কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

১৮৪৭ সাল ৯ অক্টোবর।

ত্রিহুতের কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত এচ আর মাডকস সাহেব (Mr. H. R. Madocks,) ১৮৩১ সালের ৮ আইনের ২১ ধারার নির্দ্দিষ্ট বিশেষ ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

ছুটী।

১৮৪৭ সাল ৬ অক্টোবর।

মুঙ্গেরে জরীপী কর্ম্মে নিযুক্ত ডেপুটী কালেক্টর শ্রীযুত জে ব্রোন সাহেবকে (Mr. J. Brown,) গত মাসের ৪ তারিখে যে এক মাসের ছুটী দেওয়া যায় তাহা তাঁহার প্রার্থনায় রহিত হইয়াছে।

১৮৪৭ সাল ৮ অক্টোবর।

মানভূমের ডেপুটী মাজিষ্ট্রেট শ্রীযুত বি উড সাহেব (Mr. B. Wood,) এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ৯ অক্টোবর।

জিলা পাবনার সেরাজগঞ্জে নিযুক্ত ডেপুটী মাজিষ্ট্রেট শ্রীযুত জি আর বারি সাহেব (Mr. G. R. Barry,) আপন কার্য্যের ভার ঐ জিলার জাইন্ট মাজিষ্ট্রেট সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত জে সি ডজসন সাহেবের (Mr. J. C. Dodgson,) প্রতি অর্পণ করিয়া ছয় সপ্তাহের ছুটী পাইয়াছেন।

জিলা নদীয়ার শান্তিপুরে নিযুক্ত ডেপুটী মাজিষ্ট্রেট শ্রীযুত ডবলিউ টি লা সাহেব (Mr. W. T. Law,) সপ্তাহের বদলে ছুটী পাইয়াছেন।

বাকরগঞ্জের ডেপুটী কালেক্টর শ্রীযুত জে এম সথরলাণ্ড সাহেব (Mr. J. M. Sutherland,) নদীয়াহইতে বাকরগঞ্জে গমন করণের নিরূপিত মিয়াদ লইয়া চিকিৎসকের সার্টিফিকটক্রমে দুই মাসের ছুটী পাইয়াছেন।

চাটিগাঁর অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু নবচন্দ্র চাটুয্যা এক মাসের ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ৯ অক্টোবর।

সারণের সিবিল ও সেশন জজ শ্রীযুত এচ বি হেথর্ণ সাহেব (Mr. H. V. Hathorn,) বর্ত্তমান মাসের ২ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর্ সাহেবের হুকুমক্রমে।          এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

২১১৮ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর্ সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ১১ অক্টোবর।

পাটনার আবকারী ডিপার্টমেণ্টে শ্রীযুত মলর সাহেবের (Mr. Muller,) পরিবর্ত্তে যশোহরের আবকারীর সুপরিণ্টেণ্ডেণ্ট শ্রীযুত সি ক্রাইটন সাহেব (Mr. C. Crichton,) তাঁহার কর্ম্ম নির্ব্বাহ করিবেন এবং পাটনা জিলার মধ্যে আবকারীর কর্ম্মোপলক্ষে ১৮৩৩ সালের ৯ আইনানুসারে ডেপুটী কালেক্টরের ক্ষমতানুসারে কার্য্য করিবেন।

১৮৪৭ সাল ১৩ অক্টোবর।

মালদহের জাইন্ট মাজিষ্ট্রেট সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত এফ বি ড্রুমণ্ড সাহেব (Mr. F. B. Drummond,) ১৮২১ সালের ৩ আইনের ২ ধারার ৩ প্রকরণের নির্দ্দিষ্ট বিশেষ ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

পুরীর মাজিষ্ট্রেট সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত ই এ ক্লিফটন সাহেব (Mr. E. A. Clifton,) ১৮২১ সালের ৩ আইনের ২ ধারার ৩ প্রকরণের নির্দ্দিষ্ট বিশেষ ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

প্রথম শ্রেণীর অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু দুর্গাপ্রসাদ ঘোষ যশোহরহইতে স্থানান্তরিত হইয়া জিলা হুগলীর ও চব্বিশপরগনার জরীপী কার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্টের অধীনে কর্ম্ম পাইবেন।

পাদরি শ্রীযুক্ত এচ এচ হারিংটন সাহেব (Revd. H. H. Harington,) দানাপুরের ধর্ম্মোপদেশক হইবেন।

ছুটী।

১৮৫৭ সাল ১১ অক্টোবর।

বেহারের মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টান্ট শ্রীযুক্ত ডবলিউ টি টকর সাহেব (Mr. W. T. Tucker,) চিকিৎসকের সর্টিফিকটক্রমে দুই মাসের ছুটী পাইয়াছেন।

গোয়ালপাড়ার সদর স্থানে নিযুক্ত চিকিৎসক শ্রীযুক্ত ডাক্তর ডবলিউ সি থরবর্ণ সাহেব (Dr. W. C. Thorburn,) স্বীয় স্বাস্থ্যার্থে ঢাকায় গমনের অনুমতি পাইয়াছেন।

যশোহরের প্রধান সদর আমীন শ্রীযুক্ত মৌলবী সাঅদ উসমান আলী দশহরার বন্দের অতিরিক্ত উনত্রিশ দিনের ছুটী পাইয়াছেন।

পূরণিয়ার অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু জনার্দ্দন বসু গত মে মাসের ১৯ তারিখে যে ছুটী পান তদতিরিক্ত আগামি মাসের ১৭ তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

নদীয়ার অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু উমাচরণ ভট্টাচার্য্য দশহরার বন্দে এক মাসের ছুটী পাইয়াছেন।

পাটনার আবকারী ডিপার্টমেন্টের অধ্যক্ষতা কার্য্যে নিযুক্ত ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত সি জে মলর সাহেব (Mr. C. J. Muller,) চিকিৎসকের সর্টিফিকটক্রমে এক বৎসরের ছুটী পাইয়াছেন।

১৮৫৭ সাল ১১ অক্টোবর।

জিলা চব্বিশপরগনার অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু রাধানাথ গাঙ্গুলি দশহরার বন্দে এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৫৭ সাল ১৩ অক্টোবর।

ত্রিপুরার কালেক্টর শ্রীযুক্ত এচ সি মেটকাফ সাহেব (Mr. H. C. Metcalfe,) আপন কর্ম্মের ভার শ্রীযুক্ত সি এফ কার্নাক সাহেবের প্রতি অর্পণ করিয়া দুই মাসের ছুটী পাইয়াছেন।

আক্যাবে আরাকানের কমিসানর সাহেবের প্রধান আসিষ্টান্ট শ্রীযুক্ত কাপ্তান এস আর টিকল সাহেব (Captain S. R. Tickell,) চিকিৎসকের সর্টিফিকটক্রমে ছয় মাসের ছুটী পাইয়াছেন। অতএব গত মাসের ১৭ তারিখে তাঁহাকে যে ছুটী দেওয়া যায় তাহা রহিত হইল।

বিজ্ঞাপন

১৮৫৭ সাল ১১ অক্টোবর।

শ্রীযুক্ত এ জে এলিয়ট সাহেব ও শ্রীযুক্ত ডবলিউ এম ফ্লাইড সাহেব ও শ্রীযুক্ত এফ এচ কুপর সাহেব ও শ্রীযুক্ত জি ব্রাইট সাহেব ও শ্রীযুক্ত এচ জি কীন সাহেব (Messrs. A. J. Elliott, W. M. Floyd, F. H. Cooper, G. Bright, and H. G. Keene,) এই রাজধানীতে কোম্পানি বাহাদুরের সিবিল সম্পর্কীয় সিবিলিয়ান মেম্বরী পদে নিযুক্ত হইয়া "ওয়েলেসলি" নামক জাহাজে পঁহুছিয়াছেন এমত রিপোর্ট করেন ঐ জাহাজ বর্ত্তমান মাসের ৩ তারিখে খাজুরীতে পঁহুছে।

১৮৫৭ সাল ১৩ অক্টোবর।

শ্রীহট্টের কালেক্টর শ্রীযুক্ত এ এস আনান্দ সাহেব (Mr. A. S. Annand,) বর্ত্তমান মাসের ১ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

ত্রিহুতের সিবিল আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুক্ত আর বি কিন্সি সাহেব (Mr. R. B. Kinsey,) বর্ত্তমান মাসের ৬ তারিখে আপন কর্ম্মের ভার শ্রীযুক্ত সি কে উবের সাহেবের (Mr. C. K. Webb,) প্রতি অর্পণ করেন।

রাজশাহীর সিবিল ও সেশন জজ শ্রীযুক্ত জি সি চীপ সাহেব (Mr. G. C. Cheap,) বর্ত্তমান মাসের ৮ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

১৮৫৭ সাল ১৪ অক্টোবর।

হিজলিতে নিমক এজেন্ট ও নিমক চৌকীর সুপরিন্টেণ্ডেন্ট শ্রীযুক্ত এ সি বারওয়েল সাহেব (Mr. A. C. Barwell,) বর্ত্তমান মাসের ১৩ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

২২০৪ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৫৭ সাল ১৩ অক্টোবর।

শ্রীযুক্ত মেজর মার্শল সাহেবের (Major Marshall,) ছুটীপ্রযুক্ত অনুপস্থানপর্য্যন্ত শ্রীযুক্ত লেপ্টেনেন্ট কর্নেল এস ডি রাইলি সাহেব (Lieut. Colonel S. D. Riley,) ফোর্ট উলিয়ম কালেজের সেক্রেটারীর কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুক্ত এ হামণ্ড সাহেব (Mr. A. Hammond,) পূর্ব্ব বর্দ্ধমানের জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের ক্ষমতানুসারে কার্য্য করিতে অনুমতি পাইয়াছেন।

মেদিনীপুরের মাজিষ্ট্রেট সাহেবের আসিষ্টান্ট অথচ জাইন্ট মাজিষ্ট্রেটের ক্ষমতানুসারে কর্ম্মকারি শ্রীযুক্ত এফ টকর সাহেব (Mr. F. Tucker,) ঐ জিলার গড়বেতা স্থানে নিযুক্ত হইয়াছেন এবং মেদিনীপুরের গড়বেতা থানা ও বাঁকুড়ার বিষ্ণুপুর থানা ও কোতোলপুর থানা তাঁহার অধীন করা গিয়াছে।

শাহাবাদের কালেক্টর সাহেবের আসিষ্টান্ট শ্রীযুক্ত ও টুগুড সাহেব (Mr. O. Toogood,) ১৮৩১ সালের ৮ আইনের ২১ ধারানুসারে বিশেষ ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

মৃত মাকডনাল্ড সাহেবের (Mr. MacDonald,) পরিবর্ত্তে জিলা রঙ্গপুরের দ্বিতীয় শ্রেণীর আবকারীর সুপরিন্টেণ্ডেন্ট শ্রীযুক্ত জে জি পিউ সাহেব (Mr. J. G. Pughe,) দিনাজপুরের আবকারীর সুপরিন্টেণ্ডেন্ট হইবেন। এবং ঐ জিলাতে মোকদ্দমা নিষ্পত্তি করণের রীতিমত ক্ষমতানুসারে কার্য্য করিবেন।

ছুটী।

১৮৫৭ সাল ১৩ অক্টোবর।

ফোর্ট উলিয়ম কালেজের সেক্রেটারী শ্রীযুক্ত মেজর জি টি মার্শল সাহেব (Major G. T. Marshall,) চিকিৎসকের সর্টিফিকটক্রমে এক বৎসরের ছুটী পাইয়াছেন।

আক্যাবে কমিসানর সাহেবের প্রধান আসিষ্টান্ট শ্রীযুক্ত কাপ্তান এস আর টিকল সাহেব (Captain S. R. Tickell,) চিকিৎসকের সর্টিফিকটক্রমে ছয় মাসের ছুটী পাইয়াছেন। অতএব গত মাসের ১৭ তারিখের হুকুমানুসারে শ্রীযুক্ত কাপ্তান টিকল সাহেবকে (Captain Tickell,) স্বীয় কর্ম্মোপলক্ষে যে ছুটী দেওয়া যায় তাহা রহিত হইল।

১৮৫৭ সাল ১৬ অক্টোবর।

সদর আদালতের কিঞ্চিৎকালীন জজ শ্রীযুক্ত ডবলিউ বি জাকসন সাহেব (Mr. W. B. Jackson,) স্বীয় কর্ম্মোপলক্ষে এক মাসের ছুটী পাইয়াছেন।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৫৭। ২৬ অক্টোবর।]

## GOVERNMENT ADVERTISEMENTS.

### LAND ADVERTISEMENTS.

## গবর্ণমেণ্টের ইশ্‌তিহার।

### ভূমিবিষয়ক ইশ্‌তিহার।

ইস্তেহারনামা কাছারী কালেক্টরী জিলা ভাগলপুর।

সন ১৮৪৫ সালের প্রথম আইনের ৩ দফার মতে ইস্তেহার দেওয়া যাইতেছে যে জিলা ভাগলপুরের সংক্রান্ত নীচের লিখিত মহাল সকল সরকারের বাকী মালগুজারী যাহা বর্ত্তমান সনের ২৮ সেপ্টেম্বরপর্য্যন্ত দাখিল হওয়া উচিত ছিলো বর্ত্তমান সনের ১২ নবেম্বর শুক্রবার দিবসে ভাগলপুর কালেক্টরী কাছারীতে নীলাম করা যাইবেক।

| নম্বরের শ্রেণী | মহালের শ্রেণী | রেজিষ্টরের নম্বর | মহালের নাম | মালিকের নাম | সদরের জমা | সন ১৮৪৭ সালের আগষ্ট লাং বাকী কিস্তী | মন্তব্য কথা |
|---|---|---|---|---|---|---|---|
| ২ | ইস্তমরারি জমা ধার্য্য না হওয়া ... | নং ৩১ | হাট রসিকপুর তর্ফে বেলপাড়া ... | গৌরনারায়ণ সিংহ ঘাটওয়াল ... ... | ৪৩৮৸৶২ | ৯৮।৶ | মযুমর বন্দোবস্তী বস্তু নীলাম হইবেক। |
| ৪ | বের নীলামি মহালে সকল অন্য মহালের বাকী সম্পর্কে ... ... | নং ৮ | তরফ দরিয়াপুর গয়রহ কিং পং ত্রিলোচনদাস গয়রহ কাঁকজোল তরফ লার্ড বেগম ... | | ৮৩৫৫ ৷৵১ | ৭০০৲ | ত্রিলোচন দাস মোতাবিক কাগিনদারের বক্তকি বিষয়ের হকিয়ৎ যে কিছু তরফ দরিয়াপুর ও তরফ জোত রঘু ও তরফ জোত মহেশ মাহাদাত তালুকদারি কীশহৎ পং কাঁকজোল তরফ লার্ডুবেগম মালদহ জেলার গঙ্গাপথ এসলামপুরের সন ১২৫৪ বাঙ্গলার কিস্তী লাং তামু সরকারের বাকী মালগুজারি আদায়ের জন্য নীলাম হইবেক উহাতে আদায় না হইলে উক্ত ব্যক্তির কাঁকজোল পরগনায় করিমন্নেসা বেগমের তরফ উপর উক্ত তিন মহালে যে কিছু হকিয়ত আছে নীলাম হইবেক। |
| | | নং ৯ | ঐ তরফ করিমন্নেসা বেগম ... ঐ ... ... ... ... | | ৪৭৯১ ৷৮৸ | | |

তাং ২ অক্টোবর সন ১৮৪৭ সাল ইংরেজী মোতাবেক সন ১২৫৪ ফসলী তাং ৮ আশ্বিন।

J. G. CAMPBELL, *Collector.*

[*Government Gazette*, 26*th October*, 1847.]

সম্বাদ দেওয়া যাইতেছে যে সন ১৮৪৫ সালের ১ আইনের ৬ ধারাঅনুসারে এ জেলার অধীন নীচের লিখিত মহাল সকল সন ১৮৪৭ সালের ২৪ নবেম্বর মোতাবেক সন ১২৫৪ সালের ১০ অগ্রহায়ণ বুধবার এই জেলার কালেক্টরি কাছারীতে নীলামে ধরা যাইবেক এবং নিশ্চয় বিক্রী হইবেক ইতি সন ১৮৪৭ ইংরেজী তারিখ ৫ অকটোবর মোতাবেক সন ১২৫৪ সাল তারিখ ২০ আশ্বিন।

| শ্রেণীর নম্বর | মহালের শ্রেণী | জেলার তৌজিতে মহালের নম্বর | মহালের নাম | মহালের লিখিত মালিকের নাম | সদর জমা | বাকী লাখেরাজ তাদ্রু সন ১২৫৪ সাল | মন্তব্য কথা |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | এক্সমুরারি খার্জাহওয়া মহাল | ১৮৬ | মৌজে নিশ্চিন্তপুর পরগণে ডাডিয়া গোপালপুর ... ... | মেলারাম রায় ... ... ... | ২৫৮৸১ | ৮৫।/৪ | |
| | ঐ | ২০৮ | তরফ রাজিয়া পরগণে চাপনাই ... ... ... ... | ব্রজমোহন ঘোষ ... ... | ১৭৮৶১ | ৩২৸৶১১ | |
| ৪ | অন্য মহালের বাকত পাওনা বাকী নিমিত্তে যে মহাল বিক্রী হইবেক তাহা | | সরকারি আমানতি খাস মহাল সংক্রান্ত ... ... ... | | | | |
| | | | নং ১<br>পরগণে ডাডিয়া গোপালপুরের অন্তঃপাতি ইংলিস তৌজা নিশ্চিন্তপুর মধ্যে জোত জমি ১ টীকিট নং ১ মোওয়াফি ১৪৸১ কাঠ জমীন ... ... ... ... ... ... | ব্রজসুন্দর দাস ... ... ... | ৪৵১। | বাবত সন ১২৫১ ও সন ১২৫২ সালের তহবিল বাকী ১৮০৶১ | |
| | | | নং ২<br>ঐ তৌজার মধ্যে ১১ নং এক টীকিট মোওয়াফি ৩৸০ কাঠা জমীন | খুদাবক্সির গোস্বামী ... ... | ১৸৶১ | | |
| | | | নং ৩<br>ঐ তৌজার মোতাবেক মৌজে নবাগী কৃষ্ণপুর মধ্যে ৬ নং ১ টীকিট মোওয়াফি ২০/ বিঘা জমীন ... ... ... ... | খুদাসিংহ ... ... ... | ৩৸০ | | |
| | | | ৪ নং<br>ঐ তৌজার মোতাবেক ঐ মৌজাতে ৫৫ নং ১ টীকিট বনাম জগদীশ ও রামলাল মোওয়াফি ২৩॥০ জমীনের মধ্যে জগদীশের নিস্কী বাদে রামলালের নামের নিস্কী ১১৸০ কাঠা ... ... | রামলাল ... ... ... | ১৶৩ | | |
| | | | নং ৫<br>ঐ তৌজার অন্তঃপাতি মৃত ভগবান দাস মোক্তারের জাগির মধ্যে ১ টীকিট বনাম জগদীশ রামলাল মোওয়াফি ২৮/৩ জমীন মধ্যে জগদীশের দখলি ১২/১॥ জমীন বাদে রামলালের নামের মোওয়াফি ১৬/১॥ জমীন ... ... ... ... ... | ঐ ... ... ... | ৩৲২৸ | | |
| | | | নং ৬<br>ইংলিস খাস তৌজার মোতাবেক মৌজে গঙ্গারামপুরের ৫৬। ৫৭ নম্বরের ২ টীকিটে ১৮॥০ বিঘা বেগমের জমীন বনাম ভক্তি দাঁ ও রামমোহন রায় ও পরমেশ্বর চৌধুরী তন্মধ্যে ভক্তি দাঁ ও রামমোহন চৌধুরীর তৃতীয়াংশের ২ অংশ মোওয়াফি ১৩॥৩। জমীন বাদে পরমেশ্বর চৌধুরীর নিজাংশ ৩২৸১॥ জমিন ... ... | পরমেশ্বর চৌধুরী ... ... | ৪৲৮ | | |

F. B. KEMP, *Deputy Collector.*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ২৬ অকটোবর।]

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুক্ত জান কাপমন সাহেবকর্তৃক মুদ্রিত হইল।





# গবর্ণমেন্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, NOVEMBER 2, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ২ নবেম্বর।


## ACT.

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,

THE 23D OCTOBER, 1847.

The following Act is passed by the Honourable the President of the Council of India in Council on the 23d of October, 1847, with the assent of the Right Honourable the Governor General of India, which has been read and recorded.

Ordered, that the Act be promulgated for general information.

ACT No. XVI. OF 1847.

*For constituting Commissioners for the improvement of the Town of Calcutta partly by appointment of the Government and partly by election of the Rate-payers.*

Whereas by the 158th Section of the 52d Chapter of the Statute 33, George III., certain powers and duties in regard to the collection and disbursement of the Assessment thereby authorized to be made by the Justices of the Peace within or for the Presidency of Fort William, were conferred and imposed upon the said Justices. And whereas by Act XXIV. of 1840, certain changes were made in the Law relating to the said Assessment.

And whereas it is apparent that the Sewerage and Drainage of the Town of Calcutta, and the supply of water for the domestic use of the inhabitants thereof, and for the due cleansing of Drains therein, and the means of providing for the due ventilation of the Town, and the repairing, cleansing and lighting the roads and streets, and the making convenient lines of communication by spacious streets, and the preventing and removing of nuisances, and the due provision of adequate means for the relief of the sick poor in the said

## আইন।

ফোর্ট উলিয়ম।
হোম ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল ২৩ অক্টোবর।

ভারতবর্ষের শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুরের সম্মতিক্রমে পশ্চাৎ লিখিত আইন ১৮৪৭ সালের ২৩ অক্টোবর তারিখে ভারতবর্ষের কৌন্সেলের শ্রীযুত অনরবিল প্রেসীডেণ্ট সাহেব হুজুর কৌন্সেলে জারী করিলেন। শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুরের ঐ সম্মতিপত্র পাঠ হইয়া কৌন্সেলের বহীতে অর্পণ হইয়াছে।

হুকুম হইল যে এই আইন সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল ১৬ আইন।

শহর কলিকাতা উন্নয় করণার্থ গবর্ণমেণ্টের নিয়োগের দ্বারা কতক ও ঘরের টাক্সদেওনিয়ারদের মনোনীত করণের দ্বারা কতক কমিস্যানর সংস্থাপন করণের আইন।

যেহেতুক তৃতীয় জর্জের ৩৩ বৎসরীয় আইনের ৫২ অধ্যায়ের ১৫৮ ধারার দ্বারা ফোর্ট উলিয়ম রাজধানীর মধ্যে এবং তন্নিমিত্ত নিযুক্ত জুষ্টিস অফ দি পীস ঘরের যে টাক্স বসাইবার ক্ষমতা পাইয়াছিলেন সেই টাক্স আদায় এবং ব্যয় করণের বিষয় কতক২ ক্ষমতা ঐ২ জুষ্টিস অফ দি পীসের প্রতি অর্পণ হইয়াছিল এবং কতক কর্ত্তব্য কার্য্যের ভার তাঁহারদের প্রতি দেওয়া গিয়াছিল। এবং যেহেতুক ১৮৪০ সালের ২৪ আইনের দ্বারা উক্ত ঘরের টাক্সবিষয় আইনের কতকফেরফার হইয়াছিল।

এবং যেহেতুক দৃষ্ট হইতেছে যে শহর কলিকাতার মোরী ও নরদমা ও ঐ শহর নিবাসিরদের গৃহের ব্যবহারার্থ এবং ঐ নরদমা উপযুক্তরূপে পরিষ্কার করণার্থ জল অতি অপ্রতুল আছে এবং শহরের মধ্যে উপযুক্তরূপে বায়ু বহনের এবং পথ ও রাস্তা মেরামৎ ও পরিষ্কার করণের ও তাহাতে আলো দেওনের এবং প্রশস্ত রাস্তার দ্বারা গমনাগমনের সুগম করণের এবং অনিষ্টজনক বিষয় নিবারণ ও উঠাইয়া দেওনের এবং উক্ত শহরের দরিদ্র পীড়িত ব্যক্তিদের উপকারার্থ উপযুক্ত উপায় অত্যন্ত অপ্রতুল আছে এবং এই সকল কারণপ্রযুক্ত শহরে অত্যন্ত পীড়া ও বড় মারী হইতেছে। এবং যেহেতুক

Town are very defective, all which cause excessive disease and great mortality. And whereas the Laws and Regulations now in force, and the pecuniary means applicable to the said objects are wholly insufficient for the remedy of so great a mischief, and whereas it is expedient that remedy should be had herein.

I. It is hereby enacted, that Act No. XXIV. of 1840, entitled an Act for amending the Law with respect to Rates for municipal purposes within the Town of Calcutta, is repealed.

II. And it is hereby enacted, that all the said powers and duties in regard to the collection and disbursement of the said Assessments shall from and after the First day of January 1848, cease to be exercised and performed by the said Justices for the Town of Calcutta, and shall be exercised and performed by a Board of Seven Commissioners to be called the Commissioners for the Improvement of the Town of Calcutta, of whom three shall be appointed by the Governor of Bengal, and four shall be elected by the Rate-payers of the Town of Calcutta, that is to say, one by the Rate-payers of each of the following Divisions, viz.

*1st or Upper North Division, bounded*

A North by Maharattah Ditch.
South by Cotton Street and Meerbhur's Ghaut Street.
East by Chitpore Road.
West by River Hooghly.

B North by the Maharattah Ditch.
South by Mutchoa Bazar.
West by Chitpore Road.
East by Central Road.

C North and East by Circular Road.
South by Mutchoa Bazar Road.
West by Central Road.

*2d or Lower North Division, bounded*

A North by Cotton Street and Meerbhur's Ghaut Street.
South by Police Ghaut, Hare Street, North side of Tank Square and Loll Bazar.
East by Chitpore Road.
West by the River Hooghly.

B North by Mutchoa Bazar.
South by Bow Bazar Street.
East by Central Road.
West by Chitpore Road.

C North by Mutchoa Bazar.
South by Bow Bazar Street.
East by Circular Road.
West by Central Road.

*3d or Upper South Division, bounded*

A North by Police Ghaut, Hare Street, North side of Tank, Square, and Loll Bazar.
South by East and West Esplanade Row.
East by Cossitollah Street.
West by the River Hooghly.

B North by Bow Bazar Street.
South by Dhurrumtollah.
West by Cossitollah.
East by Central Road.

যে আইন ও বিধান একণে চলন আছে এবং ঐ২ কার্য্যের নিমিত্তে যে অর্থ নিযুক্ত আছে তাহা এইমত ভারি অনিষ্ট বিষয়ের প্রতিকার করণের নিতান্ত অপ্রচুর এবং যেহেতুক এইং বিষয়ের প্রতিকার করা আবশ্যক।

১ ধারা। অতএব ইহাতে হুকুম হইল যে কলিকাতা শহরের মধ্যে নগরীয় কার্য্যের নিমিত্তে টাক্স অর্থাৎ করের নিবর্ত্তি আইন সংশোধনের আইন এই নামযুক্ত ১৮৪০ সালের ২৪ আইন রদ হইল ইতি।

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত ঘরের টাক্স আদায় ও ব্যয় করণের নিবর্ত্তি উক্ত সকল ক্ষমতা ও কর্ত্তব্য কার্য্য ১৮৪৮ সালের ১ জানুআরি তারিখঅবধি ও তাহার পর শহর কলিকাতার উক্ত জুষ্টিস সাহেবেরদের প্রতি আর অর্পণ থাকিবেক না এবং তাঁহারদের দ্বারা আর নিষ্পন্ন হইবেক না এবং ঐ ক্ষমতা ও কার্য্য এক বোর্ডের প্রতি অর্পণ হইবেক এবং তাহাতে সাত জন কমিস্যনর থাকিবেন এবং তাঁহারদের নাম কলিকাতা শহরের উন্নতা করণের কমিস্যনর হইবেক এবং তাঁহারদের মধ্যে তিন জন বাঙ্গলা দেশের শ্রীযুত গবর্ণর সাহেবের দ্বারা নিযুক্ত হইবেন আর চারি জন কলিকাতা শহরের ঘরের টাক্সদেওনিয়া ব্যক্তিরদের দ্বারা মনোনীত হইবেন অর্থাৎ পশ্চাৎ লিখিত প্রত্যেক পল্লির টাক্সদেওনিয়ারদের দ্বারা একং জন।

প্রথম অর্থাৎ উত্তর পল্লির উত্তর অংশ তাহার সীমা এই।

A উত্তর। মহারাষ্ট্রীয় গড়খা।
দক্ষিণ। কটন ষ্ট্রিট ও মীরবহরের ঘাটের রাস্তা।
পূর্ব্ব। চিতপুরের রাস্তা।
পশ্চিম। হুগলী নদী অর্থাৎ গঙ্গা।

B উত্তর। মহারাষ্ট্রীয় গড়খা।
দক্ষিণ। মাছুয়া বাজার।
পশ্চিম। চিতপুরের রাস্তা।
পূর্ব্ব। মধ্যম রাস্তা।

C উত্তর ও পূর্ব্ব। বাহির রাস্তা।
দক্ষিণ। মাছুয়া বাজারের রাস্তা।
পশ্চিম। মধ্যম রাস্তা।

দ্বিতীয় অর্থাৎ উত্তর পল্লির দক্ষিণ অংশ। তাহার সীমা

A উত্তর। কটন ষ্ট্রিট ও মীরবহরের ঘাটের রাস্তা।
দক্ষিণ। পোলীসঘাট ও হের ষ্ট্রিট ও লালদীঘির উত্তর দিগ ও লালবাজার।
পূর্ব্ব। চিতপুরের রাস্তা।
পশ্চিম। হুগলী নদী অর্থাৎ গঙ্গা।

B উত্তর। মাছুয়া বাজার।
দক্ষিণ। বহুবাজারের রাস্তা।
পূর্ব্ব। মধ্যম রাস্তা।
পশ্চিম। চিতপুরের রাস্তা।

C উত্তর। মাছুয়া বাজার।
দক্ষিণ। বহুবাজারের রাস্তা।
পূর্ব্ব। বাহির রাস্তা।
পশ্চিম। মধ্যম রাস্তা।

তৃতীয় অর্থাৎ দক্ষিণ পল্লির উত্তর অংশ। তাহার সীমা

A উত্তর। পোলীসঘাট ও হের ষ্ট্রিট ও লালদীঘির উত্তর দিগ ও লালবাজার।
দক্ষিণ। পূর্ব্ব ও পশ্চিম এস্প্লানেড রো।
পূর্ব্ব। কসাইটোলার রাস্তা।
পশ্চিম। হুগলী নদী অর্থাৎ গঙ্গা।

B উত্তর। বহুবাজারের রাস্তা।
দক্ষিণ। ধর্ম্মতলা।
পশ্চিম। কসাইটোলা।
পূর্ব্ব। মধ্যম রাস্তা।

C North by Boitakhanna Street.
South by Dhurrumtollah ditto.
East by Circular Road.
West by Central Road.

*4th or Lower South Division, bounded*

A North by Dhurrumtollah Street.
South by Park Street.
East by Circular Road.
West by Chowringhee Road.

B South and East by Circular Road.
North by Park Street.
West by Chowringhee Road;

or of such other Divisions as the Governor of Bengal may from time to time appoint; or in default of election shall be appointed by the said Governor of Bengal, and any vacancies which may from time to time occur in the situations of any of the Commissioners who shall have been appointed by the said Governor, shall be filled up by the appointment of the said Governor.

III. And it is hereby enacted, that the said Commissioners shall severally receive such Salaries as may from time to time be fixed by the Governor of Bengal, with the concurrence of the Governor General in Council, and that for the exercise and performance of all the powers and duties hereinbefore or hereinafter conferred, and imposed upon the said Commissioners, five shall be a quorum. Provided always and it is hereby enacted, that it shall be lawful for any one of the said Commissioners to issue a warrant of Distress for the recovery of any arrears of any rates or taxes accruing under the said 158th Section of the said Statute or under this Act.

IV. And it is hereby enacted, that the time and place and manner of the elections of the said elective Commissioners in each of the said Divisions shall be according to such scheme as shall be agreed upon by a general meeting of the Owners and Occupiers of assessed houses, buildings and grounds in the said Town, consisting of not less than one hundred of the said Owners and Occupiers, and presented on behalf of such meeting to the Governor of Bengal and approved by him. But so as such elections shall take place annually.

Provided always and it is hereby enacted, that if no such general meeting shall be held within one month from the passing of this Act, or if no such scheme shall be presented on behalf of such meeting to the Governor of Bengal within one month after such meeting shall have been held, it shall then be lawful for the said Governor of Bengal to appoint the whole of the said Commissioners.

Provided also and it is hereby enacted, that the scheme shall be laid by the Governor of Bengal before the Governor General in Council for his approbation, and shall not be in force until such approbation shall have been signified in writing.

V. And it is hereby enacted, that the said Commissioners shall from and after the said day, have

C উত্তর। বৈটকখানার রাস্তা।
দক্ষিণ। ধর্ম্মতলার রাস্তা।
পূর্ব্ব। বাহির রাস্তা।
পশ্চিম। মধ্যম রাস্তা।

চতুর্থ অর্থাৎ দক্ষিণ পল্লির দক্ষিণ অংশ। তাহার সীমা

A উত্তর ধর্ম্মতলার রাস্তা।
দক্ষিণ। পার্ক ষ্ট্রিট।
পূর্ব্ব। বাহির রাস্তা।
পশ্চিম। চৌরঙ্গীর রাস্তা।

B দক্ষিণ ও পূর্ব্ব। বাহির রাস্তা।
উত্তর। পার্ক ষ্ট্রিট।
পশ্চিম। চৌরঙ্গীর রাস্তা।

অথবা অন্য যে পল্লি বাঙ্গলা দেশের শ্রীযুত গবর্ণর সাহেব সময়েং নিরূপণ করেন। কিন্তু ঐ উক্তদেওনিরারা ঐ কমিস্যানরদিগকে মনোনীত করিতে যদি ত্রুটি করে তবে বাঙ্গলা দেশের উক্ত শ্রীযুত গবর্ণর সাহেব তাঁহারদিগকে নিযুক্ত করিবেন। এবং যে কমিস্যানরদিগকে উক্ত শ্রীযুত গবর্ণর সাহেব নিযুক্ত করেন তাঁহারদের কোন কাহার পদ কোন সময়ে শূন্য হইলে উক্ত শ্রীযুত গবর্ণর সাহেব সেই পদে অন্য ব্যক্তিকে নিযুক্ত করিবেন ইতি।

৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যেং মাহিয়ানা সময়েং বাঙ্গলা দেশের শ্রীযুত গবর্ণর সাহেব শ্রীযুত গবর্ণর জেনরল বাহাদুরের হজুর কৌন্সেলের সম্মতিক্রমে ধার্য্য করেন তাহা ঐং কমিস্যানর একেং পাইবেন এবং ঐং কমিস্যানরের প্রতি পূর্ব্ব অথবা পশ্চাৎ লিখিত যে ক্ষমতা অর্পণ হইল এবং যে কার্য্যের ভার দেওয়া গেল তাহা নির্ব্বাহ ও নিষ্পত্তি করণার্থ পাঁচ জন বৈঠক করিলে কার্য্যসিদ্ধি হইবেক। কিন্তু জানা কর্ত্তব্য এবং ইহাতে হুকুম হইল যে উক্ত আক্ট পার্লিমেন্টের ১৫৮ ধারা অথবা এই আইনক্রমে ধার্য্য করের টাক্স বা করের বাকী আদায়ের নিমিত্তে ঐং কমিস্যানরের কোন এক জন ক্রোকী পরওয়ানা বাহির করিতে পারেন ইতি।

৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত প্রত্যেক পল্লিতে উক্ত মনোনীত কমিস্যানরেরদের মনোনীত করণের সময় ও স্থান ও রীতি যে পাণ্ডুলেখ্য ঐ শহরের টাক্স ধার্য্যহওয়া বাটী ও এমারৎ ও ভূমির মালিক এবং দখীলকার ব্যক্তিরদের অন্যূন এক শত জনের সাধারণ বৈঠকে সম্মত হয় এবং ঐ বৈঠকের পক্ষে বাঙ্গলা দেশের শ্রীযুত গবর্ণর সাহেবের নিকটে প্রস্তাব হয় ও তাঁহার দ্বারা মঞ্জুর হয় সেই পাণ্ডুলেখ্যঅনুসারে ঐ সময়প্রভৃতি নিরূপণ হইবেক। কিন্তু এইরূপ মনোনীত করণ কার্য্য প্রতিবৎসরে হইবেক ইতি।

এবং জানা কর্ত্তব্য এবং ইহাতে হুকুম হইল যে এই আইন জারী হওনের পর যদি এক মাসের মধ্যে সেইরূপ কোন সাধারণ বৈঠক না হয় অথবা ঐ বৈঠক হওনের পর যদি এক মাসের মধ্যে ঐরূপ কোন পাণ্ডুলেখ্য ঐ বৈঠকের পক্ষে বাঙ্গলা দেশের শ্রীযুত গবর্ণর সাহেবের নিকটে অর্পণ না হয় তবে বাঙ্গলা দেশের শ্রীযুত গবর্ণর সাহেব উক্ত সকল কমিস্যানরকে আপনি নিযুক্ত করিতে পারেন।

এবং জানা কর্ত্তব্য এবং ইহাতে হুকুম হইল যে ঐ পাণ্ডুলেখ্য বাঙ্গলা দেশের শ্রীযুত গবর্ণর সাহেব শ্রীযুত গবর্ণর জেনরল বাহাদুরের হজুর কৌন্সেলের সম্মতির নিমিত্তে তাঁহার নিকটে পাঠাইবেন এবং যাবৎ ঐ সম্মতি লিখনের দ্বারা জ্ঞাপন করা না যায় তাবৎ ঐ পাণ্ডুলেখ্য বলবৎ হইবেক না ইতি।

৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্ত তারিখঅবধি এবং তাহার পর এই আইনের শেষে লেখা

power within the said Town to levy upon the Owners or Users of the several kinds of Carriages, Carts and Horses mentioned in the Schedule to this Act annexed, taxes according to the rates mentioned in the said Schedule, and that the said Commissioners shall have power and discretion to compound with Livery Stable Keepers and other persons keeping Carriages and Horses for hire for an annual rate of tax to be assessed upon the Carriages and Horses in their Establishments in lieu of taxes according to the rates mentioned in the said Schedule.

VI. And it is enacted, that the said taxes according to the rates mentioned in the said Schedule shall be levied quarterly, and that every person who has been the Owner or User of a Carriage or Horse within the said Town during thirty days in any one quarter shall be liable for the taxes of that entire quarter. Provided always that no person who has not been the Owner or User of a Carriage or Horse within the said Town during thirty days in any one quarter shall be liable to any tax in respect of any Carriage or Horse. Provided also that no such tax shall be levied in respect of any Horse, Carriage or Cart in the employment of Government.

VII. And it is hereby enacted, that the assessments and rates made under the authority of the Statute 33, George III. C. 52, Section 158, and of Section II. of this Act, shall be of such amount as together with the amount of the taxes to be levied by the Commissioners under Section V. of this Act, and together with such other funds as may be placed at the disposal of the said Commissioners by the Government of Bengal, shall appear to the said Commissioners expedient for completely effecting the purposes specified in this Act, any thing in the said 158th Section of the said Statute notwithstanding. Provided always, that no rate shall be made exceeding five per cent. on the assessed value of property without the sanction of the Governor of Bengal.

VIII. And it is hereby enacted, that for the assessment and collection of the rates and taxes to be levied by the said Commissioners it shall be lawful for the said Commissioners to appoint such Assessor or Assessors, Collector or Collectors, to make such union of the offices of Assessor and Collector, and to prescribe such rules and take such securities for the due execution of the duties of such Assessors and Collectors as the said Commissioners shall deem expedient, and such Assessors and Collectors shall receive such salaries as the Government of Bengal may see fit to sanction.

IX. And it is hereby enacted, that it shall not be necessary in any assessment rate or warrant of distress under the said Statute, and this Act, to specify the names of the Owners or Occupiers of Houses, Buildings and Grounds; but it shall be sufficient if every property rated be identified, and in the case of Houses numbered in any street, that

তফসীলের নির্দিষ্ট নানাপ্রকার "কারেজ" এবং কার্ট অর্থাৎ ব্যক্তি এবং জিনিস বহনের গাড়ি এবং ঘোড়ার মালিক অথবা ব্যবহারকারিরদের উপর ঐ তফসীলের লিখিত হারানুসারে উক্ত শহরের মধ্যে কর বসাইতে ঐ২ কমিস্যনরের ক্ষমতা থাকিবেক। এবং আস্তাবলাধিপিরা এবং অন্যান্য যে ব্যক্তিরা ভাড়ার নিমিত্তে গাড়ি ও ঘোড়া রাখে তাহারদের সঙ্গে ঐ২ কমিস্যনরের এমত বন্দোবস্ত করণের ক্ষমতা ও বিবেচনার শক্তি থাকিবেক যে উক্ত তফসীলের লিখিত হারানুসারে তাহারদের যে কর দেয় হইত তাহার পরিবর্ত্তে তাহারদের আস্তাবলের গাড়ি ও ঘোড়ার উপর বার্ষিক করের বিশেষ হারের বন্দোবস্ত করেন ইতি।

৬ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত তফসীলের লিখিত হারানুসারে ঐ২ কর তিন২ মাস অন্তরে আদায় হইবেক। এবং যে ব্যক্তি ত্রৈমাসিক সময়ের মধ্যে ত্রিশ দিনপর্য্যন্ত উক্ত শহরের মধ্যে কোন গাড়ি বা ঘোড়ার মালিক ছিল বা তাহা ব্যবহার করিয়াছে সেই ব্যক্তি সেই সম্পূর্ণ তিন মাসের করের দায়ী হইবেক। কিন্তু জানা কর্ত্তব্য যে যে ব্যক্তি কোন এক ত্রৈমাসিক সময়ের মধ্যে ত্রিশ দিনপর্য্যন্ত উক্ত শহরের মধ্যে কোন গাড়ি বা ঘোড়ার মালিক ছিল না বা তাহা ব্যবহার করে নাই সেই ব্যক্তি কোন গাড়ি বা ঘোড়ার বাবৎ করের দায়ী হইবেক না। আরো জানা কর্ত্তব্য যে গবর্ণমেণ্টের কর্ম্মে নিযুক্ত কোন ঘোড়া বা চড়িবার কি জিনিসের গাড়ির বাবতে এই প্রকার কোন কর লওয়া যাইবেক না ইতি।

৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে ঘরের টাক্স তৃতীয় জর্জের ৩৩ বৎসরীয় আইনের ৫২ অধ্যায়ের ১৫৮ ধারার এবং এই আইনের ২ ধারার হুকুমক্রমে নির্দ্দিষ্ট করা যায় তাহার সংখ্যা এত হইবেক যে এই আইনের ৫ ধারার অনুসারে কমিস্যনরের দ্বারা যেং কর বসান যায় তাহা লইয়া এবং বাঙ্গলা দেশের গবর্ণমেণ্ট উক্ত কমিস্যনরকে যেং টাকা অর্পণ করেন তাহা লইয়া এই আইনের নিরূপিত অভিপ্রায় সম্পূর্ণরূপে সিদ্ধ করণার্থে ঐ২ কমিস্যনরের বোধে প্রচুর হয় এবং উক্ত আক্ট পার্লিমেণ্টের ১৫৮ ধারাতে ইহার বিপরীত কিছু লেখা থাকিলেও তাহাতে হানি হইবেক না। কিন্তু জানা কর্ত্তব্য যে বাঙ্গলা দেশের শ্রীযুত গবর্ণর সাহেবের অনুমতি বিনা কোন স্থাবর সম্পত্তির নিরূপিত মূল্যের উপর শতকরা ৫২ টাকার অধিক টাক্স বসান যাইবেক না ইতি।

৮ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে ঐ২ কমিস্যনরের যেং ঘরের টাক্স ও কর বসাইতে হইবেক তাহা নিরূপণ করণ এবং আদায় করণার্থে ঐ২ কমিস্যনর যেমত উচিত বোধ করেন সেই মতে এক বা ততোধিক নিরূপণকর্ত্তা এবং এক বা ততোধিক কালেক্টর নিযুক্ত করিতে পারেন্ এবং ঐ নিরূপণকর্ত্তা ও কালেক্টরের পদ সংযোগ করিতে পারেন্ এবং নিরূপণকর্ত্তা ও কালেক্টরেরদের প্রতি অর্পিত কার্য্যের উপযুক্তরূপে নির্ব্বাহ করণার্থে যেমত ঐ২ কমিস্যনরের উচিত বোধ হয় সেইমত নিয়ম করিতে পারেন্ এবং জামিন লইতে পারেন্ এবং যেং মাহিয়ানা বাঙ্গলা দেশের গবর্ণমেণ্ট ধার্য্য করিতে উচিত বোধ করেন্ সেইং মাহিয়ানা ঐ নিরূপণকর্ত্তা ও কালেক্টরেরা পাইবেন ইতি।

৯ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত আক্ট পার্লিমেণ্টের এবং এই আইনের অনুসারে যে কোন কর বা বাটীর টাক্স বসান যায় বা ক্রোকী পরওয়ানা বাহির হয় তাহার মধ্যে বাটী ও এমারৎ ও ভূমির মালিক বা দখীলকারেরদের নাম বিশেষ করিয়া লিখিবার আবশ্যক হইবেক না কিন্তু যে ভূমি সম্পত্তির উপর টাক্স বসান যায় তাহা যদি চেনা যাইতে পারে তবে প্রচুর হইবেক এবং কোন রাস্তার নম্বরকরা বাটীর বিষয়ে হইলে যদি ঐ টাক্সদাতি

the name of the street and number of the House rated be particularly specified.

X. And it is hereby enacted, that the Goods and Chattels of the Owners of any Houses, Buildings or Grounds rated under the said Statute, and this Act, shall be seizable any where (except Goods and Chattels concealed as hereinafter mentioned,) for deficiency in the payment of rates, and that all Goods and Chattels which shall be found upon any premises rated shall be seizable for any arrears, which may be due for a period of one year immediately preceding such seizure, and in the case of the seizure of the Goods and Chattels of a tenant under such circumstances, such tenant may deduct the amount of the levy from the next payment of his rent.

XI. And it is hereby enacted, that when there is ground to suspect that Goods and Chattels liable to distress under the said Statute, and this Act, are concealed in any Zenana, the officer charged with the execution of the warrant shall make a special report to the Commissioner granting the same, who shall thereupon follow, as closely as is practicable, the rules for the seizure of Goods and Chattels in like cases adopted by Her Majesty's Supreme Court.

XII. And it is hereby enacted, that it shall be lawful for the said Commissioners, and they are hereby required to make rules and as occasion may require to add to, revoke or alter the same, for the regulation of the time and manner of assessing and levying the said taxes, and for compelling persons to give any information which may be necessary for that purpose, and for imposing penalties upon persons not performing any duty cast upon them by the said rules for the said purpose, and upon persons obstructing any persons acting under the said Commissioners in that behalf, so as that such penalty shall not in any case exceed 100 Rupees.

XIII. And it is hereby enacted, that such rules shall be laid before the Governor of Bengal and approved by him, and shall then be laid by the said Governor of Bengal before the Governor General in Council, and when approved by him shall have the force of law. Provided always, and it is hereby enacted, that the said taxes shall not be leviable until such rules have been so made and approved.

XIV. And it is hereby enacted, that it shall be lawful for the said Commissioners to levy the arrears of the said taxes, and any penalties which may be incurred under the said rules, by the same process of distress as is hereinbefore provided for the levying of the aforesaid rates on Houses, Buildings and Grounds.

XV. And it is hereby enacted, that the whole proceeds of the said rates and taxes, after paying all Salaries, Establishments and incidental expences of the said Commissioners shall, together with such monies as the Government of Bengal, with the sanction of the Governor General in Council,

[*Government Gazette*, 2d *November*, 1847.]

বাটী যে রাস্তায় থাকে তাহার নাম ও ঘরের নম্বর বিশেষ করিয়া লেখা থাকে তাহাতে কর্ম্ম সিদ্ধ হইবেক ইতি।

১০ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত আক্ট পার্লিমেণ্টক্রমে এবং এই আইনানুসারে যে বাটী ও এমারৎ ও ভূমির উপর টাক্স বসান যায় সেই টাক্স যদি না দেওয়া যায় তবে সেই বাটীপ্রভৃতির মালিকের জিনিস ও সম্পত্তি যেখানে থাকে ক্রোক হইতে পারে (কেবল পশ্চাৎ লিখিত লুকান জিনিস ও সম্পত্তি বর্জ্জিত থাকিল।) এবং যে বাটীপ্রভৃতির টাক্স নিরূপণ হইয়াছে তাহার মধ্যে যে সকল জিনিস ও সম্পত্তি পাওয়া যায় তাহা ক্রোক করণের অব্যবহিত পূর্ব্বে এক বৎসরের যে টাক্স বাকী থাকে তাহার নিমিত্তে ক্রোক হইতে পারে। এবং যদি এইমত গতিকে যে ব্যক্তি ঘর ভাড়া করিয়া তাহাতে থাকে তাহার জিনিস ও সম্পত্তি ক্রোক হয় তবে ঐ ভাড়াটিয়ার তৎপরে যে ভাড়া দিতে হইবেক তাহা-হইতে ঐ টাক্সের টাকা বাদ দিতে পারে ইতি।

১১ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যখন এই-মত বোধ হয় যে উক্ত আক্ট পার্লিমেণ্ট এবং এই আইনানুসারে ক্রোক হওনের যোগ্য জিনিস ও সম্পত্তি কোন অন্তঃপুরের মধ্যে লুক্কায়িত আছে তখন পরওয়ানা জারী করণের ভারপ্রাপ্ত কর্ম্মকারক যে কমিস্যনর ঐ পরওয়ানা দিয়াছিলেন তাঁহার নিকটে তদ্বিষয়ের বিশেষ রিপোর্ট করিবেন এবং শ্রীশ্রীমতী মহারাণীর সুপ্রিম কোর্টে সেই প্রকার গতিকে জিনিস ও সম্পত্তি ক্রোক করণার্থে যে২ নিয়ম চলন আছে সাধ্যপর্য্যন্ত তিনি তদনুসারে কার্য্য করিবেন ইতি।

১২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে ঐ২ কমিস্যনর পশ্চাৎ লিখিত বিষয়ের নিমিত্তে বিধি করিতে পারেন এবং তাঁহারদের প্রতি বিধি করিতে ইহার দ্বারা হুকুম হইতেছে এবং যেমন আবশ্যক বোধ হয় তেমন নূতন বিধি করিতে পারেন অথবা পুরাতন বিধি অন্যথা কি রূপান্তর করিতে পারেন অর্থাৎ উক্ত টাক্স নিরূপণ ও আদায় করণের সময় ও প্রকারের বিষয়ি এবং তন্নিমিত্ত যে সম্বাদের আবশ্যক হয় তাহা ব্যক্তিরদিগকে জোর করিয়া দেওয়াওনের বিষয়ি এবং তন্নিমিত্ত উক্ত বিধির দ্বারা যে কর্ত্তব্য কার্য্য কাহার প্রতি অর্পণ হয় তাহা না করণেতে ঐ ব্যক্তিরদের জরীমানা নিরূপণ করণের বিষয়ি এবং সেই নিমিত্তে ঐ২ কমিস্যনরের তাবে কর্ম্মকারি ব্যক্তিরদের বাধা জন্মাওনের অপরাধিরদের জরীমানা করণের বিষয়ি নিয়ম কিন্তু কোন গতিকে ঐ জরীমানা ১০০৲ টাকার অধিক হইবেক না ইতি।

১৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে ঐ বিধি-সকল বাঙ্গলা দেশের শ্রীযুত গবর্ণর সাহেবের নিকটে প্রস্থান হইবেক এবং তিনি ঐ বিধি মঞ্জুর করিলে পর তাহা শ্রীযুত গবর্ণর জেনরল বাহাদুরের হজুর কৌন্সেলে দরপেশ করিবেন এবং তাহা সেইখানে মঞ্জুর হইলে ঐ সকল বিধান আইনের মত বলবৎ হইবেক। কিন্তু জানা কর্ত্তব্য এবং ইহাতে হুকুম হইল যে যাবৎ ঐ বিধান এইরূপে প্রস্তুত না হয় এবং মঞ্জুর না হয় তাবৎ কোন টাক্স আদায় হইবেক না ইতি।

১৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে বাটী ও এমারৎ ও ভূমির পূর্ব্বোক্ত টাক্স আদায় করিবার নিমিত্তে পূর্ব্বোক্ত যে ক্রোকের পরওয়ানা নির্দ্দিষ্ট আছে সেই প্রকার ক্রোকী পরওয়ানার দ্বারা ঐ২ কমিস্যনর উক্ত টাক্সের বকেয়া আদায় করিতে পারেন এবং উক্ত নিয়মানুসারে যে জরীমানার হুকুম হয় তাহা আদায় করিতে পারেন ইতি।

১৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত টাক্স ও কর লইয়া প্রথমে ঐ কমিস্যনরেরদের সকল মাহিয়ানা ও সিরিশ্তার খরচ এবং বাজেখরচ দেওয়া যাইবেক এবং তৎপরে তাহার মজুদ টাকা এবং বাঙ্গলা দেশের গবর্ণমেণ্ট শ্রীযুত গবর্ণর জেনরল বাহাদুরের হজুর কৌন্সেলের

may direct to be paid over to the said Commissioners, be applied by them to the following purposes, viz.

1. Formation of Tanks and Aqueducts for the conveyance of water to all parts of the town.

2. Opening of Streets and Squares in crowded parts of the Town.

3. Filling up stagnant pools of water and removing obstructions to the free circulation of air.

4. Lighting and watering the roads and streets.

5. Cleansing and repairing the same, and the drains of the said Town.

6. And in improving and embellishing the said Town generally.

---

## SCHEDULE.

| | Per Annum. |
|---|---|
| For every 4 wheeled Carriage on springs, drawn by two Horses, ... ... ... | 32 Rs. |
| „ every 4 wheeled ditto ditto, by one Horse, ... ... ... | 7 „ |
| „ every 2 wheeled ditto ditto, by one Horse or two Horses,... | 16 „ |
| „ every Karanchee, Hackery or Cart, ... ... ... | 5 „ |
| „ every Riding Horse or Pony, | 18 „ |
| „ every Draught Horse, ... ... | 2 „ |
| „ every Draught Pony or Tattoo, | 1 „ |
| „ every Draught or Burthen Bullock, | 0 8 As. |

G. A. BUSHBY,

*Secy. to the Govt. of India.*

---

## DRAFTS OF ACTS.

---

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,
THE 9TH OCTOBER, 1847.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 9th of October, 1847.

ACT No. —— OF 1847.

*An Act to define the limit within which a regular Suit may be brought to contest the summary awards of the Revenue Authorities.*

Whereas it is expedient to define the limit within which a regular Suit may be brought to contest a summary award passed by the Revenue Authorities under Regulation VII. 1822, Regulation IX. of 1833, or Section III. Regulation IX. 1825, in the North Western Provinces;

I. It is hereby enacted, that the admission of regular Suits to contest the summary awards of Revenue Officers empowered to make such awards under Regulation VII. 1822, Regulation IX. of 1833, and Section III. Regulation IX. 1825, shall be restricted to the period of one year, from the date of the final award of the Revenue Authorities.

II. And it is enacted, that as regards summary awards which have been passed before the passing

অনুমতিক্রমে যে২ টাকা ঐ২ কমিস্যনরকে অর্পণ করিতে হুকুম দেন্ তাহা পশ্চাৎ লিখিত কার্য্যে ব্যয় হইবেক ইতি।

১। শহরের সকল স্থানেতে জল দেওনার্থ পুষ্করিণী ও জলপথ প্রস্তুতকরণ।

২। শহরের যে২ স্থানে বড় অতিঘন আছে সেই২ স্থানে রাস্তা এবং চক প্রস্তুত করণ।

৩। অপ্রবাহ জলাশয় পূর্ণকরণ এবং বায়ুর স্বচ্ছন্দে গমনাগমনের অবরোধ উঠাইয়া দেওন।

৪। পথ ও রাস্তাতে আলো দেওন ও জল দেওন।

৫। পথ ও রাস্তা এবং শহরের নরদমা পরিষ্কার করণ ও মেরামৎ করণ।

৬। এবং সামান্যতঃ শহরের উন্নততা করণ ও শোভাকরণ।

---

তফসীল।

| | টাকা। |
|---|---|
| দুই ঘোড়া যোতা স্প্রিঙ্গের উপরে বসান চারি চাকার গাড়ি বৎসরে ... ... ... | ৩২ |
| এক ঘোড়ার ঐ ঐ ... ... ... | ৭ |
| এক কি দুই ঘোড়া যোতা স্প্রিঙ্গের উপর দুই চাকার গাড়ি ... ... ... ... ... | ১৬ |
| কেরাঞ্চি গাড়ি ... ... ... ... / ছকড়া গাড়ি ... ... ... ... / বলদ গাড়ি ... ... ... ... | ৫ |
| সওয়ারী বড় বা ছোট ঘোড়া ... ... | ১৮ |
| গাড়ি টানিবার প্রত্যেক বড় ঘোড়া ... | ২ |
| ঐ ঐ প্রত্যেক ছোট ঘোড়া কি টাটু ... | ১ |
| গাড়ি টানিবার কি বোঝা বহিবার প্রত্যেক বলদ | ।০ |

জি এ বুশবি।

ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

আইনের মুসাবিদা।

---

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৭ সাল ৯ অক্টোবর।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৭ সালের ৯ অক্টোবর তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল —— আক্ট।

রাজস্বের কার্য্যকারকেরদের সরাসরী ফয়সলা অন্যথা করণার্থ কায়েদামত মোকদ্দমা যে মিয়াদের মধ্যে উপস্থিত হইতে পারে তাহা নিরূপণ করিবার আইন।

যেহেতুক ১৮২২ সালের ৭ আইন ও ১৮৩৩ সালের ৯ আইনানুসারে অথবা ১৮২৫ সালের ৯ আইনের ৩ ধারানুসারে উত্তর পশ্চিম দেশের রাজস্বের কার্য্যকারকেরা যে সরাসরী ফয়সলা করেন তাহার অন্যথা করণার্থ কায়েদামত মোকদ্দমা যে মিয়াদের মধ্যে উপস্থিত করা যাইতে পারে তাহা নির্ণয় করা উচিত বোধ হইল

১ ধারা। অতএব ইহাতে হুকুম হইল যে ১৮২২ সালের ৭ আইন ও ১৮৩৩ সালের ৯ আইন ও ১৮২৫ সালের ৯ আইনের ৩ ধারানুসারে সরাসরী ফয়সলা করণের ক্ষমতাপ্রাপ্ত রাজস্বের কার্য্যকারকেরা উক্ত প্রকার যে ফয়সলা করেন তাহার অন্যথা করণার্থ ঐ রাজস্বের কার্য্যকারকেরদের শেষ ফয়সলা করণের তারিখের পর এক বৎসর মিয়াদ অতীত হওনের পর কায়েদামত মোকদ্দমা উপস্থিত করা যাইতে পারে না ইতি।

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইন জারী হওনের পূর্ব্বে যে সরাসরী ফয়সলা করা গিয়াছে

of this Act, the period of one year within which a regular Suit may be brought to contest such awards shall be calculated from the passing of this Act. Provided that nothing in this Act contained shall be held to warrant the institution of a regular Suit to contest a summary award after the expiration of twelve years from the date of that award.

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re-considered at the first meeting of the Legislative Council of India after the 9th day of December next.

G. A. BUSHBY,
*Secy. to the Govt. of India.*

---

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,

THE 16TH OCTOBER, 1847.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 16th of October, 1847.

ACT No. —— OF 1847.

*An Act to regulate the proceedings in certain Cases of Forgery.*

It is hereby enacted, that within the Territories subject to the Presidency of Fort William in Bengal, except the local limits of the Courts established by Her Majesty's Charter, the Magistrate of the several Zillahs and Cities shall not receive any charges of Forgery, or of procuring or causing Forgery, or of fraudulently issuing and publishing as true or otherwise fraudulently giving effect to, or attempting to give effect to false and fabricated Deeds and Papers, knowing the same to be false and fabricated, which may be preferred by parties to Civil or Criminal Cases in respect to Deeds and Papers offered in evidence in such cases against the adverse parties to such cases, or other persons, ex ceptas provided in the next following Section.

II. And it is hereby enacted, that in cases pending before any Civil or Criminal Court (except the Court of the Magistrate, or of any Officer exercising the committing powers of a Magistrate) in which there may appear to the Court sufficient grounds for sending for investigation to the Magistrate a charge of any of the offences specified in Section I. of this Act, the Court shall send the party or parties accused in custody to the Magistrate, together with the evidence and documents relevant to the charge, and shall take a recognizance from each of the witnesses, who have given such evidence to appear before the Magistrate, who shall thereupon receive such charge and proceed with it in the usual course.

Provided always, that nothing herein contained shall be construed to affect the powers vested in

[*Government Gazette, 2d November,* 1847.]

তাহার বিষয়ে ঐ ফয়সলা অন্যথা করণার্থ কায়েকামত মোকদ্দমা উপস্থিত করণের এক বৎসর মিয়াদ এই আইন জারী হওনের তারিখঅবধি গণ্য হইবেক। পরন্তু জানা কর্ত্তব্য যে এই আইনের কোন কথাতে এইমত বোধ হইবেক না যে ঐ তারিখের পর বারো বৎসর অতীত হইলে উক্ত প্রকার সরাসরী ফয়সলা অন্যথা করণার্থ কায়েকামত মোকদ্দমা উপস্থিত করা যাইতে পারে ইতি।

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ৯ ডিসেম্বর তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের যে প্রথম বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৭ সাল ১৬ অক্টোবর।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৭ সালের ১৬ অক্টোবর তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল —— আক্ট।

কৃত্রিম করণের কোন২ গতিকে কার্য্যের নিয়ম করণের আইন।

১ ধারা। ইহাতে হুকুম হইল যে শ্রীশ্রীমতী মহারাণীর চার্টরের দ্বারা স্থাপিত আদালতের বিশেষ সীমাভিন্ন বাঙ্গলা দেশের ফোর্ট উলিয়ম রাজধানীর অধীন দেশের সীমাসমূহের মধ্যে দেওয়ানী অথবা ফৌজদারী মোকদ্দমায় যে দস্তাবেজ এবং কাগজপত্র ঐ মোকদ্দমার বিপক্ষ পক্ষেরদের বিরুদ্ধে অথবা অন্য ব্যক্তিরদের বিরুদ্ধে সাক্ষ্যস্বরূপ দাখিল হয় তাহার বিষয়ে সেই দেওয়ানী কি ফৌজদারী মোকদ্দমাসম্পর্কীয় ব্যক্তিরা কৃত্রিম করণের বিষয়ে অথবা কৃত্রিম করাওনের বিষয়ে কিম্বা মিথ্যা ও কৃত্রিম দস্তাবেজ ও কাগজপত্র সত্য বলিয়া চাতুরীক্রমে বাহির করণের এবং প্রকাশ করণের বা প্রকারান্তরে চাতুরীক্রমে তাহা আমলে আনিবার কিম্বা আমলে আনিবার উদ্যোগের বিষয়ে যে২ নালিশ করে সেই২ নালিশ নানা জিলা ও শহরের মাজিষ্ট্রেট সাহেবেরা পশ্চাৎ লিখিত ধারার নিরূপিত প্রকারভিন্ন অন্য কোন প্রকারে গ্রাহ্য করিবেন না ইতি।

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে মাজিষ্ট্রেট সাহেবের অথবা মাজিষ্ট্রেট সাহেবের সোপর্দ্দ করণের ক্ষমতাবিশিষ্ট অন্য কর্ম্মকারকের আদালতভিন্ন অন্য দেওয়ানী কি ফৌজদারী আদালতের বোধে যে২ মোকদ্দমা চলিতেছে সেই২ মোকদ্দমায় যদি এই আইনের ১ ধারার নির্দ্দিষ্ট অপরাধের বিষয়ে কোন নালিশ মাজিষ্ট্রেট সাহেবের নিকটে তজবীজ হওনার্থে পাঠাইবার উপযুক্ত কারণ দৃষ্ট হয় তবে সেই আদালত নালিশগ্রস্ত ব্যক্তি বা ব্যক্তিরদিগকে কয়েদ করিয়া মাজিষ্ট্রেট সাহেবের নিকটে পাঠাইবেন এবং নালিশের সম্পর্কীয় সাক্ষ্য এবং দস্তাবেজও পাঠাইবেন এবং সেই বিষয়ে যে সকল সাক্ষী ঐ প্রকার সাক্ষ্য দিয়াছে তাহারদের প্রত্যেক জনের স্থানে মাজিষ্ট্রেট সাহেবের নিকটে উপস্থিত হওনের বিষয়ে এক মুচলকা লিখিয়া লইবেন। এবং তাহাতে মাজিষ্ট্রেট সাহেব সেই নালিশ গ্রাহ্য করিয়া রীতিমতে তাহার বিচার করিবেন।

পরন্তু ইহা জানা কর্ত্তব্য যে এই আইনের লিখিত কোন কথার এমত অর্থ করিতে হইবেক না যে তাহার দ্বারা বাঙ্গলা দেশের চলিত ১৮০৭ সালের ২ আইনের

Sessions Judges in cases of Forgery, by Section 6, Reg. II. of 1807, of the Bengal Code.

III. And it is hereby enacted, that the powers vested by Cl. 2, Section 14, Reg. XVII. of 1817, of the said Code in Zillah and City Judges, of committing persons chargeable with Perjury or Subornation of Perjury in cases pending before such Judges, are hereby vested in Principal Sudder Ameens in Civil cases pending before them, and the Principal Sudder Ameens and the Magistrates are hereby authorized and required to proceed in the manner in which the said Judges and Magistrates are authorized and required to proceed by the said Clause.

IV. And it is hereby enacted, that it shall be competent to the Sessions Judges to try persons committed by themselves under the provisions of the said Clause for Perjury or Subornation of Perjury, any Law to the contrary notwithstanding.

V. And it is hereby enacted, that for the purposes of this Act, the expression Civil, Courts, shall be held to include all Revenue Officers acting judicially.

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re-considered at the first meeting of the Legislative Council of India after the 15th day of December next.

G. A. BUSHBY,
*Sec. to the Govt. of India.*

৬ ধারায় কৃত্রিম করণের মোকদ্দমার বিষয়ে সেশন জজ সাহেবের প্রতি যে ক্ষমতা অর্পিত হইল তাহার কিছু ব্যাঘাত হইয়াছে ইতি।

৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে বাঙ্গলা দেশের ১৮১৭ সালের ১৭ আইনের ১৪ ধারার ২ প্রকরণানুসারে জিলা ও শহরের জজ সাহেবেরদের হজুরে যে মোকদ্দমা উপস্থিত থাকে তাহাতে মিথ্যা শপথ করণের কিম্বা মিথ্যা শপথ করিতে প্রবৃত্তি দেওনের নালিশগ্রস্ত ব্যক্তিরদিগকে উক্ত জজ সাহেবেরদের সোপর্দ্দ করণের যে ক্ষমতা আছে সেই ক্ষমতা প্রধান সদর আমীনেরদের সম্মুখে উপস্থিত হওয়া দেওয়ানী মোকদ্দমার বিষয়ে ঐ প্রধান সদর আমীনেরদের প্রতি অর্পণ হইল এবং উক্ত প্রকরণানুসারে উক্ত জজ সাহেবদিগকে ও মাজিষ্ট্রেট সাহেবদিগকে যেমতে কার্য্য করণের হুকুম ও আদেশ আছে সেইমতে ঐ প্রধান সদর আমীনদিগকে ও মাজিষ্ট্রেট সাহেবদিগকে কার্য্য করিতে ইহার দ্বারা হুকুম ও আদেশ হইল ইতি।

৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে সেশন জজ সাহেবেরা উক্ত প্রকরণের বিধানমতে যাহারদিগকে মিথ্যা শপথ করিবার কিম্বা মিথ্যা শপথ করিতে প্রবৃত্তি দিবার জন্যে সোপর্দ্দ করেন তাহারদের বিচার তাঁহারা করিতে পারেন এবং ইহার বিরুদ্ধ কোন আইন থাকিলেও তাহা প্রতিবন্ধক হইবেক না ইতি।

৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের অভিপ্রায়ের জন্যে দেওয়ানী আদালত এই কথাতে বিচারকারক রাজস্বের সকল কার্য্যকারককেও বুঝা যাইবেক ইতি।

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ১৫ ডিসেম্বর তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের যে প্রথম বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## REPORTS OF REGULAR CASES DETERMINED IN THE COURT OF SUDDER DEWANNY ADAWLUT.

May 10th, 1847.

Neglect of an order issued in the progress of a suit, which is otherwise carried on, is not a default under Act XXIX. 1841.

*Gunganarain Mookerjea—Plaintiff,*
versus
*Dhunmoni Dasi and others—Defendants.*

This case came before the Sudder Dewanny Adawlut, in the form of an application for the admission of a special appeal, on the part of the plaintiff, when Mr. Tucker recorded the following certificate on granting the prayer of the petitioner:

"This case was instituted in the Moonsiff's "Court at Cutwa, in the Zillah of East Burdwan, "and disposed of by that officer, in favor of the "plaintiff, on 27th September, 1844. An appeal "was lodged; and the case referred to the Principal Sudder Ameen, Moofti Lootf Hossein, who, "on 7th July, 1845, non-suited the plaintiff for "a default in the Lower Court, under Act XXIX. "1841. The default is thus stated by the Principal "Sudder Ameen. On the 24th February, 1844, the "plaintiff was called upon to file certain documents

## সদর দেওয়ানী আদালতে নিষ্পত্তিহওয়া জাবেতামত মোকদ্দমার রিপোর্ট।

১৮৪৭ সাল ১০ মে।

যদি মোকদ্দমা অন্যান্য প্রকারে চলিতে থাকে তবে সেই মোকদ্দমার চলন সময়ে কোন এক হুকুম প্রতিপালনের শৈথিল্য হইলে তাহা ১৮৪১ সালের ২৯ আইনানুসারে ত্রুটি নহে।

গঙ্গানারায়ণ মুখুয্যা। ফরিয়াদী।
ধনমণি দাসী ও অন্যেরা। আসামী।

এই মোকদ্দমা ফরিয়াদীর দ্বারা খাস আপীল গ্রাহ্য করণের দরখাস্তের ন্যায় সদর দেওয়ানী আদালতে উপস্থিত করা গেল। তাহাতে শ্রীযুত টকর সাহেব দরখাস্তকারির প্রার্থনা গ্রাহ্য করণ সময়ে পশ্চাৎ লিখিত সটিফিকট লিখিলেন।

"এই মোকদ্দমা পূর্ব্ব বর্দ্ধমান জিলার কাটওয়ার মুন-"সেফের আদালতে উপস্থিত হইল এবং তিনি ১৮৪৪ "সালের ২৭ সেপ্টেম্বর তারিখে ফরিয়াদীর পক্ষে তাহার "ডিক্রী করিলেন। পরে আপীল হইল এবং ঐ মোকদ্দমা "প্রধান সদর আমীন মুফ্তী লুৎফ হসেনের নিকটে অর্পণ "হইল তিনি ১৮৪৫ সালের ৭ জুলাই তারিখে অধঃ "আদালতে ১৮৪১ সালের ২৯ আইনানুসারে ত্রুটি হই-"য়াছিল বলিয়া ফরিয়াদীকে ননসূট করিলেন। ঐ ত্রুটি "প্রধান সদর আমীন এইরূপে লিখিলেন। ১৮৪৪ "সালের ২৪ ফেব্রুআরি তারিখে আপনার দাওয়া "সাব্যস্ত করণার্থে কতক দলীলদস্তাবেজ এবং ইসতম-

" in support of his claim, together with a list of wit-
" nesses ; and not having done so, within the period
" of six weeks, the case ought to have been struck
" off the file.

" Having seen in other cases, that several of the
" Native judicial officers entertained a very er-
" roneous idea of the meaning of Act XXIX. 1841,
" I sent for the record ; and, on reference to its con-
" tents, I find that the order in question was pass-
" ed on the day stated, but on the 19th March
" the defendants came in and filed their answer, af-
" ter which the plaintiff was required to reply to it,
" which he did on the 8th April.

" The claim was obviously broken by the defen-
" dants themselves coming in and answering the
" plaint, from which date a fresh start was taken ;
" and the order of the 24th February was no longer
" in force, as is shown by the same order having been
" re-issued on the 15th April, after the plaintiff had
" replied to the defendants' answer. A default under
" Act XXIX. 1841, is a total neglect to proceed in
" a suit or appeal for six weeks. The mere non-com-
" pliance with an order issued, provided the suit be
" otherwise carried on, is not a default under the
" Act ; and, consequently, does not subject the
" plaintiff or appellant to an order of dismissal.

" Under these circumstances, I admit the special
" appeal ; and remand the case to the Principal
" Sudder Ameen to be disposed of on its merits."

---

May 15th, 1847.

A case was remanded, because a claim to a set off in account, instead of being enquired into, had been rejected as rather the subject of a fresh suit.

*Ramlyal Singh—Plaintiff,*

versus

*Must. Joy Koonwar and others—Defendants.*

This case was heard on the application of the defendants for the admission of a special appeal from the decision of Niamut Ali Khan, Principal Sudder Ameen of Tirhoot, under date the 14th December, 1846, reversing that of Mahamed Mohumid, Sudder Ameen of that District, dated 19th December, 1845.

The application was granted by the Court (present Mr. Hawkins) on the following grounds :

" The plaintiff alleged that the defendants had
" borrowed from him the sum of 401 Rupees, on exe-
" cuting to him a lease of mouzahs Chutruncrain,
" &c., for five years from 1241 to 1246, at an an-
" nual rent of 51 Rupees. The plaintiff continued
" in possession under this to 1247 ; when he was
" ejected, in consequence of some dispute, by order
" of the Magistrate. He then instituted the pre-
" sent action to recover his principal and interest,
" laying his suit at Rupees 606-3-8.

" The defence was that the lessors had never

" ডিক্রী দাখিল করিতে ফরিয়াদীর প্রতি হুকুম হইয়া-
" ছিল এবং সে ব্যক্তি ছয় সপ্তাহপর্য্যন্ত তাহা না করাতে
" এই মোকদ্দমা নথীহইতে উঠাইয়া দেওয়া উচিত ছিল।

" অন্যান্য মোকদ্দমায় আমি দেখিয়াছিলাম যে এদে-
" শীয় কএক বিচারক ১৮৪১ সালের ২৯ আইনের
" অর্থের বিষয়ে অতি অপ্রকৃতরূপে অনুভব করিয়াছেন
" অতএব আমি সেই মোকদ্দমার রোয়দাদ তলব করি-
" লাম এবং তাহা অবলোকন করিয়া দেখিলাম যে ঐ
" হুকুম পূর্ব্বোক্ত দিবসে দেওয়া গিয়াছিল বটে কিন্তু
" তৎপরে ১৯ মার্চ তারিখে আসামীরা আদালতে উপ-
" স্থিত হইয়া আপনারদের জওয়াব দাখিল করিল এবং
" তাহার পর তাহার প্রত্যুত্তর দিতে ফরিয়াদীর প্রতি
" হুকুম হইল এবং সে ব্যক্তি ৮ আপ্রেল তারিখে তাহা
" দিল।

" আসামীরা স্বয়ং উপস্থিত হইয়া নালিশের জওয়াব
" দেওয়াতে ছিন্নদিনের বিষয় অতিক্রান্তিঃ ভঙ্গ হইল
" এবং তাহারদের জওয়াবের তারিখঅবধি মোকদ্দমার
" নূতন প্রকরণ হইল এবং ২৪ ফেব্রুআরি তারিখের
" হুকুম আর প্রবল থাকিল না। তাহা ইহাতে আরো
" স্পষ্ট দেখা যাইতেছে যে ফরিয়াদী আসামীরদের
" জওয়াবের প্রত্যুত্তর দেওনের পর ১৫ আপ্রিল তা-
" রিখে তাহার প্রতি সেই হুকুম পুনর্ব্বার দেওয়া গেল।
" ১৮৪১ সালের ২৯ আইনানুসারে ত্রুটি এই যে ছয়
" সপ্তাহপর্য্যন্ত কোন মোকদ্দমা অথবা আপীল নির্ব্বাহ-
" করণের সম্পূর্ণরূপে শৈথিল্যকরণ। যদ্যপি মোকদ্দমা
" অন্যান্য প্রকারে চলিতে থাকে তবে কোন এক হুকুম-
" মাত্রের প্রতিপালন না করা ঐ আইনক্রমে ত্রুটি বোধ
" হইতে পারে না এবং সুতরাং তৎপ্রযুক্ত ফরিয়াদী
" অথবা আপেলাণ্টের মোকদ্দমা ডিসমিসের যোগ্য
" হয় না।

" এই প্রকার গতিকে আমি খাস আপীল গ্রাহ্য করি
" এবং মোকদ্দমার দোষগুণঅনুসারে নিষ্পত্তি করিতে
" তাহা প্রধান সদর আমীনের নিকটে ফিরিয়া পাঠা-
" ইতেছি।"

---

১৮৪৭ সাল ১৫ মে।

এক মোকদ্দমায় হিসাবের বাদ দেওনের দাওয়া তত্ত্বাতে তাহার তজবীজ না হইয়া তাহা নূতন মোকদ্দমার হেতু বলিয়া অগ্রাহ্য করিলেন তাহাতে মোকদ্দমা ফিরিয়া পাঠান গেল।

রামলয়াল সিংহ। ফরিয়াদী।

মসমাৎ জয় কুমারী ও অন্যেরা। আসামী।

১৮৪৫ সালের ১৯ ডিসেম্বর তারিখে তিরহুতের সদর আমীন মহম্মদ মহামীদ যে নিষ্পত্তি করিলেন তাহা ১৮৪৬ সালের ১৪ ডিসেম্বর তারিখে ঐ জিলার প্রধান সদর আমীন নিয়ামৎ আলী খাঁ অন্যথা করিলেন তাঁহার নিষ্পত্তির উপর আসামীরা খাস আপীল গ্রাহ্য হওনের দরখাস্ত করাতে এই মোকদ্দমার শুনানি হইল।

তাহাতে সদর দেওয়ানী আদালতের জজ শ্রীযুত হকিন্স সাহেব নীচের লিখিত হেতু বলিয়া দরখাস্ত গ্রাহ্য করিলেন।

" ফরিয়াদী কহিল যে আসামীরা তাহাকে ছত্রনারা-
" য়ণপ্রভৃতি মৌজার ১২৪১ সালঅবধি ১২৪৬ সালপর্য্যন্ত
" বার্ষিক ৫১২ টাকা খাজানায় পাঁচ বৎসরের এক ইজারা
" লিখিয়া দিয়া তাহার স্থানে ৪০১২ টাকা কর্জ করিয়া-
" ছিল। ঐ মৌজা ১২৪৭ সালপর্য্যন্ত ফরিয়াদীর দখলে
" রহিল সেই সালে কোন বিবাদপ্রযুক্ত মাজিষ্ট্রেট সা-
" হেবের হুকুমক্রমে সেই ব্যক্তি বেদখল হইল। এই
" প্রযুক্ত আপনার আসল টাকা ও সুদ পাইবার জন্যে
" এই মোকদ্দমা উপস্থিত করিল এবং মোকদ্দমার
" মূল্য ৬০৬।৩৮ ধরিল।

" তাহাতে এই জওয়াব দেওয়া গেল যে ইজারাদেও-

"received a fraction of the rent; and that, were "an account taken, it would be found that the "debt had been more than paid off.

"The Sudder Ameen considering the defence "proved, dismissed the claim.

"The Principal Sudder Ameen was of opinion, "that the defence ought not to have been enquired "into; and that had the defendants any claim "against the plaintiff, on the grounds alleged by "them, they should have been left to the remedy "of a cross-suit against the plaintiff.

"The dictum of the Principal Sudder Ameen is "incorrect, and opposed to the practice of the "Courts. The defendants claimed as a set off the "rents of the identical lands on which the money "was advanced to them, and the payment of which "is provided for by deeds executed on the occasion "of the debt being incurred. The Principal Sud- "der Ameen should have gone into the merits of "the defence, and have given judgment according "to the evidence.

"I admit the special appeal, and remand the "case to the Principal Sudder Ameen for re-trial "as above directed."

---

May 27th, 1847.

The direction of a Principal Sudder Ameen to a Moonsiff to receive a supplemental plaint was declared to be illegal.

*Gour Kishore Dutt and others—Plaintiffs,*

versus

*Kishen Kinkur Sirkar—Defendant.*

This case was heard on the application of the defendant for the admission of a special appeal from the decision of Abbas Ali, Principal Sudder Ameen of Dacca, under date the 17th December, 1846, partially amending that of Ussadoollah, Moonsiff of Pulash, under date the 26th September, 1846.

In granting the application, the Court (present Mr. Hawkins,) recorded the following Certificate:

"This was an action brought by the plaintiffs to "set aside a sale of their estate, made by the Col- "lector in satisfaction of arrears of revenue due "thereon, on the ground of fraud on the part of "the petitioner (who was the agent of the plain- "tiffs) in paying in the revenue; and for other "reasons.

"The case was decided by the Moonsiff and the "Principal Sudder Ameen in favour of the plain- "tiffs, in regard to the reversal of the sale; with "an alteration of the Moonsiff's order, by the "Principal Sudder Ameen, in regard to the mesne "profits payable by the defendant to the plaintiffs.

"The special appeal is applied for on the ground, "first, that a sale for arrears of revenue is not re- "versible by the Civil Courts, on the grounds set "forth by the decrees of the Lower Courts; and, "secondly, that the mode of proceeding adopted by "the Lower Courts, in regard to a plaint incor-

" নিয়াত্রা খাজানার এক কপর্দ্দকও কখন পায় নাই এবং " যদি হিসাব করা যায় তবে দৃষ্ট হইবেক যে ঐ কর্জ্জ " পরিশোধ হইয়া তাহারদের কিছু পাওনা হই- " য়াছে।

" সদর আমীন বোধ করিলেন যে এই ওজরাব সা- " ব্যস্ত হইয়াছে অতএব দাওয়া ডিসমিস করিলেন।

" প্রধান সদর আমীন বোধ করিলেন যে ঐ ওজরাবের " বিষয় তজবীজ করা উচিত ছিল না এবং আসামীরা " যেং হেতু উপস্থিত করিল তৎপ্রযুক্ত যদি ফরিয়াদীর " উপর তাহারদের কোন দাওয়া থাকিত তবে উচিত ছিল " যে ফরিয়াদীর উপর প্রতিকূল নালিশ করিয়া তাহার " প্রতিকার চেষ্টা করে।

" প্রধান সদর আমীনের ফয়সলা ঠিক নহে এবং তাহা " আদালতের ব্যবহারের বিরুদ্ধ। যে ভূমির উপর আ- " সামীরদিগকে টাকা কর্জ্জ দেওয়া গিয়াছিল সেই ভূমির " খাজানা হিসাবে বাদ দিতে তাহারা দাওয়া করিল এবং " কর্জ্জ করণসময়ে তাহারা যে দলীল লিখিয়া দিয়াছিল " তাহাতেই ঐ খাজানা দেওয়া নির্দ্দিষ্ট ছিল অতএব " প্রধান সদর আমীনের উচিত ছিল যে ঐ ওজরাবের " দোষগুণ বিচার করিয়া সাক্ষ্যের অনুসারে মোকদ্দমা " ডিক্রী করেন।

" আমি খাস আপীল গ্রাহ্য করি এবং মোকদ্দমার " পূর্ব্ব নির্দ্দিষ্টমতে পুনর্বিচার হওনার্থ তাহা প্রধান সদর " আমীনের নিকটে ফিরিয়া পাঠাইতেছি।"

---

১৮৪৭ সাল ২৭ মে।

এক জন প্রধান সদর আমীন মুনসেফকে অবশেষ আরজী লইতে যে হুকুম দিলেন সদর আদালত তাহা বেআইনী কহিলেন।

গৌরকিশোর দত্ত ও অন্যেরা। ফরিয়াদী।

কৃষ্ণকিঙ্কর সরকার। আসামী।

১৮৪৬ সালের ২৬ সেপ্টেম্বর তারিখে পলাশের মুনসেফ আসদুল্লার ডিক্রীর এক ভাগ সংশোধন করিয়া ১৮৪৬ সালের ১৭ ডিসেম্বর তারিখে ঢাকার প্রধান সদর আমীন আব্বাস আলী যে ডিক্রী করিলেন তাহার উপর খাস আপীল গ্রাহ্য করণার্থ আসামী এক দরখাস্ত করিল এবং তৎসম্পর্কে এই মোকদ্দমার শুনানি হইল।

তাহাতে সদর দেওয়ানী আদালতের জজ শ্রীযুক্ত হকিন্স সাহেব দরখাস্ত গ্রাহ্য করণ সময়ে নীচের লিখিত সর্টিফিকট লিখিলেন।

" ফরিয়াদীরদের মহালে যে রাজস্ব বাকী পড়িয়াছিল " তাহা আদায় করণের নিমিত্তে কালেক্টর সাহেব মহাল " নীলাম করিলেন ঐ নীলাম অন্যথা করিবার জন্যে ফরি- " য়াদীরা আপনারদের মোক্তার অর্থাৎ দরখাস্তকারী " চাতুরী করিয়াছিল বলিয়া তৎপ্রযুক্ত এবং অন্যান্য " হেতুপ্রযুক্ত এই মোকদ্দমা উপস্থিত করিল।

" এই মোকদ্দমায় নীলাম অন্যথাকরণ বিষয়ে মুন- " সেফ এবং প্রধান সদর আমীন ফরিয়াদীরদের পক্ষে " ডিক্রী করিলেন কিন্তু ফরিয়াদীরদিগকে আসামীর যে " ওয়াসিলাৎ দেয় সেই বিষয়ে প্রধান সদর আমীন " মুনসেফের হুকুমের কিঞ্চিৎ পরিবর্ত্তন করিলেন।

"খাস আপীলের দরখাস্ত এইং হেতুতে হইয়াছে প্রথ- " মতঃ অধঃস্থ আদালতের ডিক্রীতে যেং কারণ লেখা আ- " ছে তৎপ্রযুক্ত দেওয়ানী আদালত রাজস্বের বাকী " আদায়ের নিমিত্তে যে নীলাম হয় তাহা অন্যথা করি- " তে পারেন না। এবং দ্বিতীয়তঃ যে আরজী অযথারূপে " প্রস্তুত হইয়া নথীর শামিল করা গিয়াছিল তাহার বি-

" rectly prepared and filed, was illegal; and that " the plaintiff should have been non-suited. The " facts on which this objection proceeds are as fol- " lows:—The suit should have been laid at three " times the sudder jumma, whereas it was valued " at the auction selling price. This was pleaded " by the petitioner in the first Court, and in appeal. " The Moonsiff over ruled the objection, and pro- " ceeded with the case; but the Principal Sudder " Ameen, before entering upon the merits of the " case in appeal, issued an injunction to the Moon- " siff to take a supplementary plaint from the plain- " tiffs in correction of the error. This was done. " Now, by Clause 3, Section 25, Regulation " XXIII. 1814, and Construction 1308, the Moon- " siff cannot receive a supplemental plaint; and " the Principal Sudder Ameen's order, desiring him " to do so, was illegal. This illegal act cannot le- " galize the original defect; and the plaintiffs hav- " ing valued their claim on a principle opposed to " the rule for valuation of plaints prescribed by " Schedule B, Regulation X. 1829, should have " been non-suited.

" Under these circumstances, it is unnecessary " for this Court to give any opinion upon the mer- " its of the case.

" I admit the special appeal, and remand the " case under Clause 2, Section 2, Regulation IX. " 1831, to the Principal Sudder Ameen, who will " proceed to dispose of it in the manner above " pointed out."

*Remarks.*

Adverting to Circular Order No. 23, dated 3d June, 1847, it is to be observed, that the principle of the valuation in the above case was erroneous. Had either three times the sudder jumma or the auction selling price been mis-calculated, the mistake might have been rectified.

## CIRCULAR ORDER OF THE SUDDER DEWANNY ADAWLUT.

### No. 32.

*To the Civil Judges in the Lower Provinces.*

A question having been raised, as to the necessity of swearing Ameens, appointed under the Circular Order No. 107, Lower Provinces 13th January, and Western Provinces 10th February, 1837, to the truth of the reports delivered in by them, the Courts of Sudder Dewanny Adawlut have ruled that, as Moonsiffs, who might be employed as Ameens by Section 50 to 53, Regulation XXIII. 1814, were not required to attest on oath the truth of their returns, because they had taken and subscribed an oath of Office as prescribed in Section 11, of that Regulation, it is, in like manner, unnecessary to swear Ameens to the truth of each separate return, after they have taken a general oath

" হতে অধস্থ আদালত যে প্রকার কার্য্য করিলেন তাহা " বেআইনী এবং ফরিয়াদীকে ননসুটকরা তাঁহারদের " উচিত ছিল। সেই বিষয়প্রযুক্ত এই আপত্তি হয় তাহা " এই২। মোকদ্দমার মূল্য সদর জমার তিনগুণ ধরা " উচিত ছিল কিন্তু তাহা না ধরিয়া নীলামের বিক্রয়ের " মূল্য ধরা গেল। দরখাস্তকারী এই ওজর প্রথম আদা- " লতে এবং আপীলের সময়ে করিয়াছিল কিন্তু মুনসেফ " ঐ ওজর গ্রাহ্য না করিয়া মোকদ্দমা নির্ব্বাহ করিতে লা- " গিলেন কিন্তু প্রধান সদর আমীন আপীলের সময়ে " মোকদ্দমার দোষগুণ বিচার করণের পূর্ব্বে ঐ ভুল সং- " শোধনের নিমিত্তে ফরিয়াদীদের স্থানে এক অবশেষ " আরজী লইতে মুনসেফের প্রতি হুকুম করিলেন। তা- " হাই হইল। কিন্তু ১৮১৪ সালের ২৩ আইনের ২৫ ধা- " রার ৩ প্রকরণ ও ১৩০৮ নম্বরী আইনের অর্থক্রমে মুন- " সেফ অবশেষ আরজী লইতে পারেন না অতএব ঐ আ- " রজী লইতে তাঁহাকে প্রধান সদর আমীন যে হুকুম করি- " লেন তাহা বেআইনী। কিন্তু এই বেআইনী কর্ম্মের দ্বারা " আসল ত্রুটি আইনসিদ্ধ হইতে পারে না এবং ফরি- " য়াদীরা ১৮২৯ সালের ১০ আইনের B চিহ্নিত তফ- " সীলে মোকদ্দমার মূল্য নিরূপণ করণের বিষয়ে যে " বিধান আছে তাহার বিরুদ্ধে আপনারদের দাওয়ার " মূল্য ধরিল অতএব তাহারদিগকে ননসুটকরা উচিত " ছিল।

" এই ২ গতিকে মোকদ্দমার দোষগুণ বিষয়ে আপনার- " দের মত জানাইতে সদর আদালতের আবশ্যক " নাই।

" আমি খাস আপীল গ্রাহ্য করি এবং ১৮৩১ সালের " ৯ আইনের ২ ধারার ২ প্রকরণানুসারে মোকদ্দমা " প্রধান সদর আমীনের নিকটে ফিরিয়া পাঠাইতেছি " এবং উপরে যেমত নির্দ্দিষ্ট হইয়াছে সেই মতে তিনি " মোকদ্দমা নিষ্পত্তি করিবেন।"

মন্তব্য কথা।

১৮৪৭ সালের ৩ জুন তারিখের ২৩ নম্বরী সরকুলর অর্ডরের উপলক্ষে ইহা দ্রষ্টব্য হইতেছে যে পূর্ব্বোক্ত মোকদ্দমার মূল্য নিরূপণের নিয়ম ঠিক ছিল না যদি সদর জমার তিনগুণের অথবা নীলামের বিক্রীত মূল্যের হিসাবে কোন ভুল ছিল তবে সেই ভুল সংশোধন হইতে পারি।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## সদর দেওয়ানী আদালতের সরকুলর অর্ডর।

### ৩২ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুক্ত দেওয়ানীর জজ সাহেব বরাবরেষু।

বাঙ্গলাপ্রভৃতি দেশের ১৮৩৭ সালের ১৩ জানুআরি তারিখের এবং পশ্চিম দেশের ১০ ফেব্রুআরি তারিখের ১০৭ নম্বরী সরকুলর অর্ডরঅনুসারে যেং আমীন নিযুক্ত হয় তাহারদের দাখিল করা রিপোর্টের সত্যতার বিষয়ে তাহারদিগকে শপথ করাওন আবশ্যক কি না ইহার জিজ্ঞাসা হওয়াতে উভয় সদর দেওয়ানী আদালতবিধান করিয়াছেন যে যে মুনসেফেরদিগকে ১৮১৪ সালের ২৩ আইনের ৫০ ধারাঅবধি ৫৩ ধারাপর্য্যন্তের বিধিতে আমীনী কর্ম্মে নিযুক্ত করিবার অনুমতি ছিল তাঁহারা ঐ আইনের ১১ ধারার নির্দ্দিষ্ট পদোপলক্ষের শপথ করিয়াছিলেন এবং শপথপত্রে সহী করিয়াছিলেন এতৎপ্রযুক্ত তাঁহারদের রিপোর্টের সত্যতার বিষয়ে তাঁহারদিগকে শপথ করাওনের আবশ্যক ছিল না। সেইরূপে আমীনেরা আদালতের আমলা হওয়াতে এবং কর্ম্মে মোকরর হওন সময়ে তাহারা আপন পদোপলক্ষের এক সাধারণ শপথ করিয়াছে এই নিমিত্তে প্রত্যেক রিপো-

of Office on their appointment, as they are Ministerial* Officers of the Court.

2. Section 54 of the Regulation cited, sanctions the deputation of the Ministerial Officers of the Courts to transact Ameen's duties; and the reports of such Officers, who have been on their appointment sworn according to Regulation XIII. 1793, and Regulation XII. 1803, or have subscribed the declaration substituted for oaths by Section 2, Regulation XVIII. 1817, may equally be received as evidence.

3. Upon this view of the law, the Courts deem it proper that Ameens, appointed under the Circular Order above mentioned, be uniformly required to subscribe, on their appointment, the declaration prescribed by Section 2, Regulation XVIII. 1817, and that when their reports are referred to as evidence, the fact of such subscription be set forth in the Decree, as indicated in Rule 8 of the Circular Order No. 8, dated the 12th February last.

4. Ameens appointed under the Circular, from whom such subscription may not have been required, are to be called upon to conform to the rule.

5. Persons deputed as occasional Ameens, not being sworn Ministerial Officers, are to attest on solemn declaration the truth of the reports delivered in by them, as enjoined by Section 17, Regulation IV. 1793, and Section 18, Regulation III. 1803.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, the 17th September, 1847.

---

## EDUCATION NOTICE.

The next Meeting of the Committee appointed for the Examination of Candidates for promotion and employment in the Education Department, will be held in the Hindoo College, on Saturday, the 20th of November, at 10 A. M.

Detailed particulars of the nature and extent of the Examination, the number of vacancies in the department, &c. &c., will be afforded by the Secretary to the Council of Education, to all Candidates on *personal* application.

By order,

Fred. J. Mouat, M. D.,

*Secy. Council of Education.*

Fort William, October 28, 1847.

---

## NOTIFICATIONS.

### ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

### APPOINTMENT.

*The 27th October,* 1847.

Baboo Mohun Lall Panday, who has obtained a diploma, to be Moonsiff of Burjorah, West Burdwan, in the room of Baboo Ramtunoo Roy, who has been removed as unworthy of further confidence.

* Construction 1271.

চৌর সহায়তার বিষয়ে তাহারদিগকে শপথ করাওনের আবশ্যক নাই।*

২। ঐ আইনের ৫৪ ধারাতে আদালতের আমলারদিগকে আমীনের কার্য্য নির্ব্বাহ করণের জন্যে প্রেরণ করিতে অনুমতি আছে এবং ঐ আমলারদের মধ্যে যাঁহারা কর্ম্মে নিযুক্ত হওনসময়ে ১৭৯৩ সালের ১৩ আইন এবং ১৮০৩ সালের ১২ আইনানুসারে শপথ করিয়াছেন অথবা ১৮১৭ সালের ১৮ আইনের ২ ধারাক্রমে শপথের পরিবর্ত্তে মুচলকাপত্রে সহী করিয়াছেন তাহারদের রিপোর্ট সাক্ষ্যস্বরূপ তদ্রূপে গ্রাহ্য হইতে পারে।

৩। আইনের এই তাৎপর্য্যে সদর আদালত ইহা উচিত বোধ করেন যে যে আমীনেরা পূর্ব্বোক্ত সরক্যুলর অর্ডরঅনুসারে নিযুক্ত হন তাঁহারদের প্রতি নিযুক্ত হওন সময়ে ১৮১৭ সালের ১৮ আইনের ২ ধারার নির্দ্দিষ্ট মুচলকাপত্রে স্বাক্ষর করিতে হুকুম হয় এবং যখন তাঁহারদের রিপোর্ট সাক্ষ্যস্বরূপ আমলে আনিতে হয় তখন গত ১২ ফেব্রুআরি তারিখের ৮ নম্বরী সরক্যুলর অর্ডরের ৮ বিধানের নির্দ্দিষ্টমতে ঐ মুচলকাপত্রে সহীর ক্রিয়া ডিক্রীর মধ্যে স্পষ্টরূপে লেখা যায়।

৪। যে আমীনেরা ঐ সরক্যুলর অর্ডরঅনুসারে নিযুক্ত হইয়াছেন কিন্তু এইপর্য্যন্ত মুচলকাপত্রে স্বাক্ষর করিবার হুকুম ছিল না তাঁহারদের প্রতি এই বিধানানুসারে কার্য্য করিতে হুকুম দিতে হইবেক।

৫। যে ব্যক্তিরা আদালতের আমলাস্বরূপ শপথ না করিয়া কিছু কালের জন্যে আমীনী কর্ম্মে নিযুক্ত হয় তাহারা যে রিপোর্ট দাখিল করে তাহার সত্যতার বিষয়ে ১৭৯৩ সালের ৪ আইনের ১৭ ধারা এবং ১৮০৩ সালের ৩ আইনের ১৮ ধারার নির্দ্দিষ্টমতে মুচলকাপত্র লিখিয়া দিবেক।

ডবলিউ কর্কপাট্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ১৭ সেপ্টেম্বর।

John C. Marshman, *Bengalee Translator.*

---

## বিদ্যাধ্যাপনের ইশ্‌তিহার।

বিদ্যাধ্যাপনের ডিপার্টমেণ্টে উচ্চ পদ প্রাপণের এবং কর্ম্মে নিযুক্ত হওনের আকাঙ্ক্ষকদের পরীক্ষার্থ কমিটির আগামি বৈঠক ২০ নবেম্বর তারিখ শনিবার বেলা দশ ঘণ্টার সময়ে হিন্দু কালেজে হইবেক।

পরীক্ষার প্রকার এবং যেপর্য্যন্ত পরীক্ষা হইবেক ও বিদ্যাধ্যাপনের ডিপার্টমেণ্টে কত পদ শূন্য আছে ইত্যাদি বিস্তারিত বৃত্তান্ত আকাঙ্ক্ষি যে কোন জন বিদ্যাধ্যাপনের কৌন্সেলের সেক্রেটারী সাহেবের নিকটে স্বয়ং উপস্থিত হইয়া জানিতে চাহেন তিনি তাঁহার স্থানে জানিতে পারিবেন।

হুকুমক্রমে।

এফ জে মৌআট।

বিদ্যাধ্যাপনের কৌন্সেলের সেক্রেটারী।

ফোর্ট উলিয়ম। ১৮৪৭ সাল ২৮ অক্টোবর।

---

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের হুকুম।

### নিয়োগ।

১৮৪৭ সাল ২৭ অক্টোবর।

শ্রীযুত বাবু রামতনু রায় বিশ্বাসের যোগ্য পাত্র না হওয়াতে পদচ্যুত হইয়াছেন তাঁহার স্থানে মোক্তারনামাপ্রাপ্ত শ্রীযুত বাবু মোহন লাল পাঁড়ে পশ্চিম বর্দ্ধমানের বড়জোড়ার মুনসেফ হইবেন।

* ১২৭১ নম্বরী আইনের অর্থ।

**LEAVE OF ABSENCE.**

*The 20th October*, 1847.

Muneeroodeen Ahmed, Moonsiff of Goalpara, for three months beyond the Dusserah Vacation.

B. J. COLVIN, *Register.*

ছুটী।

১৮৪৭ সাল ২০ অক্টোবর।

গোআলপাড়ার মুনসেফ শ্রীযুক্ত মনিরুদ্দীন আহমদ দশহরার বন্ধের অতিরিক্ত তিন মাসের ছুটী পাইয়াছেন।

বি জে কলবিন। রেজিষ্টর।

---

## রাজকর্ম্মে নিয়োগ।

১১০৪ নম্বর

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুম।

ছুটী।

১৮৪৭ সাল ১৬ অক্টোবর।

বীরভূমের আবকারীর সুপরিন্টেণ্ডেণ্ট শ্রীযুক্ত জি বি হামটন সাহেব (Mr. G. B. Hampton,) দশহরার বন্ধে দশ দিনের ছুটী পাইয়াছেন।

জিলা চব্বিশপরগণার প্রধান সদর আসিষ্টাণ্ট রেবিনিউ সরবেয়র শ্রীযুক্ত ডবলিউ এচ উইলসন সাহেব (Mr. W. H. Wilson,) স্বীয় কর্ম্মোপলক্ষে এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ১৮ অক্টোবর।

মুরশিদাবাদের ডেপুটী মাজিষ্ট্রেট শ্রীযুক্ত বাবু নবীনচন্দ্র মুখুয্যা স্বীয় কর্ম্মোপলক্ষে এক সপ্তাহের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ১৯ অক্টোবর।

জিলা চব্বিশপরগণার নিমকের এজেণ্ট শ্রীযুক্ত ডবলিউ পি পামর সাহেব (Mr. W. P. Palmer,) স্বীয় স্বাস্থ্য নিমিত্তে কেপে গমনার্থ দুই বৎসরের ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ১৬ অক্টোবর।

ভাগলপুরের সিবিল ও সেশন জজ শ্রীযুক্ত ডবলিউ এস আলেকজাণ্ডর সাহেব (Mr. W. S. Alexander,) বর্ত্তমান মাসের ৬ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

নোয়াখালির মাজিষ্ট্রেট শ্রীযুক্ত ই এফ লাটুর সাহেব (Mr. E. F. Lautour,) চাটিগাঁইন নামক বাষ্পীয় জাহাজে কলিকাতায় গমন করেন এমত রিপোর্ট করেন। ঐ জাহাজ বর্ত্তমান মাসের ৯ তারিখে আড্ডাটি সাহেব সমুদ্রে ছাড়িয়া আইসেন

১৮৪৭ সাল ২০ অক্টোবর।

মুঙ্গেরের কালেক্টর শ্রীযুক্ত ডবলিউ ট্রেবর্স সাহেব (Mr. W. Travers,) বর্ত্তমান মাসের ১১ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

আসামের ডেপুটী কমিসনর শ্রীযুক্ত মেজর জে মাথি সাহেব (Major J. Matthie,) বর্ত্তমান মাসের ৯ তারিখে দারেঙ্গসাহেবী কর্ম্মস্থলে আপন কর্ম্মস্থানে উপস্থিত হইয়াছেন এমত রিপোর্ট করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

১১১৭ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ৯ অক্টোবর।

শ্রীযুক্ত এল এস জাকসন সাহেব (Mr. L. S. Jackson,) পুলোপিনাঙ্গ ও সিংহপুর ও মালাকার শ্রীযুক্ত গবরনর সাহেবের আসিষ্টাণ্ট হইবেন।

১৮৪৭ সাল ২০ অক্টোবর।

শ্রীযুক্ত হোরেসিয়ো নেলসন সাহেব (Mr. Horatio Nelson,) পুলোপিনাঙ্গ ও সিংহপুর ও মালাকার শ্রীযুক্ত গবরনর সাহেবের আসিষ্টাণ্ট হইবেন।

[*Government Gazette, 2d November*, 1847.]

ছুটী।

১৮৪৭ সাল ২২ অক্টোবর।

দক্ষিণ পশ্চিমাঞ্চলে শ্রীযুক্ত গবরনর জেনরল বাহাদুরের প্রথম শ্রেণীর আসিষ্টাণ্ট শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট জে সি হটন সাহেব (Lieut. J. C. Haughton,) স্বীয় কর্ম্মোপলক্ষে দশ দিনের ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ২৩ অক্টোবর।

রঙ্গপুরের জজ শ্রীযুক্ত টি ওয়াইট সাহেব (Mr. T. Wyatt,) দারেঙ্গসাহেবী কর্ম্মস্থল হইতে প্রত্যাগমন করিয়া বর্ত্তমান মাসের ১৫ তারিখে আপনার কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুমক্রমে। এফ জে হালিডে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

১১৩৯ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ২২ অক্টোবর।

বীরভূমের মাজিষ্ট্রেট সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুক্ত জি এ পেপর সাহেব (Mr. G. A. Pepper,) ১৮২১ সালের ৩ আইনের ২ ধারার ৩ প্রকরণের নির্দ্দিষ্ট বিশেষ ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

১৮৪৭ সাল ২৬ অক্টোবর।

শ্রীযুক্ত ডবলিউ ব্লণ্ট সাহেব (Mr. W. Blunt,) কটকের মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট হইবেন।

ছুটী।

১৮৪৭ সাল ২৭ অক্টোবর।

মুরশিদাবাদের কালেক্টর শ্রীযুক্ত আর এফ হডসন সাহেব (Mr. R. F. Hodgson,) গত মাসের ২০ তারিখে যে ছুটী পান তদতিরিক্ত চিকিৎসকের সর্টিফিকেট ক্রমে এক মাসের ছুটী পাইয়াছেন।

রাজসাহীর সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুক্ত টি ডবলিউ উইলসন সাহেব (Mr. T. W. Wilson,) এক মাসের ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ২৭ অক্টোবর।

পাবনার জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত জে উইলর সাহেব (Mr. J. Wheler,) বর্ত্তমান মাসের ১৮ তারিখে আপন সিবিলতার ও খাজানাখানার ভার শ্রীযুক্ত এচ আথর্টন সাহেবের (Mr. H. Atherton,) স্থানে গ্রহণ করেন।

নিয়মিত ছুটী প্রাপণার্থিক যে সাহেবেরদের নাম বর্ত্তমান মাসের ১২ তারিখে প্রকাশ হয় তদতিরিক্ত ১৮৪৭। ৪৮ সালের নিয়মিত ছুটী প্রাপণার্থ নীচের লিখিত সাহেবেরদের দরখাস্ত অন্যকার তারিখপর্য্যন্ত পাওয়া গিয়াছে।

শ্রীযুক্ত জি এফ হার্বি সাহেব (Mr. G. F. Harvey,)

শ্রীযুক্ত জি এডমনষ্টোন সাহেব (Mr. G. Edmonstone,)

শ্রীযুক্ত আর এন ফার্কর্সন সাহেব (Mr. R. N. Farquharson,)

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

## LAND ADVERTISEMENT. ভূমিবিষয়ক ইশ্‌তিহার।

NOTICE is hereby given, that the Pottah of Chuck Chillee, situated within the limits of the Soonderbuns, the bonâ fide property of Government, will be put up for Public Sale at Noon, of Thursday, the 11th November, 1847, corresponding with 26th Kartick, 1254, B. S. The individual who will bid for the Pottah above the others, and will immediately pay to the Soonderbuns Commissioner the full amount of his purchase money, the Pottah will be drawn up in his name and will be made over to him with the confirmation of Government, and the said individual will become the Grantee of the said Chuck in every respect, and he will be subject to the conditions of the Pottah. It is further notified, that the intending purchasers wishing to see or be informed of the conditions of the Pottah, the present state of the Chuck, Map, &c., can see and be informed with its particulars on their personal attendance or through an Agent at this Office, and which will be moreover proclaimed at the time of sale.

OOMAKAUNT SEN, *Commissioner.*

Soonderbuns Commissioner's Office, Allipore, the 25th October, 1847.

### ইশ্‌তিহার।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে সুন্দরবনের সীমানার মধ্যে নিজ সরকারী চক চিলীর পাট্টা ১৮৪৭ সালের ১১ নবেম্বর তারিখ মোতাবেক বাঙ্গলা ১২৫৪ সালের ২৬ কার্ত্তিক বৃহস্পতিবার বেলা দুই প্রহরের সময়ে নীলাম হইবেক যে ব্যক্তি ঐ পাট্টার জন্যে অধিক ডাকিবেক ও খরীদের সমুদয় টাকা অবিলম্বে সুন্দরবনের কমিসানরকে দিবেক তাহার নামে পাট্টা করা যাইবেক ও গবর্ণমেণ্টের মঞ্জুরীক্রমে তাহাকে দেওয়া যাইবেক এবং সেই ব্যক্তি সর্ব্ব বিষয়ে ঐ চকভোগী হইবেক এবং পাট্টার সকল নিয়মে বদ্ধ থাকিবেক। আরো সম্বাদ দেওয়া যাইতেছে যে ঐ পাট্টার নিয়ম কি চকের বর্ত্তমান দশা কি নক্সা ইত্যাদি খরীদ করণাকাঙ্ক্ষী যে কেহ দেখিতে কি তাহার বিষয় জ্ঞাত হইতে চাহে সেই ব্যক্তি স্বয়ং অথবা মোক্তারের দ্বারা তাহা দেখিতে ও তদ্বিষয় জ্ঞাত হইতে পারে আরো নীলামের দিবসে ঐ পাট্টার নিয়ম ইত্যাদি প্রকাশ করা যাইবেক ইতি।

উমাকান্ত সেন। সুন্দরবনের কমিসানর।

সুন্দরবনের কমিসানরের দফতরখানা আলীপুর। ১৮৪৭ সাল ২৫ অক্টোবর।

## INSOLVENT COURT. খোয়াহীনেরদের আদালত।

### IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, bearing date the Twenty fifth day of October instant, the matters of the Petition of WILLIAM RICHARD ROBERTSON, sued by the name of W. R. Robertson, late of Chandneychoke Lane, in the Town of Calcutta, an Assistant in the Board of Customs, Salt and Opium, and late a Prisoner confined for debt in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act of the Ninth year of the Reign of his late Majesty King George the Fourth, entitled "an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies," are appointed to be heard on Saturday, the Fourth day of December next.

The names of the creditors of the said WILLIAM RICHARD ROBERTSON, appear in a Schedule filed in the Office of the Chief Clerk to which any Creditor may refer.

Calcutta, 28th October, 1847. PAUL and SMELT, *Insolvent's Attornies.*

### শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

কাষ্টম ও নিমক ও আপিমের বোর্ডের আসিষ্টাণ্ট কলিকাতা নগরের চাঁদনিচক গলি নিবাসি ডবলিউ আর রবর্টসন নামে মশহুর ওয়িলিয়ম রিচার্ড রবর্টসন সাহেব সম্প্রতি কলিকাতার সাধারণ জেলখানায় ঋণপ্রযুক্ত কয়েদ হইয়া ভারতবর্ষের খোয়াহীন ঋণিরদের উপকারার্থ আইন নামক মৃত চতুর্থ জর্জ রাজার অধিকারের নবম বৎসরের আইনের দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান অক্টোবর মাসের ২৫ তারিখে উক্ত আদালতে হুকুম হইল যে তাঁহার দরখাস্তের মর্ম্ম আগামি ডিসেম্বর মাসের ৪ তারিখ শনিবারে শুনা যাইবেক।

উক্ত ওয়িলিয়ম রিচার্ড রবর্টসন সাহেবের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া প্রধান ক্লার্ক সাহেবের সিরিশ্‌তায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

কলিকাতা ১৮৪৭। ২৮ অক্টোবর। পাউল ও স্মেল্ট। খোয়াহীনের উকীল।

NOTICE is hereby given, that by an order of the said Court, bearing date the Twenty-eighth day of October instant, the matters of the Petition of KHETTERCHUNDER DUTT, late of Sonagatchy, in the Town of Calcutta, formerly a Writer, and late a Broker, and now a Prisoner confined for debt in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act of the Ninth year of the Reign of his late Majesty King George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard on Saturday, the Fourth day of December next.

The names of the creditors of the said KHETTERCHUNDER DUTT appear in a Schedule filed in the Office of the Chief Clerk to which any creditor may refer.

Calcutta, 30th October, 1847. PAUL and SMELT, *Insolvent's Attornies.*

কলিকাতা নগরের সোণাগাছি নিবাসি পূর্ব্বে কেরাণী পরে দালাল ক্ষেত্রচন্দ্র দত্ত এক্ষণে কলিকাতার সাধারণ জেলখানায় ঋণপ্রযুক্ত কয়েদ হইয়া ভারতবর্ষের খোয়াহীন ঋণিরদের উপকারার্থ আইননামক মৃত চতুর্থ জর্জ রাজার অধিকারের নবম বৎসরের আইনের দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া




# গবর্নমেন্ট গেজেট

গবর্ণমেন্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, NOVEMBER 23, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ২৩ নবেম্বর।


## ACT.

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,

THE 6TH NOVEMBER, 1847.

The following Act is passed by the Honourable the President of the Council of India in Council on the 6th November, 1847, with the assent of the Right Honourable the Governor General of India, which has been read and recorded.

Ordered, that the Act be promulgated for general information.

ACT No. XVII. OF 1847.

*An Act for remedying a defect in the Law regarding undiscovered defaults in the prosecution of Suits.*

Whereas inconvenience has resulted from the rule that the discovery of defaults in the prosecution of suits and appeals brought in any Court of the East India Company, within the Territories subject to the Presidencies of Bengal and Madras, invalidates all proceedings in such suits and appeals, which may have been had since the occurrence of such default.

It is hereby enacted, that in the said Courts every default of a plaintiff or appellant, in all suits or appeals now pending or hereafter to be brought, and in all suits which have been decided but are still open to appeal, shall be held to be cured whenever the opposite party, passing over the default, shall have taken any step in the suit or appeal, and whenever the Court shall have passed judgment in the suit or appeal, whether such opposite party shall or shall not have taken any such step.

G. A. BUSHBY,
*Secy. to the Govt. of India.*

## আইন।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেন্ট।
লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল ৬ নবেম্বর।

ভারতবর্ষের শ্রীযুত গবরনর জেনরল বাহাদুরের সম্মতিক্রমে পশ্চাৎ লিখিত আইন ১৮৪৭ সালের ৬ নবেম্বর তারিখে ভারতবর্ষের কৌন্সেলের শ্রীযুত অনরবিল প্রেসীডেন্ট সাহেব হুজুর কৌন্সেলে জারী করিলেন। শ্রীযুত গবরনর জেনরল বাহাদুরের ঐ সম্মতিপত্র পাঠ হইয়া কৌন্সেলের বহীতে অর্পণ হইয়াছে।

হুকুম হইল যে এই আইন সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল ১৭ আইন।

মোকদ্দমা নির্ব্বাহকরণের সময়ে প্রকাশ না হওয়া ত্রুটির বিষয়ে আইনে যে দোষ আছে তাহা সুধরাইবার আইন।

যেহেতুক এমত বিধান আছে যে বাঙ্গলা ও মান্দ্রাজ রাজধানীর অধীন দেশস্থ কোম্পানি বাহাদুরের কোন আদালতে উপস্থিতহওয়া কোন মোকদ্দমার কিম্বা আপীলের বিষয়ে যদি এমত দৃষ্ট হয় যে তাহা নির্ব্বাহ করণেতে ত্রুটি হইয়াছিল তবে ঐ ত্রুটি হওনের পরে ঐ মোকদ্দমার কিম্বা আপীলের যে সকল কার্য্য হয় তাহা অসিদ্ধ এবং যেহেতুক এই বিধানেতে অনেক ক্লেশ হইয়াছে।

অতএব ইহাতে হুকুম হইল যে উক্ত আদালতে যে সকল মোকদ্দমা কিম্বা আপীল এক্ষণে উপস্থিত আছে কিম্বা উত্তর কালে উপস্থিত করা যায় এবং যে সকল মোকদ্দমা নিষ্পত্তি হইয়াছে কিন্তু তাহার উপর আপীল হইতে পারে সেই সকল মোকদ্দমার ফরিয়াদী কিম্বা আপেলান্ট কোন ত্রুটি করিলে যদি অন্য পক্ষ সেই ত্রুটি না ধরিয়া মোকদ্দমার কিম্বা আপীলের কোন কার্য্য করে অথবা সেই অন্য পক্ষ সেইমত কোন কার্য্য করিলে বা না করিলে যদি সেই মোকদ্দমায় কিম্বা আপীলে আদালত ডিক্রী করিয়াছেন তবে ঐ ত্রুটি খণ্ডন হইয়াছে এমত জ্ঞান করিতে হইবেক ইতি।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেন্টের সেক্রেটারী।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## DRAFT OF ACT.

**Act No. —— of 1847.**

*To enable the Commissioners who may be appointed under Act XVI. of 1847, to purchase and hold real or personal property for the improvement of the Town of Calcutta.*

(*Continued from Page 592.*)

XXVIII. And it is enacted, that in every such inquiry as aforesaid the said Sheriff shall preside, and the party or parties claiming compensation from the said Commissioners shall be deemed the plaintiff or plaintiffs as the case may be, and shall have all such rights and privileges as the plaintiff is entitled to in the trial of actions at law in the Court of Queen's Bench at Westminster, and if the said Commissioners or any person interested in the said lands, buildings or tenements so request in writing, the said Sheriff shall summon before him, any person who shall by the said Commissioners, or any person interested as aforesaid be considered necessary to be examined as a witness touching the matters in question, and on the like request the said Sheriff shall order the said jury to view the place or matter in controversy in like manner as views may be had in the trial of actions at law in the Court of Queen's Bench at Westminster.

XXIX. And it is enacted, that if the said Sheriff make default in any matter hereinbefore required to be done by him in relation to any such trial or inquiry as aforesaid, he shall forfeit and pay the sum of Five Hundred Rupees for every such offence, and such penalty shall be recoverable by the said Commissioners by an action of debt or on the case in the said Supreme Court, and if any person summoned and returned upon any jury under this Act, whether common or special, do not appear, or if appearing do refuse to make such lawful oath or affirmation as the said Sheriff may require, or in any other manner wilfully neglect his duty, he shall unless he shew reasonable excuse for the said default or neglect to the satisfaction of the said Sheriff, forfeit a sum not exceeding One Hundred Rupees, and every such penalty as aforesaid payable by a Sheriff or juryman as aforesaid shall be applied in satisfaction of the costs of the said inquiry so far as the same will extend, and in addition to the penalty hereby imposed as aforesaid every such juryman shall in all respects be subject to the same regulations, pains and penalties as if such jury were returned for a trial in the said Supreme Court.

XXX. And it is enacted, that if any person who shall have been duly summoned to give evidence upon any such inquiry, and to whom a tender of his reasonable expenses shall have been made, fail to appear at the time and place specified in the summons without sufficient cause, or if any person whether summoned or not who shall appear as a witness on any such inquiry refuse to be ex-

## আইনের মুসাবিদা।

**ইঙ্গরেজী ১৮৪৭ সাল —— আক্ট।**

১৮৪৭ সালের ১৬ আইনঅনুসারে যে কমিস্যনরেরা নিযুক্ত হন্ তাঁহারদিগকে কলিকাতা শহর উত্তম করণার্থ স্থাবর অথবা অস্থাবর সম্পত্তি ক্রয় করণের ক্ষমতা দেওনের আইন।

(৫৯২ পৃষ্ঠাহইতে চলিতেছে।)

২৮ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এইমত প্রত্যেক সুরতহালে উক্ত সরিফ সাহেব সভাপতি হইবেন এবং যে ব্যক্তি বা ব্যক্তিরা উক্ত কমিস্যনরেরদের স্থানে ক্ষতিপূরণের দাওয়া করেন তাঁহারা ফরিয়াদী বা ফরিয়াদিসকলের ন্যায় জ্ঞান হইবেন এবং শ্রীশ্রীমতী মহারাণীর ওএষ্টমিনষ্টর শহরের আদালতে আইনসম্পর্কীয় নালিশের বিচারে ফরিয়াদীর যে সকল হক ও ক্ষমতা আছে এই সুরতহালে ফরিয়াদীর সেই সকল হক ও ক্ষমতা থাকিবেক এবং যদি ঐ কমিস্যনরেরা অথবা ঐ ভূমি বা বাটী কি ঘরদ্বারের সংক্রান্তস্বার্থযুক্ত কোন ব্যক্তি লিখনের দ্বারা ঐ সরিফ সাহেবের নিকটে প্রার্থনা করেন তবে বিরোধি বিষয়ে যে কোন ব্যক্তির সাক্ষিস্বরূপ জোবানবন্দী লইতে ঐ কমিস্যনরেরা অথবা পূর্ব্বোক্ত প্রকারে ঐ স্বার্থযুক্ত কোন ব্যক্তি উচিত বোধ করেন তাঁহাকে সরিফ সাহেব তলব করিবেন এবং সেইরূপ প্রার্থনাক্রমে যেরূপ শ্রীশ্রীমতী মহারাণীর ওএষ্টমিনষ্টর শহরের আদালতে আইনের পক্ষে নালিশের বিচারের সময়ে সরেজমীনে দর্শন হইতে পারে সেইরূপে ঐ সরিফ সাহেব ঐ জুরিরদিগকে বিরোধি স্থান অথবা বিষয়ের সরেজমীনে দর্শন করিতে হুকুম দিতে পারেন ইতি।

২৯ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্ত কোন মোকদ্দমার অথবা তজবিজের সম্পর্কে পূর্ব্বলিখিত কোন বিষয়ে সরিফ সাহেবের যাহা কর্ত্তব্য সেই বিষয়ে যদি উক্ত সরিফ সাহেব ত্রুটি করেন তবে প্রত্যেক অপরাধের নিমিত্তে তিনি ৫০০২ টাকা জরীমানা দিবেন এবং ঐ জরীমানার টাকা উক্ত কমিস্যনরেরা উক্ত সুপ্রিম কোর্টে কর্জের নালিশ অথবা সেই বিশেষবিষয়ে নালিশক্রমে আদায় করিবেন। এবং এই আইনক্রমে সাধারণ অথবা বিশেষ জুরিতে যে কোন ব্যক্তির তলব হয় এবং যে কোন ব্যক্তি নিযুক্ত হন্ সেই ব্যক্তি যদি উপস্থিত না হন অথবা উপস্থিত হইলে যদি সরিফ সাহেব আইনক্রমে যে শপথ কি স্বীকৃতি করাইতে পারেন তাহা করিতে অস্বীকৃত হন অথবা অন্য প্রকারে জানিয়া শুনিয়া আপনার কর্ত্তব্য কর্ম্মের ত্রুটি করেন তবে সেই কসুর অথবা ত্রুটির বিষয়ে উক্ত সরিফ সাহেবের সন্তোষজনক যুক্তিসিদ্ধ কারণ না দর্শাইলে সেই ব্যক্তির ১০০২ টাকার অনধিক জরীমানা হইবেক এবং সরিফ সাহেব অথবা জুরির অন্তঃপাতি ব্যক্তি পূর্ব্বোক্তমতে যে জরীমানা দেন্ তাহা সেই টাকার সংখ্যাপর্য্যন্ত ঐ তজবিজের খরচাতে অর্পণ হইবেক এবং ইহার দ্বারা পূর্ব্বোক্তমতে যে জরীমানার হুকুম হইয়াছে তাহার অতিরিক্ত এইরূপ প্রত্যেক জুরি ব্যক্তির উক্ত সুপ্রিম কোর্টে মোকদ্দমার বিচার করণার্থ তলব হইলে যে নিয়মের অধীন ও যে দণ্ড ও যন্ত্রণাদায়ীর যোগ্য হইতেন সর্ব্বতোভাবে সেই নিয়মের অধীন হইবেন ও সেই দণ্ড এবং যন্ত্রণাদায়ীর যোগ্য হইবেন ইতি।

৩০ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এইরূপ কোন তজবিজে সাক্ষ্য দেওনার্থ কোন ব্যক্তির রীতিমতে তলব হইলে এবং তাহাকে তাহার ওয়াজিবী খরচ দেওয়ার প্রস্তাব হইলে সেই সাক্ষী যদি উপযুক্ত কারণ বিনা সমনে নির্দ্দিষ্ট সময় ও স্থানে হাজির হইতে ত্রুটি করে অথবা যদি কোন ব্যক্তি সমন হইলে কি না হইলে এইমত কোন তজবিজে সাক্ষিস্বরূপ উপস্থিত হয় এবং বিরোধি বিষয়ে শপথ অথবা স্বীকৃতিপূর্ব্বক জোবানবন্দী

amined on oath or affirmation touching the subject matter in dispute, every person so offending shall forfeit and pay to the party aggrieved thereby, a sum not exceeding one hundred rupees, and that any person examined on oath or affirmation touching the subject matter in dispute who shall wilfully and falsely state any matter which if wilfully and falsely stated by such person in any Court of Justice in which such subject matter might be in dispute, would amount to wilful and corrupt perjury, shall be guilty of wilful and corrupt perjury.

XXXI. And it is enacted, that the said Commissioners shall give to all parties interested in any lands, buildings, or tenements concerning or relating to which an inquiry hath been appointed to be held by the said Sheriff, notice of the time and place of such inquiry, not less than ten days before the same is to be held, and the said notice shall be in writing, and shall be served on each of the said parties personally or left at his last known place of abode in the said Town, or if he have no such place of abode then the said notice of every such person shall be twice publicly advertised in one or more of the Newspapers published within the said Town.

XXXII. And it is enacted, that if at any such inquiry any party claiming compensation shall fail to appear in person or by his Counsel or Agent, such inquiry shall not be proceeded with so far as concerns the compensation claimed by such absent party, but the compensation to be paid by the said Commissioners to such absent party shall be settled and determined by a Surveyor to be named and appointed by any two of the Magistrates of Calcutta without prejudice to such inquiry then and there proceeding before such Sheriff, so far as concerns any compensation claimed by any other party or parties interested in such compensation in respect of the same premises who shall so appear.

XXXIII. And it is enacted, that before any jury shall proceed on any such inquiry as aforesaid to inquire of and assess compensation or damages in respect of which their verdict is to be given, they shall make oath, or if they object to make oath they shall make a solemn affirmation that they will truly and faithfully inquire of and assess such compensation or damages, and the said Sheriff shall administer such oaths and affirmations as well as the oaths and affirmations of all persons called upon to give evidence.

XXXIV. And it is enacted, that where such inquiry aforesaid shall relate to the value of any lands, buildings, or tenements to be purchased, and also to compensation claimed for injury done or to be done to any other lands, buildings, or tenements held therewith, the jury shall deliver their verdict separately for the sum of money to be paid for the purchase of the lands, buildings, or tenements required by the said Commissioners, or of any interest therein belonging to the party or parties with whom the question of disputed compensation shall have arisen, or which under the provisions herein contained he is enabled to sell or convey, and for

দিতে স্বীকার না করে তবে সেই অস্বীকারের দ্বারা যে ব্যক্তির ক্ষতি হয় তাঁহাকে ঐ অপরাধি ব্যক্তি ১০০৲ টাকার অনধিক জরীমানা দিবেক এবং বিরোধি বিষয়ে যে কোন ব্যক্তি শপথ কিম্বা মুক্তিপূর্ব্বক জোবানবন্দী দেয় সেই ব্যক্তি যদি জানিয়া শুনিয়া এমত কিছু মিথ্যা কহে যে কোন আদালতে উপস্থিত থাকা সেইপ্রকার বিরোধি বিষয়ে সেইরূপ মিথ্যা এজহার দিলে তাহা স্বেচ্ছাপূর্ব্বক মিথ্যা শপথের অপরাধ হইত তবে সেই ব্যক্তি মিথ্যা শপথের অপরাধী হইবেক ইতি।

৩১ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে ভূমি ও বাটী এবং এমারতের বিষয়ে উক্ত সরিফ সাহেব তদারকের নিরূপণ করিয়াছেন সেই ভূমিপ্রভৃতিতে যে সকল ব্যক্তির ক্ষতিবৃদ্ধি আছে তাঁহারদিগকে ঐ কমিসানরেরা ঐ তদারকের সময় ও স্থানের এত্তেলা তাহার অন্যূন দশ দিবস থাকিতে দিবেন এবং উক্ত এত্তেলা লিখনের দ্বারা দেওয়া যাইবেক এবং তাহা প্রত্যেক ব্যক্তির নিজের উপর জারী হইবেক অথবা উক্ত শহরে তাহার যে শেষ বাসস্থান জ্ঞাত হওয়া যায় সেই স্থানে ঐ এত্তেলা দেওয়া যাইবেক অথবা যদি তাহার এইরূপ কোন বাসস্থান না থাকে তবে এমত প্রত্যেক ব্যক্তির বিষয়ে ঐ শহরের মধ্যে প্রকাশিত এক বা ততোধিক সম্বাদপত্রে দুইবার ঐ এত্তেলা প্রকাশ হইবেক ইতি।

৩২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে ব্যক্তি ক্ষতিপূরণের দাওয়া করেন সেই ব্যক্তি যদি স্বয়ং সেই তদারকেতে উপস্থিত না হন অথবা কোন উকীল কি মোক্তার নিযুক্ত না করেন তবে ঐ অবর্ত্তমান ব্যক্তির ক্ষতিপূরণের দাওয়ার সম্পর্কে ঐ তদারক নির্ব্বাহ হইবেক না। কিন্তু ঐ অবর্ত্তমান ব্যক্তিকে যে ক্ষতিপূরণের টাকা কমিসানরদিগের দিতে হয় তাহা শহর কলিকাতার কোন দুই জন মাজিস্ত্রেট সাহেবের মনোনীত ও নিযুক্ত সরবেয়রের দ্বারা ধার্য্য ও নিরূপণ হইবেক। এবং সেই ভূমিপ্রভৃতির বাবতে ঐ ক্ষতিপূরণের বিষয়ে অন্য যে ব্যক্তি বা ব্যক্তিরা লিপ্ত থাকেন এবং উপস্থিত হন তাঁহারদের ক্ষতিপূরণের দাওয়ার সম্পর্কে সরিফ সাহেবের সম্মুখে যে তদারক হইতেছে সেই তদারকের বিঘ্ন তৎপ্রযুক্ত হইবেক না ইতি।

৩৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে ক্ষতিপূরণ অথবা লোকসানের বিষয়ে ঐ জুরিরদের ফয়সলা দিয়া নিষ্পত্তি করিতে হয় সেই ক্ষতিপূরণ কি লোকসানের বাবতে তাঁহারদের তদারক করণের পূর্ব্বে তাঁহারা সেই ক্ষতিপূরণ বা লোকসানের বিষয়ে যথার্থমতে এবং বিশ্বস্তরূপে তদারক ও ধার্য্য করিতে শপথ করিবেন অথবা শপথকরণের বিষয়ে তাঁহারদের কোন আপত্তি থাকিলে তাঁহারা প্রতিজ্ঞা করিবেন এবং সেই শপথ ও মুক্তি সরিফ সাহেব করাইবেন এবং যে সকল ব্যক্তির সাক্ষ্য দেওনার্থে তলব হয় তাহারদিগকেও ঐ শপথ ও মুক্তি করাইবেন ইতি।

৩৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে খরীদ করিবার যোগ্য কোন ভূমি কি বাটী অথবা এমারতের মূল্যের বিষয়ে এবং তাহার নিকটস্থ কোন ভূমি কি বাটী অথবা এমারতে যে অপচয় হইয়াছে কিম্বা হইবার সম্ভাবনা আছে তাহার দাওয়া হওয়া ক্ষতিপূরণের বিষয়ে যদি ঐ তদারক হয় তবে যে ব্যক্তি ক্ষতিপূরণের বিষয়ে বিরোধ উপস্থিত করিয়াছিলেন অথবা যে ব্যক্তি এই আইনের বিধিক্রমে সেই ভূমি বিক্রয় ও হস্তান্তর করিতে পারেন সেই ব্যক্তির যে ভূমি বা বাটী কি এমারৎ উক্ত কমিসানরেরদের আবশ্যক হয় তাহার খরীদের বা তাহার কোন অংশের খরীদের যে টাকা দিতে হইবেক তাহার বিষয়ে জুরিরা এক স্বতন্ত্র ফয়সলা করিবেন এবং ঐ ব্যক্তির বা ব্যক্তিরদের অন্য ভূমি বা বাটী কি এমারৎ-

the sum of money to be paid by way of compensation for the damage if any sustained or to be sustained by the said party or parties by reason of the severing of the lands, buildings, or tenements, taken from the other lands, buildings, or tenements of the said party or parties, or otherwise injuriously affecting such last mentioned lands, buildings, or tenements by the exercise of the powers conferred by this Act.

XXXV. And it is enacted, that the Sheriff before whom such inquiry as aforesaid shall be held shall give judgment for the purchase money or compensation assessed by such jury as aforesaid, and the verdict and judgment shall thereupon be signed by such Sheriff, and being so signed shall be delivered to and kept by the Keeper of the Records in the said Supreme Court among the Records of the said Supreme Court, and such verdicts and judgments shall be deemed Records, and the same or true copies or exemplifications thereof shall be good evidence in all Courts and elsewhere, and all persons may inspect the said verdicts and judgments, and may have copies or exemplifications thereof, or extracts therefrom, on paying for each inspection of any such verdict and judgment the sum of Eight Annas, and for every one hundred words copied or extracted therefrom Four Annas, which copies, exemplifications or extracts the said Keeper of the Records is hereby required to make out and sign and certify the same to be true.

XXXVI. And it is enacted, that on every such inquiry before a jury as aforesaid where the verdict of the jury shall be given for a greater sum than the sum previously offered by the said Commissioners, all the costs of such inquiry shall be borne by the said Commissioners, but if the verdict of the jury shall be for the same or less sum than the sum previously offered by the said Commissioners one-half of the costs of summoning, impanelling and returning the jury and of taking the inquiry and recording the verdict and judgment thereon shall be defrayed by the parties claiming the said compensation or purchase money, and the other half by the said Commissioners, and each party shall bear his own costs other than as aforesaid incident to such inquiry.

XXXVII. And it is enacted, that the costs of any such inquiry as aforesaid shall, in case of differences arising regarding the same, be settled by the Taxing Officer of the said Supreme Court on the application of either party, and such costs shall include all reasonable costs, charges and expenses incurred in summoning, returning and impanelling the jury, taking the inquiry, the attendance of witnesses, the employment of Counsel and Attornies, the recording the verdict and judgment thereon and otherwise incident to such inquiry.

XXXVIII. And it is enacted, that if any such costs shall be payable by the said Commissioners, and if within seven days after demand duly made at the Office of the Clerk of the said

হইতে ঐ বাটী বা ভূমি কি এমারৎ যতন্ত্র করণপ্রযুক্ত ঐ ব্যক্তির বা ব্যক্তিরদের যে কোন ক্ষতি হয় বা হইবার সম্ভাবনা আছে কিম্বা এই আইনের দত্ত ক্ষমতানুসারে করা কোন কার্য্যপ্রযুক্ত তাঁহারদের বাটী বা ভূমি কি এমারতের যে কোন ক্ষতি হয় তাহা পূরণকরণার্থে যে টাকা দেয় তাহারও এক যতন্ত্র ফয়সলা জুরিরা করিবেন ইতি।

৩৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে শরিফ সাহেবের সম্মুখে পূর্ব্বোক্তমতে ঐ তদারক হয় তিনি পূর্ব্বোক্তমতে জুরির দ্বারা ধার্য্যহওয়া খরীদ বা ক্ষতিপূরণের টাকার বিষয় নিষ্পত্তি করিবেন এবং ঐ ফয়সলা ও নিষ্পত্তিপত্রে সরিফ সাহেব দস্তখৎ করিবেন এবং সেইরূপে দস্তখৎ হইলে উক্ত সুপ্রিম কোর্টের রিকার্ডরাখনিয়া সাহেবের নিকটে তাহা দাখিল হইবেক এবং ঐ সাহেব তাহা উক্ত সুপ্রিম কোর্টের রিকার্ডের মধ্যে রাখিবেন এবং ঐ ফয়সলা ও নিষ্পত্তি রিকার্ডের ন্যায় জ্ঞান হইবেক এবং ঐ রিকার্ড অথবা তাহার যথার্থ নকল কিম্বা নিদর্শন নকল আদালতে এবং সর্ব্বত্র উত্তম প্রমাণের ন্যায় জ্ঞান হইবেক এবং সকল ব্যক্তি ঐ ফয়সলা এবং নিষ্পত্তি পত্র দেখিতে পারিবেন এবং তাহার নকল অথবা নিদর্শন কি চুম্বক পাইতে পারিবেন কিন্তু ঐরূপ ফয়সলা ও নিষ্পত্তি নিদর্শনের নিমিত্তে তাঁহারা ।০ আনা করিয়া দিবেন এবং তাহাহইতে নকল করা অথবা চুম্বক লওয়া একং শত কথার নিমিত্তে ।০ আনা করিয়া দিবেন এবং ঐ নকল অথবা নিদর্শন কি চুম্বক প্রস্তুত করিতে ও তাহাতে সহী করিতে ও তাহা যথার্থ ইহা জ্ঞাপন করিতে ঐ রিকার্ডরাখনিয়া সাহেবের প্রতি হুকুম দেওয়া গেল ইতি।

৩৬ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্তমতে জুরির এইরূপ প্রত্যেক তদারক হইলে যে টাকা উক্ত কমিস্যনরেরা তাহার পূর্ব্বে দিতে স্বীকার করিয়াছিলেন তাহাহইতে অধিক টাকা যদি জুরিরা ধার্য্য করেন্ তবে ঐ তদারকের সকল খরচা ঐ কমিস্যনরেরা দিবেন কিন্তু ঐ কমিস্যনরেরা যে টাকা পূর্ব্বে দিতে স্বীকার করিয়াছিলেন যদি তত্তুল্য অথবা তদপেক্ষা অল্প টাকা ধার্য্য হয় তবে জুরি তলব করণ এবং ধার্য্য করণ ও নিরূপণ করণের এবং তদারক করণের এবং ফয়সলা ও নিষ্পত্তি রিকার্ড করণের যে খরচা লাগে তাহার অর্দ্ধেক ক্ষতিপূরণ অথবা খরীদের টাকার দাওয়াকরনিয়া ব্যক্তিরা দিবেন এবং অপর অর্দ্ধেক উক্ত কমিস্যনরেরা দিবেন; এবং ঐ তদারকের পূর্ব্বোক্ত খরচাব্যতিরেকে যদি অন্য খরচা লাগে তবে উভয় পক্ষ সেইরূপ আপনং খরচা দিবেন ইতি।

৩৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্ত তদারকের খরচার বিষয়ে যদি কিছু বিবাদ হয় তবে উভয় পক্ষের কোন এক ব্যক্তির দরখাস্তক্রমে উক্ত সুপ্রিম কোর্টের " টাক্সিং আফিসর " নামক কর্ম্মকারক তাহা নিষ্পত্তি করিবেন এবং তদারককারি জুরির তলব ও নিরূপণ ও নিযুক্ত করণের এবং সাক্ষিরদিগকে হাজির করণের ও কৌন্সেলী ও উকীল রাখণের এবং ফয়সলা ও নিষ্পত্তি রিকার্ড করণের এবং প্রকারান্তরে ঐ তদারকসম্পর্কীয় যে সকল ওয়াজিবী খরচ ও টাকা লাগে তাহা ঐ খরচার মধ্যে ধরা যাইবেক ইতি।

৩৮ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যদি সেই প্রকার কোন খরচা উক্ত কমিস্যনরেরদের দ্বারা দেয় হয় এবং উক্ত কমিস্যনরেরদের মুহুরীর দপ্তরে তাহার রীতিমত দাওয়া হইলে পর যদি সাত দিবসের মধ্যে তাহা

Commissioners such costs be not paid to the party entitled to receive the same, they may and shall be recoverable by distress, and on application to any Magistrate of Calcutta he shall issue his warrant accordingly, and if any such costs shall be payable by the owner of any lands, buildings or tenements, or of any interest therein the same may be deducted and retained by the said Commissioners out of any money awarded by the jury to such owner, or determined by the valuation of a Surveyor under the provision hereinafter contained, and the payment or deposit of the remainder, if any, of such money shall be deemed payment and satisfaction of the whole thereof, or if such costs shall exceed the amount of the money so awarded or determined the excess may and shall be recoverable by distress, and on application to any Magistrate of Calcutta he shall issue his warrant accordingly.

XXXIX. And it is enacted, that if either party in such case of disputed compensation as aforesaid desires such question to be tried before a special jury, such question shall be so tried, provided that notice of such desire if given by the other party be given to the said Commissioners before they have issued their warrant as aforesaid to the Sheriff, and for that purpose the said Commissioners shall by their warrant to the Sheriff require him to nominate a special jury of five jurors for such trial, and thereupon the Sheriff shall as soon as conveniently may be after the receipt by him of such warrant summon the said Commissioners, and the said other party to appear before him by themselves or their Attornies at some convenient time and place to be appointed by him for the purpose of nominating a special jury (not being less than five nor more than eight days from the service of such summons,) and at the time and place so appointed the said Sheriff shall proceed to nominate and strike a special jury in the manner in which such juries shall be required by the Rules and Orders of the said Supreme Court for trials in the said Court, except as far as such Rules may be inconsistent with the number of which the juries under this Act are to consist, and the said Sheriff shall appoint a day not later than the eighth day after the striking of such jury for the parties or their Agents to appear before him to reduce the number of such jury, and thereof shall give four days' notice to the said Commissioners, and the said other party, and on the day so appointed the Sheriff shall proceed to reduce the said special jury to the number of eight in the manner used and accustomed in the said Supreme Court.

XL. And it is enacted, that the special jury on such inquiry as last aforesaid shall consist of five of the said eight who shall first appear on the names being called over, the said Commissioners and the said other party having respectively their lawful challenges against any of the said jurymen, and if a full jury of five do not appear and if after such challenges a full jury of five do not remain,

ঐ খরচাপাওনিয়া ব্যক্তিকে না দেওয়া যায় তবে তাহা ক্রোকের দ্বারা আদায় হইতে পারে ও হইবেক এবং কলিকাতার কোন মাজিস্ট্রেট সাহেবের নিকটে দরখাস্ত হইলে তিনি তদনুসারে ওয়ারেন্ট যাহির করিবেন। এবং যদি সেই খরচা কোন ভূমি বা বাটী কি এমারতের মালিকের অথবা সেই ভূমিপ্রভৃতির সত্ত্বের মালিকের দেয় হয় তবে ঐ মালিককে যে টাকা দিতে জুরিরা স্থির করিয়াছিলেন অথবা পশ্চাৎ লিখিত বিধির অনুসারে সরবেয়র যে মূল্য ধার্য্য করিয়াছিলেন তাহাহইতে উক্ত কমিস্যনরেরা সেই খরচা বাদ দিতে পারেন ও আপন হাতে রাখিতে পারেন। তৎপরে যদি কোন টাকা দেয় থাকে তবে সেই টাকা দেওয়া গেলে অথবা আমানৎ হইলে তাহা সম্পূর্ণ টাকা পরিশোধের ন্যায় জ্ঞান হইবেক। কিন্তু যে টাকা জুরি অথবা সরবেয়র ধার্য্য করিয়াছিলেন যদি খরচা তদপেক্ষা অধিক হয় তবে সেই অধিক টাকা ক্রোকের দ্বারা আদায় হইতে পারে ও হইবেক এবং কলিকাতার কোন মাজিস্ট্রেট সাহেবের নিকটে তাহার দরখাস্ত হইলে তিনি সেই বিষয়ে আপনার ওয়ারেন্ট দিবেন ইতি।

৩৯ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে সেইরূপ ক্ষতিপূরণের বিষয়ে যদি কোন বিরোধ হয় এবং যদি উভয় পক্ষের কোন এক পক্ষ বিশেষ জুরির দ্বারা তাহার নিষ্পত্তি হইবার ইচ্ছা করেন তবে সেই বিষয় ঐ প্রকার জুরির দ্বারা বিচার হইবেক কিন্তু যদি অন্য পক্ষ ব্যক্তির সেইরূপ ইচ্ছা থাকে তবে ঐ কমিস্যনরেরদের পূর্ব্বোক্তমতে আপনারদের ওয়ারেন্ট সরিফ সাহেবের নিকটে পাঠাওনের পূর্ব্বে তদ্বিষয়ের এত্তেলা ঐ কমিস্যনরদিগকে দিতে হইবেক। এবং উক্ত কমিস্যনরেরা তন্নিমিত্তে ঐ বিচার করণার্থ পাঁচ জন জুরির বিশেষ জুরি নিযুক্ত করিতে সরিফ সাহেবের নিকটে আপনারদের ওয়ারেন্ট দিবেন এবং ঐ ওয়ারেন্ট পাইবার পর যথাসাধ্য শীঘ্র সরিফ সাহেব বিশেষ জুরি নিযুক্ত করণের নিমিত্তে যে উপযুক্ত সময় ও স্থান নিরূপণ করেন সেই সময় ও স্থানে ঐ কমিস্যনরেরদিগকে এবং ঐ অন্য পক্ষকে স্বয়ং উপস্থিত হইতে অথবা উকীল কি মোক্তার নিযুক্ত করিতে সমন করিবেন কিন্তু ঐ সময় সমন জারী করণের পর পাঁচ দিনের কম এবং আট দিনের অধিক হইবেক না। সুপ্রিম কোর্টের মোকদ্দমার বিচারের নিমিত্তে ঐ কোর্টের নিয়মের যে অংশ এই আইনানুসারে নিযুক্ত জুরির সংখ্যা বিষয়ে না মিলে সেই অংশছাড়া ঐ কোর্টের নিয়ম ও বিধানক্রমে যেরূপে জুরি নিযুক্ত করিবার হুকুম আছে সেইরূপে এবং ঐ নিরূপিত সময় ও স্থানে সরিফ সাহেব এক বিশেষ জুরি নিযুক্ত করিবেন এবং উক্ত সরিফ সাহেব ঐ জুরি নিযুক্ত করণের পর আট দিনের অধিক না হয় এমত কোন দিবস ঐ জুরির সংখ্যা ন্যূন করণার্থ ঐ ব্যক্তিরদিগকে অথবা তাঁহারদের মোক্তারদিগকে হাজির হইতে হুকুম দিবেন এবং তাহার বিষয়ে ঐ কমিস্যনরদিগকে এবং ঐ অন্য ব্যক্তিরদিগকে চারি দিবস থাকিতে সম্বাদ দিবেন এবং ঐ নিরূপিত দিবসে সরিফ সাহেব ঐ সুপ্রিম কোর্টের ব্যবহারানুসারে ঐ বিশেষ জুরির সংখ্যা ন্যূন করিয়া আট জন জুরি নিরূপণ করিবেন ইতি।

৪০ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্ত তজবিজওয়া আট জন জুরির নাম ডাক হইলে যে পাঁচ জন প্রথম উপস্থিত হন তাঁহারা তজবিজ করণার্থ বিশেষ জুরিস্বরূপ নিযুক্ত হইবেন এবং ঐ কমিস্যনরেরা এবং ঐ অন্য ব্যক্তিরা ঐ জুরিরদের কোন জনের বিরুদ্ধে আইনমতে আপত্তি করিতে পারেন এবং যদ্যপি জুরির সম্পূর্ণ পাঁচ ব্যক্তি উপস্থিত না হন অথবা ঐরূপ আপত্তির পর যদি জুরির সম্পূর্ণ পাঁচ ব্যক্তি

then upon the application of the said Commissioners or of the said other party, the Sheriff shall add to the list of such jury the names of any other disinterested persons qualified to act as special or common jurymen in the said Supreme Court, who shall not have been previously struck off the aforesaid list, and who may be then in attendance before the said Sheriff, or can speedily be procured so as to complete such special jury, the said Commissioners and the said other party having respectively their lawful challenges against such persons, and the Sheriff shall proceed to the trial and adjudication of the matters in question by such jury, and such trial shall be attended in all respects with the like incidents and consequences, and the like penalties shall be applicable as hereinbefore provided in the case of a trial by a common jury.

XLI. And it is enacted, that any other inquiry than that for the trial of which such special jury may have been struck and reduced as aforesaid, may be tried by such jury provided the said Commissioners and all the other parties interested therein respectively shall give their consent to such trial.

XLII. And it is enacted, that where the purchase money or compensation to be paid by the said Commissioners for any lands, buildings or tenements to be purchased or used by the said Commissioners shall be payable to any person who by reason of absence from the Presidency of Bengal is prevented from treating, or who cannot after diligent inquiry be found, or who shall not appear at the time appointed for the inquiry before the jury as hereinafter provided after due notice thereof given to him, such purchase money or such compensation to be paid for any permanent injury to such lands, buildings or tenements shall be such as shall be determined by the valuation of such able practical Surveyor as two of the Magistrates of Calcutta aforesaid shall nominate for that purpose as hereinafter provided.

XLIII. And it is enacted, that upon application of the said Commissioners to two of the Magistrates of Calcutta aforesaid, and upon such proof as shall be satisfactory to them that any such party is by reason of absence prevented from treating, or cannot after diligent inquiry be found, or that such party failed to appear on such inquiry before a jury as aforesaid after due notice given to him for that purpose, such Magistrates shall by writing under their hands nominate an able practical Surveyor, approved by the said Commissioners, to determine the amount of such purchase money or compensation as aforesaid, and such Surveyor shall determine the same accordingly, and shall annex to his valuation a declaration in writing signed by him of the correctness thereof.

XLIV. And it is enacted, that before any such Surveyor shall enter upon the duty of making such valuation as aforesaid he shall in the presence of such Magistrates, or one of them, make and sub-

না থাকেন তবে ঐ কমিস্যনরেরদের বা ঐ অন্য ব্যক্তিরদের দরখাস্তক্রমে ঐ বিশেষ জুরির সংখ্যা পূর্ণ করণার্থ অন্য যে অপক্ষপাতি ব্যক্তি উক্ত সুপ্রিম কোর্টে বিশেষ অথবা সাধারণ জুরির কর্ম্ম করণের যোগ্য এবং পূর্ব্বোক্ত তালিকার মধ্যে নামাঙ্কিত ছিলেন না কিন্তু সেই সময়ে উক্ত সরিফ সাহেবের নিকটে থাকেন অথবা শীঘ্র আনীত হইতে পারেন এইমত ব্যক্তি লইয়া ঐ বিশেষ জুরির সংখ্যা সরিফ সাহেব পূর্ণ করিবেন। এবং ঐ কমিস্যনরেরা এবং ঐ অন্য ব্যক্তিরা শেষোক্ত জুরি ব্যক্তিরদের বিষয়েও আইনমতে আপত্তি করিতে পারেন এবং সরিফ সাহেব ঐ জুরির দ্বারা উপস্থিত বিষয়ের বিচার ও নিষ্পত্তি করিবেন এবং সাধারণ জুরির দ্বারা মোকদ্দমার বিচার হইলে যেরূপ ইহার পূর্ব্বে নির্দ্দিষ্ট আছে সেইরূপে সর্ব্বতোভাবে এই বিশেষ জুরির দ্বারা বিচার হওয়া মোকদ্দমার কার্য্য ও ফল হইবেক এবং তাহাতে তদ্রূপ দণ্ডাদেশাদি হইবেক ইতি।

৪১ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে মোকদ্দমার নিমিত্তে ঐ বিশেষ জুরি পূর্ব্বোক্তমতে মনোনীত ও নিযুক্ত হন তাহাছাড়া অন্য কোন তজবিজের আবশ্যক হইলে যদি ঐ কমিস্যনরেরা এবং ঐ অন্য যত ব্যক্তির তাহাতে লাভলোকসান থাকে তাঁহারা তাহাতে সম্মত হন তবে সেই তজবিজ ঐ বিশেষ জুরির দ্বারাও হইবেক ইতি।

৪২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত কমিস্যনরেরদের খরীদ করা বা ব্যবহার করা কোন ভূমি বা বাটী অথবা এমারতের নিমিত্তে যে খরীদের অথবা ক্ষতিপূরণের টাকা দিতে হয় যে ব্যক্তি কলিকাতা রাজধানীতে না থাকাপ্রযুক্ত তদ্বিষয়ে কথোপকথন করিতে অক্ষম অথবা যে ব্যক্তিকে যথোচিত অনুসন্ধানের পর না পাওয়া যায় কি উপযুক্ত এত্তেলা পাইলে পর তজবিজের নিমিত্তে নির্দ্দিষ্ট সময়ে পশ্চাৎ লিখিতমতে ধার্য্য হওয়া জুরির সম্মুখে উপস্থিত না হন এইমত ব্যক্তিকে যদি সেই টাকা দেয় হয় তবে ঐ খরীদের যে টাকা অথবা ঐ ভূমি বা বাটী কি এমারতের কোন চিরস্থায়ি ক্ষতিপূরণের যে টাকা দিতে হইবেক তাহা পূর্ব্বোক্ত কলিকাতার দুই জন মাজিস্ত্রেট সাহেবের দ্বারা মনোনীত করা দক্ষ ও কর্ম্মনিপুণ সরবেয়র ধার্য্য করিবেন ইতি।

৪৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত কমিস্যনরেরা কলিকাতার পূর্ব্বোক্ত দুই জন মাজিস্ত্রেট সাহেবের নিকটে দরখাস্ত করিলে যদি ঐ মাজিস্ত্রেট সাহেবেরদের এইমত সন্তোষজনক প্রমাণ হয় যে ঐ ব্যক্তি অবর্ত্তমান থাকাপ্রযুক্ত তাঁহার সঙ্গে কথোপকথন হইতে পারে না অথবা উপযুক্ত অনুসন্ধানের পর পাওয়া না যায় অথবা তাঁহাকে তজবিজে উপযুক্ত এত্তেলা দিলে পর সেই ব্যক্তি পূর্ব্বোক্ত জুরির সম্মুখে উপযুক্ত সময়ে হাজির হইলেন না তবে ঐ মাজিস্ত্রেট সাহেবেরা স্বহস্তে লিখনের দ্বারা পূর্ব্বোক্ত খরীদ বা ক্ষতিপূরণের টাকার সংখ্যা নির্ণয় করণার্থ উক্ত কমিস্যনরেরদের মঞ্জুর হওয়া এক দক্ষ ও কর্ম্মনিপুণ সরবেয়র মনোনীত করিবেন এবং ঐ সরবেয়র ঐ মূল্য নিরূপণ করিবেন এবং ঐ মূল্য নিরূপণের কৈফিয়তের শেষে লিখিবেন যে তাহা যথার্থ হইয়াছে এবং তাহাতে দস্তখৎ করিবেন ইতি।

৪৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত সরবেয়র ঐরূপ মূল্য নিরূপণের কার্য্য আরম্ভের পূর্ব্বে ঐ দুই জন মাজিস্ত্রেট অথবা তাঁহারদের এক জন মাজিস্ত্রেট সাহেবের সম্মুখে উক্ত মাজিস্ত্রেট সাহেবেরদের নিয়োজ-

scribe the declaration following at the foot of such nomination by the said Magistrates as aforesaid, that is to say —

I, A. B., do solemnly and sincerely declare, that I will faithfully, impartially and honestly, according to the best of my skill and ability execute the duty of making the valuation hereby referred to me.

A. B.

Made and subscribed
in the presence of

C. D.

And if any such Surveyor shall corruptly make such declaration, or having made such declaration, shall wilfully act contrary thereto, he shall be deemed guilty of a misdemeanour.

XLV. And it is enacted, that the said nomination and declaration shall be annexed to the valuation to be made by such Surveyor and shall be preserved together therewith by the Clerk to the said Commissioners, and he shall at all reasonable times produce at his office the said valuation and other documents on demand to the owner of lands, buildings or tenements comprised in such valuation and to all other parties interested therein.

XLVI. And it is enacted, that in estimating the purchase money or compensation to be paid by the said Commissioners in any of the cases aforesaid regard shall be had by the Magistrates, Arbitrators or Surveyors, as the case may be, not only to the value of the lands, buildings or tenements to be purchased by the said Commissioners, but also to the damage if any to be sustained by the owners of the lands, buildings or tenements by reason of the severing of the said lands, buildings or tenements taken from other lands, buildings or tenements of such owner, or otherwise injuriously affecting such other lands, buildings or tenements by the exercise of the powers of this Act.

XLVII. And it is enacted, that where the compensation payable in respect of any lands, buildings or premises, or any interest therein, shall have been ascertained by the valuation of a Surveyor and deposited as hereafter provided by reason that the owner of or party entitled to convey such lands, buildings and tenements, or such interest therein as aforesaid, could not be found or was absent, and such owner or party shall be dissatisfied with such valuation, it shall be lawful for him before he shall have applied as hereinafter provided for payment or investment of the monies so deposited under the provisions herein contained, by notice in writing to the said Commissioners to require the question of such compensation to be submitted to arbitration, and thereupon the same shall be so submitted accordingly, in the same manner as in other cases of disputed compensation hereinbefore authorized or required to be submitted to arbitration.

XLVIII. And it is enacted, that the ques-

পত্রের নিম্ন ভাগে পশ্চাৎ লিখিত প্রতিজ্ঞা করিবেন ও তাহাতে দস্তখৎ করিবেন ইতি।

আমি অমুক ধর্ম্মতঃ ও সরলতাপূর্ব্বক প্রতিজ্ঞা করিতেছি যে মূল্য নিরূপণের যে কার্য্য আমার প্রতি অর্পণ হইয়াছে তাহা আমি বিশ্বস্ত ও অপক্ষপাত এবং যথার্থরূপে বুদ্ধি সাধ্যপর্য্যন্ত নির্ব্বাহ করিব।

শ্রী অমুক।

শ্রী অমুকের সম্মুখে।
দস্তখৎ করা গেল।

এবং যদি কোন সর্‌বেয়র রেশ্‌বৎ লইয়া সেইরূপ কোন প্রতিজ্ঞা করেন অথবা সেইরূপ প্রতিজ্ঞা করণের পর জানিয়া শুনিয়া তাহার বিরুদ্ধ কোন কার্য্য করেন তবে সেই ব্যক্তি অপরাধ করিয়াছেন এই মত জ্ঞান হইবেক।

৪৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে ঐ নিয়োগপত্র এবং ঐ প্রতিজ্ঞা ঐ সর্‌বেয়রের করা মূল্য নিরূপণের কৈফিয়তের শেষে দেওয়া যাইবেক এবং ঐ কমিশ্যনরেরদের মুহুরীর তাহা তাহার সঙ্গে রাখিবেন এবং ঐরূপ মূল্য নিরূপণ করা ভূমি কি বাটী অথবা এমারতের মালিক অথবা তাহাতে অন্য যে সকল ব্যক্তির স্বত্বিবৃদ্ধি থাকে তাঁহারা দাওয়া করিলে ঐ মুহুরীর সকল উপযুক্ত সময়ে ঐ মূল্য নিরূপণের কৈফিয়ৎ এবং অন্যান্য দলীলদস্তাবেজ তাঁহারদিগকে দেখাইবেন ইতি।

৪৬ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্ত কোন গতিকে ঐ কমিশ্যনরেরদের খরীদ অথবা ক্ষতি পূরণের যে টাকা দিতে হয় তাহা নিরূপণ করণের সময়ে মাজিষ্ট্রেট সাহেব অথবা সালিস কি সর্‌বেয়র বিশেষবিশেষে ঐ কমিশ্যনরেরা যে ভূমি কি বাটী বা এমারৎ খরীদ করিতে উদ্যত কেবল তাহার মূল্যের বিষয় বিবেচনা করিবেন এমত নহে কিন্তু যদি ঐ ভূমি কি বাটী বা এমারতের মালিকের অন্য বাটী বা ভূমি কি এমারৎহইতে পৃথক্‌করণের দ্বারা সেই বাটী বা ভূমি কি এমারতের কোন ক্ষতি হয় অথবা এই আইনের ক্ষমতানুসারে কার্য্য করণের দ্বারা সেই অন্য ভূমি বা বাটী কি এমারতের অন্য প্রকার অপচয় হয় তবে তাহাও বিবেচনা করিবেন ইতি।

৪৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে সেই বাটী বা ভূমি কি এমারৎ কিম্বা পূর্ব্বোক্তমতে তাহাতে কোন স্বত্ব হস্তান্তর করিতে যে মালিক অথবা অন্য ব্যক্তির অধিকার আছে সেই ব্যক্তির অনুসন্ধান না পাওয়া অথবা সেই ব্যক্তি বর্ত্তমান না হওয়াপ্রযুক্ত সেই ভূমি বা বাটী কি এমারৎ বা তাহার মধ্যে কোন স্বত্বের নিমিত্তে দেয় ক্ষতিপূরণের টাকা পূর্ব্বোক্তমতে সর্‌বেয়রের দ্বারা নিরূপণ হইলে এবং পূর্ব্বোক্তমতে আমানৎ হইলে যদি সেই মালিক বা অন্য ব্যক্তি তাহাতে সম্মত না হন তবে সেই ব্যক্তি পশ্চাৎ লিখিত বিধানক্রমে আমানৎ হওয়া টাকা পাওনের বিষয়ে অথবা অর্পণের বিষয়ে পশ্চাৎ লিখিতমতে দরখাস্তকরণের পূর্ব্বে উক্ত কমিশ্যনরদিগকে এমত লিখিত এত্তেলা দিতে পারেন যে ঐ ক্ষতিপূরণের টাকার বিষয় সালিসীতে অর্পণ হয় এবং তাহা হইলে বিরোধি অন্যান্য ক্ষতিপূরণের টাকার বিষয়ে যেরূপে ইহার পূর্ব্ব লিখিতমতে সালিসীতে অর্পণ করণের ক্ষমতা ও হুকুম দেওয়া গিয়াছে সেইরূপে তাহা সালিসীতে অর্পণ হইবেক ইতি।

৪৮ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পৌরোক্ত

tion to be submitted to the arbitrators in the case last aforesaid shall be whether the said sum so deposited as aforesaid by the said Commissioners was a sufficient sum, or whether any and what further sum ought to be paid or deposited by them.

XLIX. And it is enacted, that if the arbitrators shall award a further sum to be paid or deposited by the said Commissioners they shall pay or deposit, as the case may require, such further sum within fourteen days after the making of such award, or in default thereof the same may be recovered with costs by action or suit in the said Supreme Court.

L. And it is enacted, that if the arbitrators shall determine that the sum so paid or deposited was sufficient, the costs of and incident to such arbitration to be determined by the arbitrators shall be in the discretion of the arbitrators, but if the arbitrators shall determine that a further sum ought to be paid or deposited by the said Commissioners all the costs of and incident to the arbitration shall be borne by the said Commissioners.

LI. And it is enacted, that if any party shall be entitled to any compensation in respect of any lands, buildings or tenements, or of any interest therein which shall have been taken for or injuriously affected by the execution of the works of the said Commissioners, and for which the said Commissioners shall not have made satisfaction under the provisions of this Act, such party may have the same settled either by arbitration or by the verdict of a jury as he shall think fit; and if the said party desire to have the same settled by arbitration it shall be lawful for him to give notice in writing to the said Commissioners of such his desire, stating in such notice the nature of the interest in such lands, buildings or tenements in respect of which he claims compensation, and the amount of the compensation so claimed therein, and unless the said Commissioners be willing to pay the amount of the compensation so claimed, and shall enter into a written agreement for that purpose within twenty-one days after the receipt of any such notice from any party so entitled, the same shall be settled by arbitration in the manner herein provided, or if the party so entitled as aforesaid desire to have such question of compensation settled by jury, it shall be lawful for him to give notice in writing of such his desire to the said Commissioners, stating such particulars as aforesaid, and unless the said Commissioners be willing to pay the amount of compensation so claimed, and enter into a written agreement for that purpose, they shall within twenty-one days after the receipt of such notice issue their warrant to the Sheriff to summon a jury for settling the same in the manner herein provided, and in default thereof they shall be liable to pay to the party so entitled as aforesaid the amount of the compensation so

পক্ষিকে উক্ত কমিস্যনরেরা যে টাকা পূর্ব্বোক্তমতে আমানৎ করিয়াছেন তাহা প্রচুর কি তাঁহারদের আরো কোন টাকা দিতে হইবেক এবং কত টাকা দিতে বা আমানৎ করিতে হইবেক এই২ বিষয় ঐ সালিসেরদের প্রতি অর্পণ হইবেক ইতি।

৪৯ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যদি ঐ সালিসেরা উক্ত কমিস্যনরদিগকে আরো অধিক টাকা দিবার কি আমানৎ করিবার ফয়সলা করেন তবে ঐ ফয়সলা হওনের পর চৌদ্দ দিনের মধ্যে ঐ কমিস্যনরেরা বিষয়বিশেষে ঐ অধিক টাকা দিবেন বা আমানৎ করিবেন এবং যদ্যপি ঐ কমিস্যনরেরা তাহা না করেন তবে তাঁহারদের নামে সুপ্রিম কোর্টে নালিশের দ্বারা ঐ টাকা খরচাসমেত আদায় হইতে পারিবেক ইতি।

৫০ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যদি ঐ সালিসেরা এই নিষ্পত্তি করেন যে যে টাকা পূর্ব্বে দেওয়া গিয়াছিল অথবা আমানৎ হইয়াছিল তাহা প্রচুর ছিল তবে ঐ সালিসীর খরচ সালিসেরা নিরূপণ করিবেন এবং যাঁহার শিরে পড়িবেক তাহা তাঁহারা আপনার বিবেচনামতে ধার্য্য করিবেন। কিন্তু যদি ঐ সালিসেরা এই নিষ্পত্তি করেন যে ঐ কমিস্যনরেরদের অধিক টাকা দেওয়া বা আমানৎ করা উচিত তবে ঐ সালিসীতে যত খরচা লাগিয়াছে তাহা ঐ কমিস্যনরেরা দিবেন ইতি।

৫১ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে ঐ কমিস্যনরেরদের লওয়া কোন ভূমি বা বাটী কি এমারৎ বা তন্মধ্যে কোন লাভের বিষয়ে অথবা তাঁহারা যে কার্য্য করেন তাহাতে বাটী বা ভূমি কি এমারতের যে কোন ক্ষতি হয় তাহার বিষয়ে যদি কোন ব্যক্তির ক্ষতিপূরণের টাকা পাইবার অধিকার থাকে এবং যদি ঐ কমিস্যনরেরা এই আইনের বিধির অনুসারে ঐ টাকা না দিয়া থাকেন তবে ঐ ব্যক্তি যেমত উচিত বোধ করেন সেইমতে তাহা সালিসের দ্বারা অথবা জুরির ফয়সলার দ্বারা নির্ণয় করিয়া লইতে পারেন। এবং যদি সেই ব্যক্তি তাহা সালিসের দ্বারা নিরূপণ করিতে ইচ্ছা করেন তবে তিনি আপনার ঐ ইচ্ছা লিখিত এত্তেলার দ্বারা কমিস্যনরদিগকে জানাইবেন এবং যে বাটী বা ভূমি কি এমারতের বিষয়ে তিনি ক্ষতি পূরণের দাওয়া করেন সেই বাটীপ্রভৃতিতে তাঁহার যে প্রকার লাভ থাকে তাহা এবং যত টাকার দাওয়া করেন তাহার সংখ্যা ঐ এত্তেলাতে লেখা থাকিবেক এবং যে টাকার এইরূপ দাওয়া হয় তাহা যদি ঐ কমিস্যনরেরা দিতে স্বীকার না করেন এবং যে ব্যক্তি তাহা পাওনের অধিকার রাখেন সেই ব্যক্তির স্থানে উক্ত এত্তেলা পাওনের পর একুশ দিনের মধ্যে তাহা দিবার বিষয়ে একটা লিখিত বন্দোবস্ত না করেন তবে সেই বিষয় এইরূপ নির্দ্দিষ্ট সালিসের দ্বারা নিষ্পত্তি হইবেক। অথবা যে ব্যক্তির সেই টাকা পূর্ব্বোক্তমতে পাইবার অধিকার আছে সেই ব্যক্তি যদি সেই ক্ষতিপূরণের সংখ্যা জুরির দ্বারা নিষ্পত্তি করিতে ইচ্ছা করেন তবে তাহার এত্তেলা লিখনের দ্বারা উক্ত কমিস্যনরদিগকে দিবেন এবং তাহার মধ্যে পূর্ব্বোক্ত সকল বিবরণ লেখা থাকিবেক এবং ক্ষতিপূরণের যে টাকার এইরূপ দাওয়া হয় তাহা যদি ঐ কমিস্যনরেরা দিতে স্বীকার না করেন এবং তদ্বিষয়ে লিখিত বন্দোবস্ত না করেন তবে ঐ এত্তেলা পাওনের পর একুশ দিনের মধ্যে তাঁহারা এই আইনের নির্দ্দিষ্ট প্রকারে সেই বিষয়ের নিষ্পত্তি করণার্থ জুরি তলব করিতে সরিফ সাহেবের নিকটে আপনারদের ওয়ারেন্ট পাঠাইবেন এবং যদি তাহা না করেন তবে যে ব্যক্তির সেই টাকা পাইবার অধিকার আছে সেই ব্যক্তিকে ক্ষতিপূরণের দাওয়ার টাকা তাঁহারা দিবেন এবং সেই টাকা সুপ্রিম কোর্টে দেনার না-

claimed, and the same may be recovered by him by action of debt or on the case in the said Supreme Court.

LII. And it is enacted, that so soon as the amount of the purchase money or compensation to be paid by the said Commissioners in respect of any lands, houses, tenements, or hereditaments, or any interest therein, shall be ascertained, fixed, awarded or settled in any of the modes sanctioned and appointed by this Act as aforesaid, if the said lands, houses, tenements, or hereditaments shall have been purchased or taken by the said Commissioners from any person or persons not entitled to sell or convey the same except under the provisions of this Act as being tenant for life or in tail, married women, guardian, committee, trustee, executor or administrator, or person having a partial or qualified interest therein, or who shall refuse to accept such purchase money or compensation, or neglect or fail to make out a title to such lands, houses, tenements, or hereditaments, or to the interest therein claimed by him to the satisfaction of the said Commissioners, or shall refuse to convey or release the same, or shall be absent from the Presidency of Bengal, or cannot after diligent enquiry be found, the said Commissioners are hereby empowered and required forthwith to invest the said purchase money or amount of compensation in some of the Securities or Promissory Notes of the East India Company, commonly called Company's Paper, at the current price of the day, and to deposit the same with the Government Agent at Fort William aforesaid, in the name and with the privity of the Accountant General of the said Supreme Court to be placed by him to the account of such Accountant General to the credit of the parties interested, or who may be or become interested in such lands, houses, tenements, or hereditaments, describing both them and the said parties so far as the said Commissioners can do pursuant to the course of proceeding in the said Court under the Rules, Orders and Regulations of the said Court regarding monies paid into the said Court in matters and causes depending before it on its Equity side, and such Securities shall remain so deposited and the interest thereon shall be regularly received by the said Government Agent and credited to the said account, and when and so often as the said interest so received by the said Government Agent shall amount to a sufficient sum for that purpose such interest shall be invested by the said Government Agent from time to time in other such Securities as aforesaid, and such monies, principal and interest, shall remain so invested and deposited until the same be applied under the authority of the said Court upon the petition of the party who would have been entitled to the rents and profits of the lands, houses, tenements, and hereditaments in respect of which such monies shall have

লিশের দ্বারা বা বিশেষ নালিশের দ্বারা আদায় হইতে পারিবেক ইতি।

৫২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে কোন ভূমি বা বাটী কি এমারৎ কিম্বা অধিকারিত্ব বা তাহার মধ্যে কোন স্বত্বের নিমিত্তে উক্ত কমিস্যনরেরদের যে খরীদ বা ক্ষতিপূরণের টাকা দিতে হইবেক তাহার সংখ্যা এই আইনের অনুমতিমতে এবং নিরূপিত পূর্ব্বোক্ত কোন এক প্রকারে নিশ্চিত ও ধার্য্য ও ফয়সলা অথবা বন্দোবস্ত হইলে যদি এইমত হইয়া থাকে যে যে ব্যক্তি বা ব্যক্তিরা যাবজ্জীবন অথবা মৌরুসী স্বত্বযুক্ত বা বিবাহিতা স্ত্রী কি সংসারাধ্যক্ষ বা কমিটি কি ট্রষ্টি বা অছি বা আডমিনিষ্ট্রেটর হওয়াপ্রযুক্ত অথবা ঐ ভূমিপ্রভৃতিতে অসম্পূর্ণ ও অল্প স্বত্ব থাকাপ্রযুক্ত কেবল এই আইনের বিধানানুসারে সেই ভূমিপ্রভৃতি বিক্রয় অথবা হস্তান্তর করিতে পারেন এমত ব্যক্তির স্থানে ঐ কমিস্যনরেরা সেই ভূমিপ্রভৃতি খরীদ করিয়া অথবা লইয়া থাকেন অথবা ভূমির স্বামী যদ্যপি খরীদের কিম্বা ক্ষতিপূরণের টাকা লইতে অস্বীকার করেন অথবা সেই ভূমি বা বাটী কি এমারৎ অথবা অধিকারিত্বের অথবা তাহাতে সেই ব্যক্তি যে স্বত্বের দাওয়া করেন তাঁহার এইমত স্বত্ব সাব্যস্ত না করেন বা করিতে ত্রুটি করেন যে তাহাতে ঐ কমিস্যনরেরদের হৃদ্বোধ হয় অথবা সেই ব্যক্তি যদি তাহা হস্তান্তর বা খালাস করিতে স্বীকার না করেন অথবা বাঙ্গলা দেশের রাজধানীতে বর্ত্তমান না থাকেন কিম্বা বিলক্ষণ অনুসন্ধানের পর না পাওয়া যায় তবে ঐ কমিস্যনরদিগকে ইহার দ্বারা ক্ষমতা ও হুকুম দেওয়া গেল যে তাঁহারা অবিলম্বে ঐ খরীদের কি ক্ষতিপূরণের টাকা লইয়া কোম্পানির কাগজনামে খ্যাত ইষ্ট ইণ্ডিয়া কোম্পানির প্রোমিসরি নোট তৎকালের বাজার দরমতে খরীদ করেন এবং ঐ সুপ্রিম কোর্টের আকোণ্টেণ্ট জেনরল সাহেবের নামে এবং তাঁহার জ্ঞাতসারে ফোর্ট উলিয়ম রাজধানীতে গবর্ণমেণ্ট এজেণ্টের নিকটে আমানৎ করেন এবং ঐ গবর্ণমেণ্ট এজেণ্ট সাহেব যে ব্যক্তিরদের ঐ ভূমি বা বাটী কি এমারতে বা অধিকারিত্বে স্বত্বলোকসান থাকে বা উত্তর কালে হইতে পারে সেই ব্যক্তিরদের নামে জমা করিয়া ঐ আকোণ্টেণ্ট সাহেবের হিসাবে লিখিবেন এবং সুপ্রিম কোর্টের একুটি পক্ষে যে সকল বিষয় ও মোকদ্দমা উপস্থিত থাকে সেই বিষয়ে উক্ত কোর্টের নিয়ম ও হুকুম ও বিধানক্রমে যেরূপ ব্যবহার আছে সেই ব্যবহারানুসারে উক্ত কমিস্যনরেরা সাধ্যপর্য্যন্ত উক্ত ব্যক্তিরদের পরিচয় এবং ভূমির বিবরণ লিখিবেন এবং ঐ কোম্পানির কাগজ সেইরূপ আমানৎ থাকিবেক এবং তাহার সুদ ঐ গবর্ণমেণ্ট এজেণ্ট রীতিমতে আদায় করিবেন এবং সেই হিসাবে জমা করিবেন এবং যখন ও যতবার ঐ গবর্ণমেণ্ট এজেণ্টের আদায় করা সুদের সংখ্যা প্রচুর হয় তখন তিনি সেই সুদ লইয়া সময়ক্রমে সেই প্রকার কোম্পানির অন্য কাগজ খরীদ করিবেন এবং যে ভূমি বা বাটী কি এমারৎ বা অধিকারিত্বের বিষয়ে ঐ টাকা আমানৎ হইয়াছে সেই ভূমিপ্রভৃতির ভাড়া এবং প্রাপ্তি পাইবার যে ব্যক্তির অধিকার আছে সেই ব্যক্তির দরখাস্তক্রমে যাবৎ ঐ টাকা ঐ আদালতের হুকুমক্রমে নীচের লিখিত এক বা ততোধিক অভিপ্রায়ে ব্যয় না হয় তাবৎ সেই সকল আসল টাকা ও সুদ সেইরূপে আমানৎ থাকিবেক। বিশেষতঃ যে ভূমি বা বাটী অথবা অধিকারিত্বের বিষয়ে ঐ টাকা দেওয়া গিয়াছে সেই ভূমির কোন দেনা বা দায় পরিশোধ করণার্থে অথবা অন্য যে ভূমির সেই প্রকার ব্যবহার বা ট্রষ্ট কি অভিপ্রায়ের নিমিত্তে বন্দোবস্ত হইয়াছিল সেই ভূমির সম্পর্কীয় কোন দেনা বা দায় পরিশোধ করণার্থে অথবা যে ভূমি বা এমারৎ কি অধিকারিত্বের বিষয়ে ঐ টাকা দেওয়া গিয়াছিল সেই

## IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, bearing date the Twentieth day of the present month of November, the Schedule of GEORGE FRASER RAILEY, heretofore carrying on trade and business in Waterloo Street in Calcutta, in copartnership with William Newson, late of Calcutta aforesaid, but now residing in Great Britain, under the name, style and firm of W. Newson and Company, as Wine Merchants and Commission Agents, and since carrying on trade and business as a Wine Merchant and Commission Agent in Waterloo Street aforesaid, under the said name, style or firm of W. Newson and Company, and lately residing in the French Settlement of Chandernagore in the Province of Bengal, and now of Ballygunge in the Twenty-four-Pergunnahs inhabitant, against whom an Adjudication of Insolvency was made and pronounced in this Court, on the nineteenth day of July last past, on the application of one John Holmes, a Creditor of the said George Fraser Railey, has been filed in this Court, and that the matters of the said Schedule and application are appointed to be heard in the said Court, on Saturday, the eighth day of January next, at the hour of eleven o'clock in the forenoon.

The names of the Creditors of the said GEORGE FRASER RAILEY appear in his said Schedule filed in the office of the Chief Clerk of the said Court, to which any Creditor may refer.

PAUL and SMELT, *Insolvent's Attornies.*

Calcutta, 20th November, 1847.

## শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

ডবলিউ নিউসন কোম্পানির নামে পূর্ব্বে কলিকাতানিবাসি এক্ষণে গ্রেট ব্রিটেননিবাসি উলিয়ম নিউসন সাহেবের সঙ্গে কলিকাতা নগরের ওয়াটর্লু স্ট্রিটে শরাবওয়ালা ও কমিশন এজেন্টী কর্ম্মকার্য্য পরে উক্ত ডবলিউ নিউসন কোম্পানির নামে উক্ত ওয়াটর্লু স্ট্রিটে শরাবওয়ালা ও কমিশন এজেন্টী কর্ম্মকার্য্য পরে বাঙ্গলা দেশে ফ্রান্সীয়েরদের অধীন চন্দননগরনিবাসি এক্ষণে জিলা চব্বিশপরগণার বালিগঞ্জ নিবাসি জর্জ ফ্রেজর রেলি সাহেব যোত্রহীন বটেন এমত নিষ্পত্তি গত জুলাই মাসের ১৯ তারিখে উক্ত জর্জ ফ্রেজর রেলি সাহেবের মহাজন জান হোমস সাহেবের দরখাস্তমতে হইল তাঁহার নিজের ইকরার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান নবেম্বর মাসের ২০ তারিখের উক্ত আদালতের হুকুমক্রমে তাঁহার তফসীল এই আদালতে দাখিল করা গিয়াছে এবং উক্ত তফসীল ও দরখাস্তের মকদ্দমা আগামি জানুআরি মাসের ৮ তারিখ শনিবারে বেলা এগার ঘণ্টার সময়ে উক্ত আদালতে শুনা যাইবেক।

উক্ত জর্জ ফ্রেজর রেলি সাহেবের মহাজনেরদের নাম উক্ত তফসীলে লিখিত হইয়া উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দফ্তরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

পাউল ও স্মেলি। যোত্রহীনের উকীল।

কলিকাতা। ১৮৪৭। ২০ নবেম্বর।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ৩০ নবেম্বর।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান মার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।





# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, DECEMBER 7, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ৭ ডিসেম্বর।


## DRAFT OF ACT.

ACT No. —— OF 1847.

*To enable the Commissioners who may be appointed under Act XVI. of 1847, to purchase and hold real or personal property for the improvement of the Town of Calcutta.*

(*Continued from Page* 618.)

LIII. And it is enacted, that where any purchase money or compensation paid as aforesaid under the provisions of this Act shall have been paid in respect of any lease for a life or lives, or years, or any estate in lands, tenements or hereditaments less than the whole fee simple thereof, or in respect of any reversion dependent on any such lease or estate, it shall be lawful for the said Supreme Court on the petition of any party interested in such money, to order that the same shall be laid out, invested, accumulated and paid in such manner as the said Court may consider will give to the parties interested in such money the same benefit therefrom as they might lawfully have had from the lease, estate or reversion in respect of which such money shall have been paid or as near thereto as may be.

LIV. And it is enacted, that upon payment or deposit in manner hereinbefore mentioned of the purchase money or compensation agreed or awarded to be paid in respect of any lands, tenements, or hereditaments purchased or taken by the said Commissioners under the provisions of this Act, the owners of and all parties by this Act enabled to sell or convey such lands, tenements, and hereditaments shall when required so to do by the said Commissioners, duly convey such lands to the said Commissioners, or as they shall direct, and in default thereof, or if such party fail to adduce a good title to such lands, tenements, and hereditaments to the satisfaction of the said Commissioners, it shall be lawful for the said Commissioners if they think

## আইনের মুসাবিদা।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল —— আক্ট।

১৮৪৭ সালের ১৬ আইনঅনুসারে যে কমিস্যনরেরা নিযুক্ত হন্ তাঁহারদিগকে কলিকাতা শহর উত্তম করণার্থ স্থাবর অথবা অস্থাবর সম্পত্তি ক্রয় করণের ক্ষমতা প্রদানের আইন।

(৬১৮ পৃষ্ঠাহইতে চলিতেছে।)

৫৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের বিধির অনুসারে পূর্ব্বোক্তমতে যে কোন খরীদের বা ক্ষতিপূরণের টাকা এক বা ততোধিক আয়ুর বা বৎসরের পাট্টার সম্পর্কে অথবা কোন ভূমি বা এমারৎ কি অধিকারিত্বের সম্পূর্ণ স্বত্ত্বঅপেক্ষা কম স্বত্ত্বের নিমিত্তে অথবা সেইরূপ কোন পাট্টা বা স্বত্ত্বের সম্পর্কীয় কোন ঔপাধিক অধিকারের বিষয়ে দেওয়া গিয়া থাকে সেই টাকাতে যাহারদের ক্ষতিবৃদ্ধি আছে এমত ব্যক্তিরদের দরখাস্তক্রমে ঐ সুপ্রিম কোর্ট ঐ টাকা এইরূপে ব্যয় ও অর্পণ ও জমা করিতে ও দিতে হুকুম করিতে পারেন যে ঐ টাকার লাভযুক্ত ব্যক্তি যে পাট্টা বা স্বত্ত্ব কি ঔপাধিক অধিকারের বিষয়ে ঐ টাকা দেওয়া গিয়াছিল সেই পাট্টাপ্রভৃতিতে তাঁহার যথার্থমতে যে উপকার হইত সেই উপকার অথবা প্রায়ই সেই উপকার হইতে পারে ইতি।

৫৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের বিধির অনুসারে উক্ত কমিস্যনরেরদের খরীদ করা অথবা লওয়া কোন ভূমি কি এমারৎ অথবা অধিকারিত্বের বাবতে যে খরীদ বা ক্ষতিপূরণের টাকা দিতে স্বীকার অথবা নিরূপণ হইয়াছে তাহা পূর্ব্বোক্তমতে দেওয়া গেলে অথবা আমানৎ হইলে পর সেই ভূমি ও এমারৎ ও অধিকারিত্বের মালিককে এবং যে সকল ব্যক্তি এই আইনের দ্বারা তাহা বিক্রয় অথবা হস্তান্তর করিতে পারেন তাঁহারদিগকে উক্ত কমিস্যনরেরা হুকুম করিলে তাঁহারা রীতিমতে ঐ ভূমি উক্ত কমিস্যনরদিগের নিকটে অথবা তাঁহারা যেমতে হুকুম করেন সেইমতে হস্তান্তর করিবেন। এবং যদি তাঁহারা তাহা না করেন অথবা যদি সেই২ ব্যক্তি সেই ভূমি বা এমারৎ কি অধিকারিত্বের ঐ কমিস্যনরেরদের সন্তোষজনক উত্তম স্বত্ত্ব না দেখাইতে পারেন তবে ঐ কমিস্যনরেরা উচিত বোধ

fit to execute a deed of sale under their common seal, containing a description of the lands, tenements, and hereditaments in respect of which such default shall be made, and reciting the purchase or taking thereof, and the names of the parties from whom the same were purchased or taken, and the payment made in respect thereof, and declaring the fact of such default having been made, and thereupon all the estate and interest in such lands, tenements, and hereditaments of, or capable of being sold and conveyed by the party with whom the said Commissioners shall have made such agreement, or to whom such purchase money or compensation shall have been awarded by a jury or by arbitrators, or by a Surveyor appointed by any Magistrate or Magistrates, or as hereinbefore provided shall vest absolutely in the said Commissioners, and as against such parties and all parties on behalf of whom they are hereinbefore enabled to sell and convey, the said Commissioners shall be entitled to immediate possession of such lands, tenements, and hereditaments.

LV. And it is enacted, that if the owner of any such lands, tenements, and hereditaments purchased or taken by the said Commissioners, or of any interest therein, on tender of the purchase money or compensation agreed or awarded to be paid in respect thereof, shall refuse to accept the same, or neglect or fail to make out a title to such lands, tenements, and hereditaments, or to the interest therein claimed by him to the satisfaction of the said Commissioners, or if he refuse to convey or release such lands, tenements, and hereditaments, as directed and required by the said Commissioners, or if any such owner be absent from the Presidency of Bengal, or cannot after diligent inquiry be found or fail to appear on the inquiry before a jury as hereinbefore provided, it shall be lawful for the said Commissioners to place the purchase money or compensation payable in respect of such lands, tenements, and hereditaments, or any interest therein to the credit of the parties interested in such lands, tenements, and hereditaments (the said parties being described so far as the said Commissioners can describe them) subject to the controul, and disposition of the said Supreme Court, and it shall be lawful for the said Commissioners if they shall think fit to execute a deed of sale under their common seal containing a description of the lands, tenements, and hereditaments in respect whereof such purchase money or compensation shall have been placed to credit, and declaring the circumstances under which and the names of the parties to whose credit such purchase money or compensation shall have been placed, and thereupon all the estate and interest in such lands, tenements, and hereditaments of the parties for whose use and in respect whereof such purchase money or compensation shall have been placed to credit, shall vest absolutely in the said Commissioners and as against such parties they shall be entitled to immediate

করিলে আপনারদের সাধারণ মোহরযুক্ত একটা বিক্রয়পত্র করিতে পারেন এবং ঐ বিক্রয়পত্রে যে ভূমি এবং এমারৎ ও অধিকারিত্বের বিষয়ে ত্রুটি হইয়াছিল তাহার বিবরণ থাকিবেক এবং সেই ভূমিপ্রভৃতির খরীদ অথবা লওনের বিবরণ এবং যে ব্যক্তিরদের স্থানে তাহা ক্রয় করা অথবা লওয়া গিয়াছিল তাঁহারদের নাম এবং তাহার বাবতে যে টাকা দেওয়া গিয়াছে তাহা ঐ বিক্রয়পত্রে লেখা থাকিবেক এবং তাহাতে আরো ইহা লেখা থাকিবেক যে এই প্রকার ত্রুটি হইয়াছিল এবং এই কার্য্য সিদ্ধ হইলে যে ব্যক্তিরদের সঙ্গে উক্ত কমিস্যনরেরদের সেইরূপ বন্দোবস্ত হইয়াছিল অথবা যে ব্যক্তিরদিগকে ঐ খরীদ অথবা ক্ষতিপূরণের টাকা জুরির দ্বারা কি সালিসের দ্বারা কি এক বা ততোধিক মাজিস্ট্রেট সাহেবের নিরূপিত সরবেয়রের দ্বারা অথবা ইহার পূর্ব্বে নির্দ্দিষ্টমতে ধার্য্য হইয়াছিল সেই ব্যক্তিরদের সেই ভূমি এবং এমারৎ ও অধিকারিত্বে যে স্বত্ব ও লাভ থাকে অথবা যে স্বত্ব ও লাভ তাঁহারা হস্তান্তর করিতে পারেন তাহা ঐ কমিস্যনরেরদের হাতে সম্পূর্ণরূপে অর্পিত হইবেক এবং যেং ব্যক্তির নিমিত্তে তাঁহারা পূর্ব্বোক্তমতে ভূমিপ্রভৃতি বিক্রয় ও হস্তান্তর করিতে পারেন সেইং ব্যক্তির সম্পর্কে ঐ কমিস্যনরেরা সেই ভূমি ও এমারৎ ও অধিকারিত্বের তৎক্ষণাৎ দখল পাইতে পারেন ইতি।

৫৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত কমিস্যনরেরা সেইরূপ যে কোন ভূমি এবং বাটী ও অধিকারিত্ব খরীদ করেন অথবা লন তাহার মালিক বা তাহার কোন স্বত্বের মালিক তাহার নিমিত্তে যে খরীদের কি ক্ষতিপূরণের টাকা দিবার বন্দোবস্ত বা কল্পনা হইয়াছিল তাহার প্রস্তাব হইলে তাহা লইতে স্বীকার না করেন অথবা ঐ কমিস্যনরেরদের প্রতীতমতে ঐ ভূমি ও বাটী এবং অধিকারিত্ব বা তাহার মধ্যে তিনি যে লাভের দাওয়া করেন তাহাতে তাঁহার অধিকার সাব্যস্ত করিতে অক্ষম হন বা ত্রুটি করেন অথবা ঐ কমিস্যনরেরা যেরূপে নির্দ্দিষ্ট ও হুকুম করেন সেইরূপে যদি তিনি সেই ভূমি ও বাটী এবং অধিকারিত্ব হস্তান্তর কি খালাস করিতে অস্বীকৃত হন অথবা যদি ঐ মালিক বাঙ্গলা দেশের রাজধানীতে বর্ত্তমান না থাকেন অথবা উপযুক্ত অনুসন্ধানের পর না পাওয়া যায় কিম্বা ইহার পূর্ব্ব লিখিতমত জুরিরদের সম্মুখে তজবিজের সময়ে উপস্থিত না হন তবে ঐ কমিস্যনরেরদের এই ক্ষমতা হইবেক যে ঐ ভূমি ও বাটী এবং অধিকারিত্বের বাবতে বা তাহার মধ্যে কোন লাভের বাবতে যে খরীদ কি ক্ষতিপূরণের টাকা দেয় হয় তাহা ঐ ভূমি ও বাটী এবং অধিকারিত্বে যাঁহারদের ক্ষতিবৃদ্ধি আছে তাঁহারদের নামে জমা করেন এবং ঐ ব্যক্তিরদিগকে উক্ত কমিস্যনরেরা যেপর্য্যন্ত বর্ণনা করিতে পারেন সেইপর্য্যন্ত তাঁহারদের সমস্ত বিবরণ লিখিবেন এবং ঐ টাকা উক্ত সুপ্রিম কোর্টের আজ্ঞা এবং কর্তৃত্বাধীনে থাকিবেক এবং ঐ কমিস্যনরেরা উচিত বোধ করিলে একটা বিক্রয়পত্র প্রস্তুত করিতে পারেন এবং তাহাতে তাঁহারদের সাধারণ মোহর থাকিবেক এবং যে ভূমি ও বাটী এবং অধিকারিত্বের বিষয়ে ঐ খরীদ বা ক্ষতিপূরণের টাকা জমা হইয়াছে তাহার বিবরণ এবং যেং কারণপ্রযুক্ত ঐ টাকা জমা হইয়াছে তাহা এবং যেং ব্যক্তির নামে ঐ খরীদের বা ক্ষতিপূরণের টাকা জমা হইয়াছে তাঁহারদের নাম ঐ বিক্রয়পত্রে থাকিবেক। এবং তাহা হইলে যেং ব্যক্তির নিমিত্তে এবং সম্পর্কে ঐ খরীদ বা ক্ষতিপূরণের টাকা সেইরূপে জমা হইয়াছে তাঁহারদের সেই ভূমি ও বাটী এবং অধিকারিত্বে যে সকল স্বত্ব ও লাভ থাকে তাহা সম্পূর্ণরূপে ঐ কমিস্যনরেরদের প্রতি অর্পণ হইবেক এবং সেই ব্যক্তিরদের সম্পর্কে ঐ

possession of such lands, tenements, and hereditaments.

LVI. And it is enacted, that upon the application by petition of any party making claim to the money so placed to credit as last aforesaid, or any part thereof, or to the lands, buildings, or tenements in respect whereof the same shall have been so placed to credit, or any part of such lands, buildings, or tenements, or any interest in the same, the said Supreme Court on its Equity side may in a summary way as to the said Court shall seem fit, order such money to be laid out or invested in Company's Paper and deposited as aforesaid with the said Government Agent, and may order distribution thereof or payment of the interest thereof according to the respective estates, titles or interests of the parties making claim to such money, lands, buildings, or tenements or any part thereof, and may make such other order in the premises as to the said Court shall seem just.

LVII. And it is enacted, that the said Commissioners shall not be deemed necessary or competent parties to any such proceeding in the said Supreme Court, but that due notice shall be given according to the course and practice of the said Court in matters before it by summary petition by the party or parties petitioning to all other parties interested to whom it shall be competent to appear in such summary suit to defend and maintain their respective right and interests.

LVIII. And it is enacted, that the said Commissioners may with the consent of the said Governor sell and dispose of any lands or tenements vested in them by virtue of this Act, or any part thereof either together or in parcels as they may find most convenient and advantageous, and the money to arise and to be produced by such sale shall be applied to such of the purposes of this Act or Act No. of 184 , as the said Commissioners shall think fit, and the purchaser of such lands or tenements shall not be answerable or accountable for any misapplication or non-application of such purchase money; and for the completing and carrying any such sale into effect the said Commissioners may make and execute a conveyance of the lands and tenements sold and disposed of as aforesaid unto the purchaser thereof, and such conveyance shall be under the common seal of the said Commissioners.

LIX. And it is enacted, that in every conveyance of lands to be made by the said Commissioners under this Act the word "grant" shall operate as express covenants by the said Commissioners for themselves and their successors with the respective grantees therein named, and their Successors, Heirs, Executors, Administrators or Assigns, as the case may be, according to the quality and nature of such grants, and of the estate or interest therein expressed to be thereby conveyed as follows, except as far as the same shall be restrained or limited by express words contained in any such

কমিস্যনরেরা সেই ভূমি ও বাটী এবং অধিকারিদের তৎক্ষণাৎ দখল পাইতে পারেন্ ইতি।

৫৬ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে টাকা এইরূপে পূর্ব্বোক্ত প্রকারে জমা হইয়াছে তাহার বা তাহার কোন অংশের অথবা যে ভূমি কি বাটী বা এমারতের সম্পর্কে ঐ টাকা জমা হইয়াছে তাহার বা সেই ভূমি বা বাটী কি এমারতের কোন অংশের বা তাহার মধ্যে কোন লাভের দাওয়া যে ব্যক্তি করেন্ সেই ব্যক্তি দরখাস্ত করিলে ঐ সুপ্রিম কোর্ট একুইটিপক্ষে যেরূপে ঐ কোর্টের উচিত বোধ হয় সেইরূপে সরাসরীমতে ঐ টাকা কোম্পানির কাগজে অর্পণ করিতে এবং পূর্ব্বোক্তমতে উক্ত গবর্ণমেণ্টের এজেণ্টের হাতে আমানৎ করিতে হুকুম করিতে পারেন্ এবং যে২ ব্যক্তি সেই টাকা বা ভূমি বা বাটী কি এমারৎ বা তাহার কোন অংশের দাওয়া করেন্ সেই ব্যক্তিরদের মধ্যে আপন২ স্বত্ব বা অধিকার বা লাভ অনুসারে সেই টাকা বণ্টন করিয়া দিতে বা তাহার সুদ দিতে হুকুম করিতে পারেন্ এবং ঐ আদালতের যেরূপ যথার্থ বোধ হয় সেইরূপে ঐ বিষয়ে আর কোন হুকুম করিতে পারেন্ ইতি।

৫৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত সুপ্রিম কোর্টের এইরূপ কোন কার্য্যে ঐ কমিস্যনররদের অংশি হওন আবশ্যক অথবা ক্ষমতা হইবেক না কিন্তু ঐ আদালতের সমক্ষে সরাসরী দরখাস্তের দ্বারা উপস্থিত হওয়া বিষয়ে যেরূপ রীতি ও ব্যবহার আছে সেইরূপ দরখাস্তকারি ব্যক্তি বা ব্যক্তিরা সেই সম্পত্তিতে লাভালাভপ্রযুক্ত অন্য ব্যক্তিরদিগকে রীতিমত এত্তেলা দিবেন এবং ঐ অন্য ব্যক্তিরা ঐ সরাসরী মোকদ্দমায় আপন২ অধিকার ও লাভ রক্ষা করিবার এবং বজায় রাখিবার নিমিত্তে উপস্থিত হইতে পারিবেন ইতি।

৫৮ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের শক্তিক্রমে উক্ত কমিস্যনরেরদের প্রতি যে ভূমি অথবা বাটী অর্পণ হয় তাহা কিম্বা তাহার কোন ভাগ তাঁহারা যেমত উচিত এবং উপকারক বোধ করেন সেইমত মোটে অথবা খণ্ড২ করিয়া উক্ত শ্রীযুক্ত গবর্নর্ সাহেবের অনুমতিক্রমে বিক্রয় এবং হস্তান্তর করিতে পারেন। এবং ঐ বিক্রয়ের দ্বারা যে টাকা হয় এবং উৎপন্ন হয় তাহা ঐ কমিস্যনরেরা এই আইন অথবা অমুক সালের অমুক আইনের নির্দ্দিষ্ট যে কোন অভিপ্রায় উচিত বোধ করেন তাহাতে ব্যয় করিতে পারেন। এবং ঐ খরীদের টাকা কোন প্রকারে অপব্যয় হইলে অথবা ব্যয় না হইলে ঐ বাটী অথবা ভূমির খরীদার তাহার বিষয়ে জওয়াবদারী কি দায়ী হইবেক না। এবং এমত কোন বিক্রয় সম্পূর্ণ এবং সিদ্ধ করিবার জন্যে ঐ কমিস্যনরেরা উক্ত প্রকারে বিক্রয় হওয়া এবং হস্তান্তর হওয়া ভূমি এবং বাটীর এক বিক্রয়পত্র খরীদারকে দিতে পারেন ও তাহাতে সহী করিতে পারেন এবং ঐ বিক্রয়পত্রে উক্ত কমিস্যনরেরদের সাধারণ মোহর থাকিবেক ইতি।

৫৯ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনক্রমে উক্ত কমিস্যনরেরা ভূমির যে প্রত্যেক বিক্রয়পত্র দেন তাহার মধ্যে "দান" এই কথা উক্ত কমিস্যনররদের এবং তাঁহারদের পর তাঁহারদের পদপ্রাপ্ত ব্যক্তিরদের ঐ বিক্রয়পত্রে নির্দ্দিষ্ট নানা ভূমি লওনিয়ারদের এবং তাহারদের উত্তরাধিকারী বা অছি অথবা আডমিনিষ্ট্রেটর কি আসীনের মধ্যে বিস্তারিতরূপে বিশেষ বন্দোবস্তের ন্যায় বলবৎ হইবেক। এবং ঐপ্রকার কোন বিক্রয়পত্রের মধ্যে কোন বিশেষ কথার দ্বারা ঐ বন্দোবস্তের যদি কোন সীমা অথবা আটক নির্দ্ধার হইয়া থাকে তবে তাহা বর্জ্জিয়া ঐ বন্দোবস্ত সেই দানের এবং পশ্চাৎ লিখিতমত সেই দানের দ্বারা হস্তান্তর করা ইষ্টেট কি

conveyance (that is to say,) A covenant that notwithstanding any act or default done by the said Commissioners, they were at the time of the execution of such conveyance, under and by virtue of the provisions of this Act, possessed of the lands or premises granted thereby for an indefeasible estate of inheritance in fee simple, free from all encumbrances done or occasioned by them or otherwise for such estate or interest as therein expressed to be thereby granted free from encumbrances done or occasioned by them.

সাহেবের কাৰ্য্য ও প্রকার অনুসারে জ্ঞান হইবেক। বিশেষতঃ ঐ বন্দোবস্তের অভিপ্রায় এই যে যে বাটী অথবা ভূমি সেই বিক্রয়পত্রক্রমে ঐ কমিস্যনরেরা আপনারদের করা কোন দায়রহিত অখণ্ডনীয় অধিকারিত্বের ইষ্টেট অথবা প্রকারান্তরে যে ইষ্টেট কি স্বত্ব বিক্রয়পত্রের দ্বারা তাঁহারদের করা কোন দায়শূন্য দিবার নির্দেশ আছে সেই ইষ্টেট কিম্বা স্বত্ব এই আইনের বিধির শক্তিক্রমে বিক্রয়পত্র লিখিয়া দেওন সময়ে তাঁহারদের করা কোন ক্রিয়া বা ত্রুটি হইলেও তাঁহারদের দখলে ছিল ইতি।

LX. And in order to raise money for defraying the expences incurred or to be incurred by the said Commissioners in carrying into effect the provisions of this Act or of Act No.     of 184   , it is enacted, that it shall be lawful for the said Commissioners, and they are hereby authorized, subject in each case to the approval of the Governor aforesaid to be signified in writing, to borrow and take up at interest on the credit of the rates, taxes and duties authorized to be made, levied and received by the said Commissioners from any person who shall be willing to advance the same, the sum and sums of money necessary for defraying the costs, charges and expences incurred or to be incurred by the said Commissioners in carrying into effect with the least possible delay the provisions of this Act or of Act No     of 184   , and for securing the repayment of such sum or sums of money with such interest thereon as shall be agreed upon between the said Commissioners and the person or persons lending or advancing the same, the said Commissioners may mortgage and assign over the said rates, taxes, tolls and duties, or any part thereof to the person or persons who shall advance such money, or to a Trustee or Trustees on his or their behalf as security for the money so to be borrowed, together with interest upon the same, and no assessment, tax, toll or duty over which any such mortgage shall have been granted shall be repealed in whole or in part until such mortgage shall be paid off, unless by the consent in writing of such mortgagee.

৬০ ধারা। এবং এই আইন অথবা অমুক সালের অমুক আইনের বিধির কাৰ্য্য সিদ্ধ করণেতে উক্ত কমিস্যনরেরা যে খরচ করিয়াছেন কিম্বা উত্তর কালে করেন সেই খরচের নিমিত্তে টাকা প্রাপণার্থ ইহার দ্বারা হুকুম হইল যে উক্ত কমিস্যনরেরদের এই ক্ষমতা থাকিবেক এবং ইহার দ্বারা তাঁহারদিগকে এই ক্ষমতা দেওয়া গেল যে প্রত্যেক গতিকে শ্রীযুত গবর্নর সাহেবের লিখনের দ্বারা জ্ঞাত এবং অনুমতিক্রমে এই আইন অথবা অমুক সালের অমুক আইনের বিধির কাৰ্য্য যত শীঘ্র সাধ্য সিদ্ধ করণার্থ উক্ত কমিস্যনরেরা যে সকল খরচ ও খরচা ও ব্যয় হইয়াছে কি উত্তর কালে হয় তাহার জন্যে যে টাকার আবশ্যক হয় সেই টাকা বা টাকাসকল যে ব্যক্তি কর্জ দিতে ইচ্ছুক থাকেন তাঁহার স্থানে উক্ত কমিস্যনরেরা যে সকল হার ও ট্যাক্স ও মাসুল লইতে ও বসাইতে ও আদায় করিতে পারেন তাহা বন্ধক রাখিয়া সেইং টাকা সুদের অঙ্গীকারে কর্জ করিতে পারেন। এবং সেই টাকা বা টাকাসকল এবং সেই টাকার উপর যে সুদ ঐ কমিস্যনরেরা টাকা কর্জদেওনিয়া ব্যক্তি বা ব্যক্তিরদের সঙ্গে ধার্য্য করেন সেই সুদ দেওনের জন্যে উক্ত কমিস্যনরেরা টাকা কর্জদেওনিয়া ব্যক্তি বা ব্যক্তিরদের নিকটে কিম্বা তাঁহার বা তাঁহারদের পক্ষে ট্রষ্টি বা ট্রষ্টিরদের নিকটে উক্ত হার ও ট্যাক্স ও মাসুল অথবা তাহার কোন ভাগ বন্ধক দিতে পারেন এবং অর্পণ করিতে পারেন এবং তাহা ঐ কর্জকরা টাকা এবং তাহার সুদের জামিনস্বরূপ থাকিবেক। এবং যে ঘরের ট্যাক্স বা কর কি মাসুল এইরূপে বন্ধক দেওয়া গিয়াছে যাবৎ ঐ বন্ধকের টাকা পরিশোধ না হয় অথবা বন্ধকলওনিয়া ব্যক্তিরদের লিখিত সম্মতি না হয় তাবৎ ঐ ট্যাক্সপ্রভৃতির সমুদয় বা তাহার কোন অংশ রহিত হইবেক না ইতি।

LXI. And it is enacted, that in order to discharge the principal money of any sum or sums of money as shall be borrowed on security of the assessments, taxes and duties aforesaid, it shall be lawful for the said Commissioners, and they are hereby authorized and required yearly and every year to deduct, appropriate and set apart, and apply out of the rates aforesaid such a sum of money as shall be in proportion to one-thirtieth part of the money borrowed or secured, and which at that time shall remain due and secured as aforesaid upon the said assessments, taxes and duties as and for a Sinking Fund to be applied in paying off and discharging the principal monies so borrowed or secured, and from time to time cause the amount of such Sinking Fund to be invested in the Securities of the East India Company called Company's Paper, and such Company's Paper to be de-

৬১ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত ঘরের ট্যাক্স ও কর এবং মাসুল বন্ধক দিয়া যে টাকা কর্জ করা যায় তাহার আসল টাকা পরিশোধ করিবার জন্যে উক্ত কমিস্যনরদিগের এই ক্ষমতা হইবেক এবং তাঁহারদিগকে ইহার দ্বারা ক্ষমতা ও হুকুম দেওয়া গেল যে যে টাকা এইরূপে কর্জ হইয়াছে অথবা বন্ধকক্রমে লওয়া গিয়াছে এবং তৎসময়েতে দেনা থাকে এবং উক্ত ঘরের ট্যাক্স ও কর ও মাসুলের বন্ধকক্রমে ধার্য্য থাকে সেই টাকার ত্রিশ অংশের এক অংশের হিসাবে যত হয় তত টাকা প্রতিবৎসরে পূর্ব্বোক্ত করহইতে বাদ দেন এবং পৃথক রাখেন এবং তাহা "সিঙ্কিং ফণ্ড" অর্থাৎ কর্জ পরিশোধের পুঁজির ন্যায় রাখেন এবং তাহা সেই প্রকার কর্জ করা অথবা বন্ধকক্রমে লওয়া আসল টাকা পরিশোধ করণার্থ ব্যয় হইবেক। এবং কমিস্যনরেরা সময়ক্রমে ঐ "সিঙ্কিং ফণ্ডের" টাকা কোম্পানি বাহাদুরের কাগজ অর্থাৎ প্রোমিসরি নোটে অর্পণ করিবেন এবং ঐ কোম্পানির কাগজ সময়ক্রমে গবর্ণমেন্টের একেন্ট সাহেবের হস্তে ন্যস্ত হইবেক এবং সেই কাগজের উপর

posited from time to time in the hands of the Government Agent, who is hereby empowered and required to increase the same by investigating the interest payable thereon as the same shall become due and payable in the purchase of other Company's Paper, and so on from time to time, so that the said Sinking Fund shall accumulate at compound interest until the same shall be of sufficient amount to pay off the said principal debts, or one of them or some part of some one of them at which time the same shall be so applied in paying off the same in manner hereinafter mentioned.

LXII. And it is enacted, that every mortgage of assessments, taxes and duties authorized to be made under the provisions of this Act shall be by deed in which the consideration shall be truly stated, and every such deed shall be under the common seal of the said Commissioners, and signed by three of them at the least at one of their annual, quarterly or special meetings aforesaid, and may be according to the form in the Schedule [A] to this Act annexed, or to the like effect, and the respective mortgagees shall be entitled one with another to their respective proportions of the assessments, taxes, tolls and duties comprised in such mortgages according to the respective sums which in such mortgages are mentioned to be advanced by such mortgagees respectively, and to be repaid the sums so advanced with interest without any preference one above another by reason of priority of advance, or of the date of any such mortgage respectively.

LXIII. And it is enacted, that the expences of every mortgage shall from time to time be defrayed by the said Commissioners out of the money raised by the same.

LXIV. And it is enacted, that a Register of all the said mortgages, shall be kept by the Clerk of the said Commissioners, and within fourteen days after the date of any mortgage and entry or memorial specifying the number and date of such mortgage, and the sum secured thereby and the names of the parties thereto with their proper additions, shall be made in the said Register, and the said Register may be perused at all reasonable times by any mortgagee or by any person interested in any such mortgage without fee or reward.

LXV. And it is enacted, that from time to time any party entitled to any such mortgage may transfer his right and interest therein to any other person, and every such transfer shall be by deed wherein the consideration shall be truly stated, and every such transfer may be according to the form in the Schedule B to this Act annexed or to the like effect.

LXVI. And it is enacted, that within thirty days after the date of every such transfer, if executed within the territories subject to the Government of the East India Company, or otherwise, within thirty days after the arrival thereof within the said territories, it shall be produced to the said Clerk, and thereupon the said

যে সুদ হয় তাহা যেমন পাওনা হয় তেমনি তাহা লইয়া অন্য কোম্পানির কাগজ খরীদ করিতে এবং সেইরূপে ঐ পুঁজি বৃদ্ধি করিতে ঐ এজেন্ট সাহেবকে ক্ষমতা ও হুকুম দেওয়া গেল এবং সেইরূপে সময়ক্রমে যাবৎ ঐ "সিঙ্কিং ফণ্ড" ঐ আসল কর্জসকল অথবা তাহার কোন একটা কিম্বা কোন একটার কোন ভাগ পরিশোধ করণার্থ প্রচুর না হয় তাবৎ ঐ "সিঙ্কিং ফণ্ড" সুদের উপর সুদের জমা করণের দ্বারা বৃদ্ধি হইতে থাকিবেক। এবং পুঁজি সেইরূপে প্রচুর হইলে তাহা পশ্চাৎ লিখিত প্রকারে ঐ কর্জ পরিশোধ করণের জন্যে ব্যয় হইবেক ইতি।

৬২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের বিধানক্রমে যে ঘরের টাক্স ও কর ও মাসুল বন্ধক দেওনের ক্ষমতা আছে সেই প্রকার প্রত্যেক বন্ধক কর্ম বন্ধকপত্রের দ্বারা করা যাইবেক এবং সেই পত্রের মধ্যে যে নিমিত্তে তাহা বন্ধক দেওয়া গেল তাহা অতি যথার্থরূপে লেখা থাকিবেক এবং সেইরূপ প্রত্যেক বন্ধকপত্রে উক্ত কমিস্যনরেরদের সাধারণ মোহর থাকিবেক এবং তাঁহারদের পূর্ব্বোক্ত কোন বার্ষিক বা ত্রৈমাসিক কি বিশেষ বৈঠকের সময়ে অন্যূন তিন জনের দ্বারা দস্তখৎ হইবেক এবং এই আইনের শেষের লিখিত A চিহ্নিত তফসীলের পাঠানুসারে অথবা তাহার ভাবানুসারে ঐ বন্ধকপত্র প্রস্তুত হইতে পারে। এবং ঐ বন্ধকলওনিয়া নানা ব্যক্তি ঐ বন্ধকপত্রের লিখিত ঘরের টাক্স ও কর এবং মাসুল হর অংশানুসারে পাইবার যোগ্য হইবেন অর্থাৎ ঐ বন্ধকপত্রে ঐ বন্ধকলওনিয়া ব্যক্তিরদের যত টাকা কর্জ দেওনের বিষয় এবং সুদসমেত ফিরিয়া পাইবার বিষয় লেখা থাকে সেই হিসাবঅনুসারে তাঁহারা টাক্সইত্যাদির হিস্যা পাইবেন কিন্তু এক জন অগ্রে টাকা কর্জ দেওনপ্রযুক্ত অথবা এক জনের বন্ধকপত্রের তারিখ অন্যাপেক্ষা পূর্ব্ব হওয়াপ্রযুক্ত সেই ব্যক্তি অন্য ব্যক্তিঅপেক্ষা অগ্রে টাকা পাইবেন না ইতি।

৬৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে প্রত্যেক বন্ধকপত্রের খরচ সময়ক্রমে কমিস্যনরেরা সেই বন্ধকক্রমে প্রাপ্ত টাকাহইতে দিবেন ইতি।

৬৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত কমিস্যনরেরদের মুহরীর উক্ত সকল বন্ধকের এক রেজিষ্টর রাখিবেক এবং বন্ধকের তারিখের পর চৌদ্দ দিনের মধ্যে ঐ রেজিষ্টরী বহীতে ঐ বন্ধক লেখা যাইবেক এবং সেই নিদর্শনে ঐ বন্ধকের নম্বর ও তারিখ ও সেই বন্ধকের দ্বারা যত টাকা কর্জ হইল তাহা এবং কর্জদেওনিয়া ব্যক্তিরদের নাম ও পদবীইত্যা[illegible] লেখা থাকিবেক। এবং বন্ধকলওনিয়া কোন ব্যক্তি অথবা সেই বন্ধকে যে কোন ব্যক্তির অভিরুচি থাকে সেই ব্যক্তি সকল উপযুক্ত সময়ে রসুম অথবা পুরস্কার না দিয়া সেই রেজিষ্টরী বহী দেখিতে পারিবেন ইতি।

৬৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে কোন ব্যক্তির ঐ বন্ধকে স্বত্ব থাকে সেই ব্যক্তি সময়ক্রমে তাহার মধ্যে আপনার অধিকার ও লাভ অন্য কোন ব্যক্তির প্রতি অর্পণ করিতে পারেন এবং সেই অর্পণের কার্য্য দলীলের দ্বারা করা যাইবেক এবং যে কারণ প্রযুক্ত অর্পণ হইল তাহার সকল বৃত্তান্ত তাহার মধ্যে যথার্থরূপে লেখা থাকিবেক এবং এইরূপ প্রত্যেক খারিজদাখিল এই আইনের শেষের লিখিত B চিহ্নিত তফসীলের পাঠানুসারে অথবা সেই ভাবানুসারে করা যাইবেক ইতি।

৬৬ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে ঐ খারিজদাখিল যদি কোম্পানি বাহাদুরের শাসিত দেশের মধ্যে করা যায় তবে তাহা করণের তারিখের পর ত্রিশ দিনের মধ্যে নতুবা উক্ত দেশের মধ্যে তাহা পঁহুছনের পর ত্রিশ দিনের মধ্যে তাহা উক্ত মুহরীরের নিকটে আনিতে হইবেক এবং তাহাতে ঐ মুহরীর আসল বন্ধকপত্র লইয়া যেরূপ করিয়াছিল সেইরূপে ঐ খারিজদাখিলের এক

Clerk shall make an entry or memorial thereof in the Register aforesaid in the same manner as in the case of an original mortgage, and for such entry the said Clerk may demand and receive a fee not exceeding Two Rupees, and after such entry every such transfer shall entitle the transferee, his Executors, Administrators and Assigns to the full benefit of the original mortgage, and the principal and interest secured thereby, and such transferee may in like manner assign or transfer the same again and toties quoties, and it shall not be in the power of any person except the person to whom the said mortgage shall have been last transferred, his Executors or Administrators or Assigns to make void, release or discharge the original mortgage, or the monies due thereon or secured thereby.

LXVII. And it is enacted, that from and after the payment or satisfaction of all the principal and interest of monies secured by any mortgage made under the powers of this Act, all the estate, property, right and interest by such mortgage vested in the mortgagee, his Heirs, Executors, Administrators or Assigns, shall without any transfer or release, or any other act or deed whatsoever immediately cease and determine.

LXVIII. And in order that no undue preference may be given in paying off any mortgages it is enacted, that whenever the said Commissioners shall be enabled to pay off one or more out of the number of the said mortgages, or a part of the money secured on any such mortgage, they shall decide the order in which such mortgages shall be paid off by lot or ballot, and shall cause a notice signed by their Clerk to be given to the person entitled to the money to be paid off pursuant to such lot or ballot, and such notice shall express the principal sum proposed to be paid off, and that the same will be paid together with the interest due thereon, at the office of the Clerk of the said Commissioners on a day and at an hour to be specified at the expiration of six months from the date of giving such notice.

LXIX. And it is enacted, that the said Commissioners may if they think proper fix a period for the repayment of the whole of the principal money borrowed on any one mortgage under the provisions of this Act with the interest thereon, and in such case the said Commissioners shall cause such period to be inserted in the mortgage deed, and upon the expiration of such period the said principal sum, together with the arrears of interest thereon, shall on demand be paid to the party entitled to receive such principal sum and interest, and if no other place of payment be inserted in such mortgage deed such principal and interest shall be payable at the office of the Clerk of the said Commissioners.

LXX. And it is enacted, that if no time be fixed in the mortgage deed for the repayment of the money so borrowed the party entitled to receive such money may at the expiration, or at any time after the expiration, of twelve months from the date

নির্দর্শন রেজিষ্টরী বহীতে লিখিবেক এবং তাহা লিখনের জন্যে ঐ মুহরীর দুই টাকার অনধিক রসুম দাওয়া করিতে এবং লইতে পারে। এবং সেই খারিজদাখিল বহীতে লেখা গেলে পর যে ব্যক্তির নামে দাখিল হইল সেই ব্যক্তি এবং তাহার অছি ও আডমিনিষ্ট্রেটর ও আসৈন আসল বন্ধকের এবং তাহার দ্বারা যে আসল টাকা ও সুদ ধার্য্য হইল তাহার উপকারের সম্পূর্ণ অধিকারী হইবেন। এবং যে ব্যক্তির নামে দাখিল হইল সেই ব্যক্তি সেইরূপে তাহা অন্য ব্যক্তির প্রতি অর্পণ করিতে এবং অন্যের নামে খারিজদাখিল করিতে পারেন এবং যে ব্যক্তির নামে সেই বন্ধক শেষে খারিজদাখিল হইল সেই ব্যক্তি অথবা তাহার অছি কি আডমিনিষ্ট্রেটর কিম্বা আসৈন ছাড়া অন্য কোন ব্যক্তি আসল বন্ধক অথবা তাহার দ্বারা যে টাকা দেয় হয় এবং যে টাকার নিমিত্তে তাহা দেওয়া গেল তাহা খালাস করিতে বা তাহার ফারখৎ দিতে পারিবেন না ইতি।

৬৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে টাকা এই আইনের শক্তিক্রমে কোন বন্ধকের দ্বারা কর্জ হইয়াছিল সেই আসল টাকা ও সুদ পরিশোধ হওনের পর অথবা দেওয়া গেলে পর সেই বন্ধকের দ্বারা যে সকল ইষ্টেট ও সম্পত্তি ও স্বত্ব ও লাভ সেই বন্ধকগ্রহিতা ব্যক্তি কি তাহার উত্তরাধিকারী কি অছি অথবা আডমিনিষ্ট্রেটর কি আসৈনকে অর্পণ হইয়াছিল তাহা অন্য কোন খারিজদাখিল অথবা ফারখৎ বিনা অথবা অন্য কোন কর্ম্ম না করিলে তৎক্ষণাৎ শেষ হইবেক ও নিবৃত্ত হইবেক ইতি।

৬৮ ধারা। এবং কোন বন্ধক পরিশোধ করণেতে কোন অনুপযুক্ত পক্ষপাত না হইবার জন্যে ইহাতে হুকুম হইল যে উক্ত কমিসানরেরা যখন উক্ত বন্ধকের সংখ্যার মধ্যে এক বা ততোধিক বন্ধক অথবা যে টাকা ঐ বন্ধকের দ্বারা ধার্য্য হইল তাহার কোন ভাগ পরিশোধ করিতে ক্ষম হন তখন যে ক্রমে বন্ধক পরিশোধ হইবেক তাহা গুলিবাঁটের দ্বারা অথবা "বালটের" দ্বারা ধার্য্য করিবেন। এবং ঐ গুলিবাঁট অথবা "বালট" অনুসারে যে ব্যক্তির টাকা পরিশোধ করিতে হয় তাঁহাকে তাঁহারদের মুহরীর এক এত্তেলানামা সহী করিয়া দিবেক এবং সেই এত্তেলানামার মধ্যে যে আসল টাকা পরিশোধ করিবার কল্প হইয়াছে তাহা লেখা থাকিবেক এবং তাহাতে আরো লেখা থাকিবেক যে ঐ টাকা সুদ সমেত এত্তেলা দেওনের তারিখের পর ছয় মাস অতীত হইলে নির্দ্দিষ্ট সময়ে ও ঘণ্টায় উক্ত কমিসানরেরদের মুহরীর দফ্তরখানায় দেওয়া যাইবেক ইতি।

৬৯ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত কমিসানরেরদের যদি উচিত বোধ হয় তবে তাঁহারা এই আইনের বিধিঅনুসারে কোন এক বন্ধকক্রমে যে টাকা কর্জ করিয়াছিলেন তাহা সমুদয় সুদ সমেত পরিশোধ করণের জন্যে মিয়াদ নিরূপণ করিতে পারেন এবং এইমত স্থলেতে উক্ত কমিসানরেরা সেই মিয়াদ বন্ধকপত্রের মধ্যে লিখিতে হুকুম দিবেন এবং সেই মিয়াদ শেষ হইলে যে ব্যক্তি আসল টাকা ও সুদ পাইবার স্বত্ব রাখেন সেই ব্যক্তির দাওয়াক্রমে উক্ত আসল টাকা সুদ সমেত তাঁহাকে দেওয়া যাইবেক এবং যদি টাকা দেওনের কোন স্থান বন্ধকপত্রে নির্দ্দিষ্ট না থাকে তবে আসল টাকা ও সুদ উক্ত কমিসানরেরদের মুহরীর দফ্তরখানায় দেওয়া যাইবেক ইতি।

৭০ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে সেইরূপ কর্জ করা টাকা পরিশোধ করণার্থে যদি কোন মিয়াদ বন্ধকপত্রে নির্দ্দিষ্ট না থাকে তবে যে ব্যক্তি সেই টাকা পাইবার স্বত্ব রাখেন সেই ব্যক্তি সেই বন্ধকের তারিখের পর বারো মাস অতীত হইলে অথবা অতীত হওনের

of such mortgage, demand payment of the principal sum thereby secured, with all arrears of interest, upon giving six months' previous notice for that purpose, and in the like case the said Commissioners may at any time pay off the money borrowed on giving the like notice, and every such notice shall be in writing or print; or partly in writing and partly in print, and if given by a mortgagee or creditor shall be delivered to the Clerk aforesaid or left at his office, and if given by the said Commissioners shall be given either personally to such mortgagee or creditor, or left at his residence, or if his present residence be not known then at his last known place of abode, or if such mortgagee or creditor be unknown to the said Commissioners, or cannot be found after diligent inquiry and his last place of abode be unknown, such notice shall be given by advertisement in the Calcutta Government Gazette, and once in each of three successive weeks in two of the Calcutta newspapers.

LXXI. And it is enacted, that if the said Commissioners shall have given notice in terms of this Act of their intention to pay off any such mortgage, then at the expiration of such notice all further interest shall cease to be payable on such mortgage unless demand of payment be made pursuant to such notice, and unless on such demand being duly made the said Commissioners shall fail to pay the principal and interest then due on such mortgage.

LXXII. And it is enacted, that it shall be lawful for any mortgagee or other person entitled to receive payment of the money secured by any such mortgage, to enforce the payment of the principal money and interest due thereon by applying for the appointment of a Receiver in the manner hereinafter provided, but in order to authorize the appointment of such Receiver the amount of money owing to the mortgagee or mortgagees, or creditor or creditors, by whom the application is made shall not be less than Ten Thousand Rupees.

LXXIII. And it is enacted, that if within six months after the principal money or any interest owing upon any such mortgage has become payable and after demand thereof in writing the same be not paid, the mortgagee or other creditor as aforesaid (without prejudice to his right to sue for such principal money, together with all arrears of interest in any competent Court or Courts of Law or Equity) may if his debt amount to the sum of Ten Thousand Rupees alone, or if his debt does not amount to that sum, in conjunction with other mortgagees whose debts being so in arrears after demand as aforesaid shall, together with his amount to the said sum require the appointment of a Receiver by an application to be made as hereinafter provided.

LXXIV. And it is enacted, that every application for a Receiver shall be made to one or more

পর কোন সময়ে সেইরূপ ধার্য্য হওয়া আসল টাকা ও সকল সুদ দাওয়া করিতে পারেন কিন্তু তাহার ছয় মাস পূর্ব্বে তাহার এত্তেলা দিতে হইবেক। এবং সেইরূপে ঐ কমিস্যনরেরা সেই প্রকার এত্তেলা দিলে পর কোন সময়ে কর্জ্জকরা টাকা পরিশোধ করিতে পারেন এবং এইরূপ প্রত্যেক এত্তেলা লিখিত অথবা ছাপা হওয়া কাগজে অথবা কতক লিখিত কি কতক ছাপা কাগজে দেওয়া যাইবেক। এবং যদি বন্ধকলওনিয়া ব্যক্তি অথবা মহাজন সেইরূপ এত্তেলা দেন তবে পূর্ব্বোক্ত মুহুরীরকে তাহা দিতে হইবেক অথবা তাহার দফতরে দিয়া আসিতে হইবেক। এবং যদি উক্ত কমিস্যনরেরা সেইরূপ এত্তেলা দেন তবে তাহা ঐ বন্ধকলওনিয়া ব্যক্তি অথবা মহাজনকে দিতে হইবেক কি তাঁহার নিবাসস্থানে দিয়া আসিতে হইবেক কিম্বা যদি তাঁহার এক্ষণকার বাস স্থান জানা না যায় তবে সে ব্যক্তি শেষে যে স্থানে বাস করিতেন তথায় দিয়া আসিতে হইবেক অথবা যদি সেই বন্ধকলওনিয়া ব্যক্তি কি মহাজন উক্ত কমিস্যনরেরদের পরিচিত না থাকেন অথবা উপযুক্ত অনুসন্ধানের পর সেই ব্যক্তিকে না পাওয়া যায় এবং তাহার শেষ বাস স্থান জানা না যায় তবে এক ইশ্তিহারের দ্বারা কলিকাতা গবর্ণমেণ্ট গেজেটে এবং একাদিক্রমে তিন সপ্তাহপর্য্যন্ত একবার কলিকাতার দুইটা খবরের কাগজে এত্তেলা দেওয়া যাইবেক ইতি।

৭১ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত কমিস্যনরেরা যদি এই আইনের লিখিত নিয়মক্রমে এইমত কোন বন্ধকী টাকা পরিশোধ করিতে আপনারদের মানসের বিষয়ে এত্তেলা দেন তবে সেই এত্তেলার মিয়াদ শেষ হইলে পর সেই বন্ধকী পত্রের উপর আর সুদ চলিবেক না কিন্তু যদি সেই এত্তেলাক্রমে টাকার দাওয়া হয় এবং যদি সেইরূপ দাওয়া রীতিমত হইলে উক্ত কমিস্যনরেরা সেই বন্ধকী টাকার উপর তৎসময়ে দেনা আসল টাকা সুদ সমেত না দেন তবে সুদ চলিতে থাকিবেক ইতি।

৭২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে কোন বন্ধকলওনিয়া ব্যক্তি অথবা সেইরূপ বন্ধকক্রমে যে টাকা কর্জ্জ হইয়াছিল তাহা পাইবার জন্য যে ব্যক্তির স্বত্ব আছে সেই ব্যক্তি আপনার পাওনা আসল টাকা ও সুদ জোর করিয়া আদায় করিতে পারেন অর্থাৎ পশ্চাৎ লিখিতমতে এক জন রিসিবর নিযুক্ত করণের বিষয়ে দরখাস্ত করিতে পারিবেন। কিন্তু যে বন্ধক লওনিয়া বা লওনিয়ারা কিম্বা মহাজন বা মহাজনেরা সেইরূপ দরখাস্ত করেন তাঁহারদের যদি দশ হাজার টাকার ন্যূন পাওনা থাকে তবে সেইরূপে রিসিবর নিযুক্ত হইতে পারে না ইতি।

৭৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে সেইরূপ বন্ধকী খতের উপর আসল টাকা কি কোন সুদ দেনা হইলে লিখনের দ্বারা তাহার দাওয়া হইলে পর যদি ছয় মাসের মধ্যে তাহা না দেওয়া যায় তবে বন্ধকলওনিয়া ব্যক্তি অথবা পূর্ব্বোক্তমত কোন মহাজন যদি কেবল তাহার পাওনা দশ হাজার সংখ্যা হয় অথবা তাহার পাওনা তৎসংখ্যক না হইলে অন্য বন্ধকলওনিয়া যে ব্যক্তিরদের পাওনা টাকা পূর্ব্বোক্তমতে দাওয়া হওনের পর বাকী পড়িয়াছে তাঁহারদের সেই টাকা ও তাঁহার পাওনা টাকা সর্ব্ব শুদ্ধ যদি দশ হাজার হয় তবে তাঁহারা পশ্চাৎ লিখিত বিধানমতে দরখাস্ত করিয়া এক জন রিসিবর নিযুক্ত করণের দাওয়া করিতে পারেন। কিন্তু ইহার দ্বারা আসল টাকা ও বাকীপড়া সকল সুদের বিষয় কোন ক্ষমতাপন্ন আইন অথবা একুটির আদালত বা আদালতসকলে নালিশ করিতে তাঁহার যে স্বত্ব আছে তাহার কিছু হানি হইবেক না ইতি।

৭৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে রিসিবর নিযুক্ত করণের প্রত্যেক দরখাস্ত বাঙ্গলা দেশস্থ কোর্ট

Justices of Her Majesty's Supreme Court of Judicature at Fort William in Bengal, and on any such application it shall be lawful for such Justice or Justices, by order in writing, after hearing the parties to appoint a fit and proper person to receive the whole or a competent part of the rates and assessments and to apply the same to the payment of such interest or principal and interest as the case may be, together with all costs, including the charges of receiving the rates and assessments until the said principal and interest together with all such costs and charges be fully paid, and upon such appointment being made all such rates and assessments as aforesaid shall be paid to and received by the person so appointed, who is hereby empowered to give good and sufficient discharges for the same, and the money so to be received shall be so much money received by or to the use of the party to whom such interest or such principal and interest, as the case may be, shall be then due, and on whose behalf such Receiver shall have been appointed, and after such interest and costs, or such principal, interest and costs have been so received the power of such Receiver shall cease.

---

SCHEDULE A.

FORM OF MORTGAGE DEED.

Mortgage No.  Rupees  By virtue of the Act of the Legislative Council No.  of 184 , We the Commissioners appointed and acting under and by authority of the said Act, in consideration of the sum of Co.'s Rupees  paid to us by A. B. of  do hereby assign unto the said A. B., his Executors, Administrators and Assigns, all the rates, tolls and sums of money arising in the Town of Calcutta and District thereunto adjoining, by virtue of the said Act, and all the estate, right, title and interest of the said Commissioners in the same. To hold unto the said A. B. his Executors, Administrators and Assigns until the sum of  together with interest for the same at the rate of  for every Hundred Rupees by the year be satisfied (the principal sum to be repaid at the  of  years from the date hereof)—(*in case any certain period be agreed upon for that purpose.*)

Given under our common seal this  day of  in the year of our Lord  and signed by us at our Meeting on the said day.

A. B. *Commissioner.*
C. D. „
E. F. „

SCHEDULE B.

FORM OF TRANSFER OF MORTGAGE.

I, A. B., of  in consideration of the sum of  paid to me by G. H. of  do hereby transfer to the said G. H., his Executors, Administrators and Assigns a certain Mortgage, Number  made by the Commissioners appointed and acting under and by authority of Act

উলিয়মের শ্রীশ্রীমতী মহারাণীর সুপ্রিম কোর্টের এক কি ততোধিক জজ সাহেবের নিকটে করা যাইবেক এবং সেইরূপ দরখাস্ত হইলে ঐ জজ অথবা জজ সাহেবেরা দরখাস্তকারিরদের একরার শুনিয়া কর এবং ঘরের টাক্সের সমুদয় অথবা তাহার প্রচুর অংশ লইতে এক জন উপযুক্ত ও মাতবর ব্যক্তিকে নিযুক্ত করিতে পারেন এবং সেই ব্যক্তি সেই টাকা লইয়া সেই সুদ অথবা বিষয়বিশেষে আসল টাকা ও সুদ এবং সকল খরচা এবং ঐ আসল টাকা ও সুদ এবং সেই সকল খরচা ও খরচ পরিশোধ না হওনপর্য্যন্ত ঐ কর এবং ঘরের টাক্স আদায় করণে যে সকল খরচ পড়ে তাহা দিবেন এবং এইরূপ এক জন রিসিবর নিযুক্ত হইলে পূর্ব্বোক্ত সকল কর ও টাক্স সেইরূপে নিযুক্তহওয়া ব্যক্তিকে দেওয়া যাইবেক এবং তিনি তাহা লইবেন এবং তন্নিমিত্ত উত্তম ও মাতবর ফারখৎ দিতে তাঁহার প্রতি ইহার দ্বারা ক্ষমতা দেওয়া গেল। এবং তিনি এইরূপে যে সকল টাকা পান যে ব্যক্তির সেই সুদ অথবা বিষয়বিশেষে সেই আসল টাকা ও সুদ সেই সময়ে পাওনা থাকে অথচ যে ব্যক্তির পক্ষে ঐ রিসিবর নিযুক্ত হইয়াছিলেন সেই ব্যক্তির দ্বারা অথবা সেই ব্যক্তির নিমিত্তে ঐ টাকা পাওয়া গিয়াছে এমত জ্ঞান হইবেক এবং সেই সুদ ও খরচা অথবা আসল টাকা ও সুদ ও খরচা পরিশোধ করা গেলে ঐ রিসিবরের ক্ষমতা নিবৃত্ত হইবেক ইতি।

A চিহ্নিত তফসীল।

বন্ধকপত্রের পাঠ।

এত টাকার অমুক নম্বরী বন্ধক। ব্যবস্থাপক কৌন্সেলের অমুক সালের অমুক নম্বরী আইনক্রমে আমরা উক্ত আইনানুসারে ও উক্ত আইনের শক্তিক্রমে কমিসানরী পদে নিযুক্ত হইয়া আমারদিগকে অমুক স্থাননিবাসি শ্রী অমুক কোম্পানির এত টাকা দিয়াছেন তৎপ্রযুক্ত আমরা উক্ত অমুককে ও তাঁহার অছি ও আডমিনিষ্ট্রেটর ও আসিনকে উক্ত আইনের শক্তিক্রমে কলিকাতা নগরের ও তাহার নিকটস্থ প্রদেশে যে সকল টাক্স ও কর ও অন্য টাকা উৎপন্ন হয় তাহা এবং উক্ত টাক্সপ্রভৃতিতে উক্ত কমিসনরেরদের অর্থাৎ আমারদের যে ইষ্টেট ও স্বত্ব ও অধিকার ও সম্পর্ক থাকে তাহা অর্পণ করিয়াছি এবং সালিয়ানা শতকরা এত টাকা সুদ সমেত এত টাকা যাবৎ না দেওয়া যায় তাবৎ উক্ত অমুক ও তাঁহার অছি ও আডমিনিষ্ট্রেটর ও আসিন তাহা ভোগ করিবেন (ঐ আসল টাকা পরিশোধ করণের কোন বিশেষ মিয়াদ নিরূপণ হইলে এই কথাও লেখা যাইবেক যে) এই পত্রের তারিখঅবধি এত বৎসরের মধ্যে ঐ আসল টাকা দেওয়া যাইবেক।

ইঙ্গরেজী অমুক সালের অমুক তারিখে আমারদের সাধারণ মোহরযুক্ত হইয়া উক্ত দিবসে আমারদের বৈঠকে সহী হইল।

অমুক কমিস্যনর।
অমুক ঐ।
অমুক ঐ।

B চিহ্নিত তফসীল।

বন্ধক খারিজদাখিল করণের পাঠ।

আমি অমুক স্থাননিবাসি অমুক আমাকে অমুক স্থাননিবাসি অমুক এত টাকা দিয়াছেন তৎপ্রযুক্ত আমি তারুকবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের অমুক সালের অমুক নম্বরী আইনের দ্বারা ও তাহার শক্তিক্রমে নিযুক্ত ও কর্ম্মকারি কমিস্যনরেরদের স্থানে অমুক তারিখের অমুক

No. of the Legislative Council of India of 184 , bearing date the day of for securing the sum of Company's Rupees and interest (*or if such transfer be by indorsement* the within security) and all my right, estate and interest in and to the money thereby secured, and in and to the rates, tolls and property thereby assigned.

In Witness whereof I have hereunto set my hand and seal this day of in the year of our Lord

A. B. (L. S.)

Ordered, that the Draft be reconsidered at the first Meeting of the Legislative Council of India after the 11th day of December next.

G. A. Bushby,
*Secy. to the Govt. of India.*

## CIRCULAR ORDERS OF THE SUDDER BOARD OF REVENUE.

No. 19.

*From the Secretary to the Sudder Board of Revenue, to the Commissioner of Revenue for the Division of ———.*

I am directed by the Sudder Board of Revenue to forward to you, herewith, a copy of a letter from Officiating Under-Secretary Mr. Grey, dated the 15th instant, (No. 696,) and to request that you will indent, under the sanction therein conveyed, for as many Pluviometers as may be necessary for the several Collectors of your Division.

2d. With reference to the 2d Para. of Mr. Grey's letter the Board are pleased to direct that the Register shall be kept by the Collector himself, and in his absence by the Head Clerk of his Office.

3d. You will be good enough to prescribe a suitable form of Register.

(Signed) G. Plowden,
*Secretary.*

Sudder Board of Revenue,
Fort William, the 30th September, 1847.

No. 696.

*From the Offg. Under Secretary to the Government of Bengal, to the Secretary Sudder Board of Revenue, dated Fort William, the 15th September*, 1847.

An application from the Commissioner of the Moorshedabad Division to be furnished with six Pluviometers for the use of the several Revenue Officers subordinate to him, having been submitted by the Military Board to the Government of India, and having been forwarded to this Government for orders, the Deputy Governor has directed that the application should be complied with as well as all

নম্বরী কোং এত টাকার ও সুদের জামিনস্বরূপ যে বন্ধকপত্র পাইয়াছি তাহা আমি উক্ত অমুককে ও তাঁহার অছিকে ও তাঁহার আডমিনিষ্ট্রেটর ও আসৈনকে দিয়াছি (অথবা যদি পৃষ্ঠে লিখনের দ্বারা দাখিলখারিজ করা যায় তবে তাহার লিখিত জামিনপত্র) এবং তৎক্রমে ধার্য্য টাকাতে ও তৎক্রমে সমর্পিত টাক্স ও মাসুল ও সম্পত্তিতে আমার যে স্বত্ব ও ইষ্টেট ও সম্পর্ক আছে তাহা উক্ত অমুককে সমর্পণ করিয়াছি।

তাহার সাক্ষিস্বরূপে আমি ইঙ্গরেজী অমুক সালের অমুক তারিখে এই পত্রে দস্তখৎ করিয়া মোহর করিলাম।

শ্রী অমুক। (দস্তখৎ)

হুকুম হইল যে আগামি ডিসেম্বর মাসের ১১ তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের যে প্রথম বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।
John C. Marshman, *Bengalee Translator.*

## সদর বোর্ড রেবিনিউর সরকুলর অর্ডর।

১৯ নম্বর।

অমুক এলাকার রাজস্বের শ্রীযুত কমিসানর সাহেবের প্রতি সদর বোর্ড রেবিনিউর শ্রীযুত সেক্রেটারী সাহেবের পত্র।

সদর বোর্ড রেবিনিউর হুকুমক্রমে তোমার নিকটে একটিং ছোট সেক্রেটারী শ্রীযুত গ্রে সাহেবের বর্ত্তমান মাসের ১৫ তারিখের ৬৯৬ নম্বরী পত্রের নকল পাঠাইয়া আদেশ করিতেছি যে তাহাতে লিখিত অনুমত্যনুসারে তোমার এলাকার নানা কালেক্টর সাহেবের বৃষ্টির জলপরিমাপক যত যন্ত্রের আবশ্যক হয় তত পাইবার জন্যে পত্র লেখ।

২। শ্রীযুত গ্রে সাহেবের পত্রের ২ দফার বিষয়ে বোর্ডের সাহেবেরা হুকুম করেন যে কালেক্টর সাহেব আপনি রেজিষ্টর রাখেন এবং তাঁহার অনুপস্থান সময়ে তাঁহার সিরিশ্তার প্রধান কেরাণী তাহা রাখেন।

৩। তুমি রেজিষ্টর রাখনের উপযুক্ত পাঠ নিৰ্দ্দিষ্ট করিবা।

জি প্লোডন। সেক্রেটারী।

সদর বোর্ড রেবিনিউ।
ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ৩০ সেপ্টেম্বর।

৬৯৬ নম্বর।

সদর বোর্ড রেবিনিউর শ্রীযুত সেক্রেটারী সাহেবের প্রতি বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের শ্রীযুত একটিং ছোট সেক্রেটারী সাহেবের পত্র। ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ১৫ সেপ্টেম্বর।

মুরশিদাবাদ এলাকার কমিসানর সাহেব আপনার অধীন রাজস্বের কার্য্যকারকেরদের ব্যবহারের জন্যে বৃষ্টির জলপরিমাপক ছয়খান যন্ত্র পাইবার বিষয়ে যে দরখাস্ত করিয়াছেন তাহা মিলিটারী বোর্ডের সাহেবেরা ভারতবর্ষের গবর্ণমেণ্টের নিকটে পাঠাইলেন পরে তদ্বিষয়ে হুকুম করিবার জন্যে ঐ পত্র বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের নিকটে পাঠান গেলে শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেব হুকুম করিয়াছেন যে তাঁহার দরখাস্তমতে ঐ যন্ত্র পাঠান যায়, এবং রাজস্বের কমিসানর সাহেবেরা

similar requisitions from the Revenue Commissioners that may be preferred through the Board.

2d. His Honor considers it desirable that the use of the Pluviometers should be introduced, as supplying a useful item of statistical information, and the expence of the requisite apparatus would appear, from a letter of the Deputy Surveyor General to the address of Mr. Taylor, the Commissioner, No. 134 of 15th July, to be trifling. The success in obtaining accurate returns must depend mainly on the interest and attention with which the instrument is observed by some Subordinate Officer of each Collectorate, to whom the duty of keeping the Register may be entrusted, and the Deputy Governor would wish the Board to issue such instructions as they may deem necessary to ensure a sufficient degree of care and supervision being bestowed by the several Collectors themselves.

(Signed) WM. GREY,

*Offg. Under-Secy. to the Govt. of Bengal.*

Sudder Board of Revenue,
Fort William, the 30th September, 1847.

(True Copy)

(Signed) G. PLOWDEN,

*Secretary.*

---

No. 21.

*From the Secretary to the Sudder Board of Revenue, to the Commissioner of Revenue for the Division of ———.*

I am directed by the Sudder Board of Revenue to transmit for your information and for communication, through the Collectors of your Division, to all the Uncovenanted Deputy Collectors employed under them, the accompanying copy of the orders of Government No. 838, dated the 3d instant, with enclosure, authorizing travelling allowance to Uncovenanted Deputy Collectors at the rate of 3 Rs. per diem, during the period of their employment in Tents, in the interior of their Districts, and to their Establishments at the usual rate, viz. three-tenths of their Salaries.

(Signed) G. PLOWDEN,

*Secretary.*

Sudder Board of Revenue,
Fort William, the 13th November, 1847.

No. 838.

*From the Offg. Under-Secretary to the Government of Bengal, to the Secretary Sudder Board of Revenue, dated Fort William, the 3d November, 1847.*

I am directed by the Honourable the Deputy Governor of Bengal to transmit the annexed copy of a letter No. 671, from the Secretary to the Government of India, Home Department, dated the 23d ultimo, and to request the Board will make the necessary communication on the subject to the several Officers concerned.

(Signed) WM. GREY,

*Offg. Under-Secy. to the Govt. of Bengal.*

বোর্ডের সাহেবেরদের দ্বারা সেইরূপ যত যন্ত্রের বিষয়ে সরবরাহ করেন তাহা দেওয়া যায়।

২। শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেব বোধ করেন যে বৃষ্টির জলপরিমাপক যন্ত্রের ব্যবহারকরা অতি বাঞ্ছনীয় বিষয় যেহেতুক তাহার দ্বারা দেশসম্বন্ধীয় অতি কর্মাপ সম্বাদ পাওয়া যাইবেক এবং কমিস্যনর শ্রীযুত টেলর সাহেবের নিকটে শ্রীযুত ডেপুটী সরবেয়র জেনরল সাহেব ১৫ জুলাই তারিখের ১৩৪ নম্বরী যে পত্র লিখিয়াছেন তাহাতে দৃষ্ট হইতেছে যে সেই যন্ত্র অত্যল্প খরচে প্রস্তুত হইতে পারে। প্রত্যেক কালেক্টরীতে যে অধীন কার্য্যকারকের প্রতি রেজিষ্টর রাখনের কর্ম্ম সমর্পণ করা যায় সেই কার্য্যকারক যেপ্রকার যত্ন ও মনোযোগ পূর্ব্বক ঐ যন্ত্রের হিসাব রাখেন তদনুসারে তদ্বিষয়ক যথার্থ সম্বাদ পাওয়া যাইবেক এবং শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেব ইচ্ছা করেন যে যাহাতে নানা কালেক্টর সাহেব আপনারাই তদ্বিষয়ে প্রচুর মনোযোগ ও তত্ত্বাবধারণ করেন এইজন্য যে কোন উপদেশ বোর্ডের সাহেবেরা উপযুক্ত বোধ করেন তাহা তাঁহারদিগকে দেন।

ডবলিউ গ্রে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং ছোট সেক্রেটারী।

সদর বোর্ড রেবিনিউ।
ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ৩০ সেপ্টেম্বর।

(যথার্থ নকল।)

জি প্লোডন। সেক্রেটারী।

---

২১ নম্বর।

অমুক এলাকার রাজস্বের শ্রীযুত কমিস্যনর সাহেবের প্রতি সদর বোর্ড রেবিনিউর শ্রীযুত সেক্রেটারী সাহেবের পত্র।

সদর বোর্ড রেবিনিউর হুকুমক্রমে তোমার বিজ্ঞাপনের নিমিত্তে এবং তোমার এলাকার কালেক্টর সাহেবেরদের দ্বারা তাঁহারদের অধীন নিযুক্ত আচুক্তি ডেপুটী কালেক্টরেরদিগকে জানাইবার নিমিত্তে গবর্ণমেণ্টের বর্ত্তমান মাসের ৩ তারিখের ৮৩৮ নম্বরী হুকুমের নীচের লিখিত নকল ও তাহার সঙ্গে প্রেরিত পত্র পাঠাইতেছি। তাহাতে হুকুম আছে যে ডেপুটী কালেক্টরেরা যত কাল আপনারদের জিলার মফঃসলে তাম্বুতে থাকিয়া কর্ম্ম করেন তত কাল তাঁহারদিগকে দিন প্রতি ৩৲ টাকা রাহাখরচ দেওয়া যাইবেক এবং তাঁহারদের আমলারদিগকে পূর্ব্বকার রীতিমতে আপনং মাহিয়ানার তিন অংশের দশ অংশ দেওয়া যাইবেক।

জি প্লোডন। সেক্রেটারী।

সদর বোর্ড রেবিনিউ।
ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ১৩ নবেম্বর।

৮৩৮ নম্বর।

সদর বোর্ড রেবিনিউর শ্রীযুত সেক্রেটারী সাহেবের প্রতি বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের শ্রীযুত একটিং ছোট সেক্রেটারী সাহেবের পত্র। ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ৩ নবেম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুমক্রমে দেশীয় ডিপার্টমেণ্টে ভারতবর্ষের গবর্ণমেণ্টের শ্রীযুত সেক্রেটারী সাহেবের গত মাসের ২৩ তারিখের ৬৭১ নম্বরী পত্রের নীচের লিখিত নকল পাঠাইতেছি এবং আবেদন করিতেছি যে তাহার মধ্যে যে সকল কার্য্যকারকের বিষয় লেখা আছে তাঁহারদের নিকটে বোর্ডের সাহেবেরা তদ্বিষয় উপযুক্তমতে জ্ঞাপন করেন।

ডবলিউ গ্রে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং ছোট সেক্রেটারী।

No. 671.

*From G. A. Bushby, Esq., Secretary to the Government of India, to F. J. Halliday, Esq., Secretary to the Government of Bengal, dated the 23d October,* 1847.

I am directed to acknowledge the receipt of Mr. Offg. Under-Secretary Grey's letter, No. 811, dated the 18th instant, and in reply to state for the information of the Hon'ble the Deputy Governor of Bengal, that the President in Council is pleased to authorize the Uncovenanted Deputy Collectors under the Bengal Presidency to draw Travelling Allowance at the rate of 3 Rs. per diem during the period of their employment in Tours, in the interior of their Districts, and their Establishments will draw the usual rate, viz. three-tenths of their salaries.

(Signed) G. A. BUSHBY,
*Secy. to the Govt. of India.*

Council Chamber, the 23d October, 1847.

(True Copy)

(Signed) WM. GREY,
*Offg. Under-Secretary to the Govt. of Bengal.*

Sudder Board of Revenue,
Fort William, the 13th November, 1847.

(True Copies)

(Signed) G. PLOWDEN,
*Secretary.*

---

## NOTIFICATIONS.

### ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

### APPOINTMENTS.

*The 26th November,* 1847.

Moulvy Khyrollah Sha, Moonsiff of Deang, Zillah Chittagong, to be Moonsiff of Bhutteeary.

Moulvy Abdool Futtah, Moonsiff of Bhutteeary, to be Moonsiff of Deang.

### LEAVES OF ABSENCE.

*The 25th November,* 1847.

Baboo Manickchund Shome, Additional Moonsiff of Dinagepore, for one month beyond the period of the late Dusserah Vacation.

*The 26th November,* 1847.

Baboo Gunganarin Mookerjea, Moonsiff of Mohunpore, Zillah Midnapore, for three days in excess of the Dusserah Vacation.

*The 30th November,* 1847.

Baboo Juggurnath Bordolye, Moonsiff of Nulbaree, Zillah Kamroop, for three months from the 20th instant.

The leave of absence for nine days granted on the 30th September last, to Kazee Naziroodeen Mahomed, Moonsiff of Indoss, Zillah West Burdwan, has been cancelled at his own request.

*The 3d December,* 1847.

Baboo Degumber Biswas, Moonsiff of Nicklee, Mymensingh, for three weeks from the 22d ultimo.

B. J. COLVIN, *Register.*

৬৭১ নম্বর।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী শ্রীযুত এফ জে হালিডে সাহেবের প্রতি ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী শ্রীযুত জি এ বুশবি সাহেবের পত্র। ১৮৪৭। ২৩ অক্টোবর।

হুকুমক্রমে জানাইতেছি যে একটিং ছোট সেক্রেটারী শ্রীযুত গ্রে সাহেবের বর্ত্তমান মাসের ১৮ তারিখের ৮১১ নম্বরী পত্র পাইলাম এবং তদুত্তরে বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের বিজ্ঞাপনার্থ জানাইতেছি যে হুজুর কৌন্সেলের শ্রীযুত প্রেসিডেণ্ট সাহেব হুকুম করিয়াছেন যে বাঙ্গলা রাজধানীতে অচিহ্নিত ডেপুটী কালেক্টরেরা যত কাল আপনারদের জিলার মফঃসলে তাম্বুতে থাকিয়া কর্ম্ম করেন তত কাল দিন প্রতি ৩৲ টাকার হিসাবে রাহা খরচ পাইবেন এবং তাঁহারদের আমলারা রীতিমতে আপনং মাহিয়ানার তিন অংশের দশ অংশ পাইবেন।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

কৌন্সেল ঘর। ১৮৪৭। ২৩ অক্টোবর।

(যথার্থ নকল।)

ডবলিউ গ্রে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং ছোট সেক্রেটারী।

সদর বোর্ড রেবিনিউ।
ফোর্ট উলিয়ম। ১৮৪৭। ১৩ নবেম্বর।

(যথার্থ নকল।)

জি প্লোডন। সেক্রেটারী।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের হুকুম।

### নিয়োগ।

১৮৪৭ সাল ২৬ নবেম্বর।

জিলা চাটিগাঁর দিয়াঙ্গের মুনসেফ শ্রীযুত মৌলবী খয়রুল্লা শা ভটিয়ারীর মুনসেফ হইলেন।

ভটিয়ারীর মুনসেফ শ্রীযুত মৌলবী আবদুল ফত্তা দিয়াঙ্গের মুনসেফ হইলেন।

### ছুটী।

১৮৪৭ সাল ২৫ নবেম্বর।

দিনাজপুরের অতিরিক্ত মুনসেফ শ্রীযুত বাবু মানিকচাঁদ সোম গত দশহরার বন্দের অতিরিক্ত এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ২৬ নবেম্বর।

জিলা মেদিনীপুরে মোহনপুরের মুনসেফ শ্রীযুত বাবু গঙ্গানারায়ণ মুখুয্যা দশহরার বন্দের অতিরিক্ত তিন দিনের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ৩০ নবেম্বর।

জিলা কামরূপে নলবাড়ীর মুনসেফ শ্রীযুত বাবু জগন্নাথ বরদলৈ বর্ত্তমান মাসের ২০ তারিখঅবধি তিন মাসের ছুটী পাইয়াছেন।

জিলা পশ্চিম বর্দ্ধমানের ইন্দাসের মুনসেফ শ্রীযুত কাজী নাজিরুদ্দীন মহম্মদ গত সেপ্টেম্বর মাসের ৩০ তারিখে যে নয় দিনের ছুটী পান্ তাহা তাঁহার প্রার্থনায় রহিত হইল।

১৮৪৭ সাল ৩ ডিসেম্বর।

ময়মনসিংহের নিকলীর মুনসেফ শ্রীযুত বাবু দিগম্বর বিশ্বাস গত মাসের ২২ তারিখঅবধি তিন সপ্তাহের ছুটী পাইয়াছেন।

বি জে কলবিন। রেজিষ্টর।

## রাজকর্ম্মে নিয়োগ।

২৫০৪ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর্ সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ২৯ নবেম্বর।

শ্রীযুত জর্জ আগস্টস প্যাক্সটন সাহেব (Mr. George Augustus Paxton,) বাকরগঞ্জের মাজিস্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট হইলেন।

শ্রীযুত জি ই ডবলিউ কুপর সাহেব (Mr. G. E. W. Couper,) দিনাজপুরের মাজিস্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট হইলেন।

ছুটী।

১৮৪৭ সাল ২৪ নবেম্বর।

তিব্বতীয় নিমকের এজেণ্ট শ্রীযুত এ সি বারওয়েল সাহেব (Mr. A. C. Burwell,) কেপহইতে প্রত্যাগমন করিয়াছেন এমত রিপোর্ট করেন। অতএব ১৮৪৫ সালের ১৮ অক্টোবর তারিখে তাঁহাকে যে ছুটী দেওয়া যায় তাহার অবশিষ্ট কাল রহিত হইল।

১৮৪৭ সাল ২৭ নবেম্বর।

পুরুলিয়ার মাজিস্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত এফ সি ফৌল সাহেব (Mr. F. C. Fowle,) বর্ত্তমান মাসের ৩ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত এক মাসের ছুটী পাইয়াছেন।

মুরশিদাবাদের প্রথম শ্রেণীর প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী সৈয়দ আবদুল ওয়াহিদ খাঁ দশহরার বন্দের অতিরিক্ত চিকিৎসকের সর্টিফিকটক্রমে বর্ত্তমান মাসের ১১ তারিখঅবধি আগামি মাসের ২৪ তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ২৯ নবেম্বর।

সিবিলসম্পর্কীয় সিরিশ্তার শ্রীযুত এচ প্রাট সাহেব (Mr. H. Pratt,) স্বীয় কর্ম্মোপলক্ষে এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ৩০ নবেম্বর।

১৫ সংখ্যক অর্থাৎ ঢাকা এলাকার রাজস্বের কমিস্যনর শ্রীযুত জে ডনবার সাহেব (Mr. J. Dunbar,) এক মাসের ছুটী পাইয়াছেন।

মালদহের সদর আমীন শ্রীযুত পণ্ডিত নরহরি শিরোমণি দশহরার বন্দের অতিরিক্ত চিকিৎসকের সর্টিফিকটক্রমে বর্ত্তমান মাসের ১১ তারিখঅবধি আগামি মাসের ১০ তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

১৮৪৭ সাল ১ ডিসেম্বর।

ভাগলপুরের কালেক্টর শ্রীযুত জে জি কাম্বেল সাহেব (Mr. J. G. Campbell,) আপন কাছারীর কর্ম্মের ভার শ্রীযুত ডবলিউ সি ওয়াটসন সাহেবের (Mr. W. C. Watson,) প্রতি অর্পণ করিয়া দুই মাসের ছুটী পাইয়াছেন। অন্য হুকুম না হওয়াপর্য্যন্ত শ্রীযুত ওয়াটসন সাহেব কালেক্টরী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

নদীয়ার অতিরিক্ত ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু উমাচরণ ভট্টাচার্য্য গত অক্টোবর মাসের ১১ তারিখে যে ছুটী পান তাহার অবশিষ্ট কাল গত মাসের ৭ তারিখ অবধি রহিত হইল।

বিজ্ঞাপন।

১৮৪৭ সাল ১ ডিসেম্বর।

জাইণ্ট মাজিস্ট্রেট ও ডেপুটী কালেক্টরের ক্ষমতানুসারে কার্য্যকারি শ্রীযুত ডবলিউ জি ইয়ং সাহেব (Mr. W. G. Young,) গত মাসের ২৫ তারিখে জিলা হুগলীতে শ্রীরামপুরের অধ্যক্ষতা কর্ম্ম গ্রহণ করেন।

মুরশিদাবাদের কালেক্টর শ্রীযুত আর এফ হজসন সাহেব (Mr. R. F. Hodgson,) গত মাসের ২০ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর্ সাহেবের হুকুমক্রমে

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

## GOVERNMENT ADVERTISEMENTS. গবর্ণমেণ্টের ইশ্তিহার।

### SALT.

### NOTIFICATION.

The public are hereby informed that, in modification of the Rule contained in Section XXXIX. Regulation X. 1819, whereby all Daroghas of Salt Chokies are required to examine and coot dispatches of Salt passing their respective Chokies, the Board of Customs, Salt and Opium, have with the sanction of Government, prohibited altogether the cooting and examination of boats containing Salt in transit, except at the following stations:

| Name of Division. | Name of Chokey. |
|---|---|
| Western. ... ... ... | Gewakhali. |
| " ... ... ... | Ghuttaul. |
| " ... ... ... | Amptah. |
| " ... ... ... | Cootgunge. |
| " ... ... ... | Balikhaul. |
| " ... ... ... | Nyaserai. |

### নিমক।

### বিজ্ঞাপন।

১৮১৯ সালের ১০ আইনের ৩৯ ধারাতে নিমক চৌকীর সকল দারোগাকে হুকুম হইয়াছিল যে তাহারদের চৌকীর সরহদ্দের মধ্য দিয়া যে সকল লবণ যায় তাহা কচকে দেখিয়া কুত করে। কিন্তু সর্ব্ব সাধারণ লোককে জানান যাইতেছে যে ঐ বিধান রূপান্তর করিয়া গবর্ণমেণ্টের অনুমতিক্রমে বাণিজ ও নিমক ও আফীমের বোর্ডের সাহেবেরা নীচের লিখিত স্থান ভিন্ন অন্য স্থান দিয়া লবণ বোঝাইকরা যে সকল নৌকা যায় সেই২ নৌকা কচকে দেখিয়া কুত করণের সম্পূর্ণরূপে নিষেধ করেন।

| এলাকার নাম | চৌকীর নাম |
|---|---|
| পশ্চিম ... ... ... | গাঁওয়াখালী। |
| " ... ... ... | ঘাটাল। |
| " ... ... ... | আমতা। |
| " ... ... ... | কুতগঞ্জ। |
| " ... ... ... | বালিখাল। |
| " ... ... ... | নওয়াসরাই। |

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ৭ ডিসেম্বর।]

| Name of Division. | Name of Chokey. |
|---|---|
| Calcutta, ... ... ... | Sootanooty. |
| Barrackpore, ... ... ... | Atarabankee. |
| " ... ... ... | Ballaghatta. |
| Bauguudee, ... ... ... | Rojeepore. |
| " ... ... ... | Busuntpoor. |
| " ... ... ... | Assersoonee. |
| Jessore, ... ... ... | Chandkalee. |
| " ... ... ... | Syedkalee. |
| " ... ... ... | Fooltullah. |
| " ... ... ... | Koomargunge. |
| " ... ... ... | Gopaulgunge. |
| Backergunge, ... ... | Cowcolly. |
| " ... ... ... | Gournuddee. |
| " ... ... ... | Bokynuggur. |
| Midnapore, ... ... ... | Mynah. |
| " ... ... ... | Kassijorah. |
| " ... ... ... | Kantadwura. |
| " ... ... ... | Midnapore. |
| " ... ... ... | Khulnuggur. |
| " ... ... ... | Jehanpore. |

| এলাকার নাম | চৌকীর নাম |
|---|---|
| কলিকাতা ... ... | সুতানুটি। |
| বারুইপুর ... ... | আঠার বাঁকী। |
| " ... ... ... | বালিয়াঘাটা। |
| বাগুণ্ডী ... ... ... | রোজীপুর। |
| " ... ... ... | বসন্তপুর। |
| " ... ... ... | আসরসুনী। |
| যশোহর ... ... ... | চাঁদখালী। |
| " ... ... ... | সৈয়দখালী। |
| " ... ... ... | ফুলতলা। |
| " ... ... ... | কুমারগঞ্জ। |
| " ... ... ... | গোপালগঞ্জ। |
| বাকরগঞ্জ ... ... ... | কাওয়াখালী। |
| " ... ... ... | গৌর নদী। |
| " ... ... ... | বকাই নগর। |
| মেদিনীপুর ... ... | ময়না। |
| " ... ... ... | কাশীযোড়া। |
| " ... ... ... | কাঁটাদ্বারা। |
| " ... ... ... | মেদিনীপুর। |
| " ... ... ... | খলনগর। |
| " ... ... ... | জেহানপুর |

Boats conveying Salt under Rowannahs by the following routes will hereafter be cooted only at the Stations mentioned opposite to each.

যে সকল নৌকা রওয়ানাক্রমে নীচের লিখিত পথর দিয়া লবণ বোঝাই করিয়া যায় তাহা কেবল ঐ পথের পার্শ্বের লিখিত স্থানে কুত হইতে পারে।

| Route. | Name of Chokey. |
|---|---|
| No. I. From the Hidgellee and Tumlook Agency Ghauts, by the Pertabkhali Canal and Roopnarain. | 1. Ghuttaul. |
| No. II. From the Hidgellee Agency Ghauts by the Hooghly and Roopnarain. | 1. Gewakhali.<br>2. Ghuttaul. |
| No. III. From the Hidgellee and Tumlook Agency Ghauts and from Diamond Harbour, by the Hooghly. | 1. Gewakhali.<br>2. Cootgunge.<br>3. Nyaserai. |
| No. IV. From the Hidgellee and Tumlook Agency Ghauts and from Diamond Harbour, by the Hooghly and Damooda. | 1. Gewakhali.<br>2. Amptah. |
| No. V. From the Hidgellee and Tumlook Agency Ghauts by the Sunderbunds to Khoolnah, and thence beyond the Chokey limits. | 1. Syedkhalee.<br>2. Fooltullah<br>or<br>2. Koomargunge<br>or<br>2. Gopaulgunge<br>or<br>2. Cowcolly.<br>3. Nulchitty.<br>4. Gournuddee. |
| No. VI. From the Hidgellee and Tumlook Agency Ghauts to Baugundee, and thence northward beyond the Chokey limits. | 1. Gewakhali.<br>2. Cootgunge.<br>3. Atarabankee.<br>4. Rojeepoor<br>or<br>3. Ballaghutta.<br>4. Rojeepoor. |

| পথ | চৌকীর নাম |
|---|---|
| ১ নং হিজলী ও তমলুকের এজেন্সী ঘাটহইতে প্রতাপখালী খাল ও রূপনারায়ণ নদী দিয়া যায়। | ১ ঘাটাল। |
| ২ নং হিজলীর এজেন্সী ঘাটহইতে হুগলী ও রূপনারায়ণ নদী দিয়া যায়। | ১ গেঁওয়াখালী।<br>২ ঘাটাল। |
| ৩ নং হিজলী ও তমলুকের এজেন্সী ঘাট ও কলাগাছিয়া হইতে হুগলী নদী দিয়া যায়। | ১ গেঁওয়াখালী।<br>২ কুতগঞ্জ।<br>৩ নওয়াসরাই। |
| ৪ নং হিজলী ও তমলুকের এজেন্সী ঘাট ও কলাগাছিয়া হইতে হুগলী ও দামোদর নদী দিয়া যায়। | ১ গেঁওয়াখালী।<br>২ আমতা। |
| ৫ নং হিজলী ও তমলুকের এজেন্সী ঘাটহইতে সুন্দরবন দিয়া খুলনায় যায় পরে চৌকীর সরহদ্দের বাহিরে যায়। | ১ সৈয়দখালী।<br>২ ফুলতলা কিম্বা<br>২ কুমারগঞ্জ কি<br>২ গোপালগঞ্জ কিম্বা<br>২ কাওয়াখালী।<br>৩ নলছিটি।<br>৪ গৌর নদী। |
| ৬ নং হিজলী ও তমলুকের এজেন্সী ঘাটহইতে বাগুণ্ডীতে যায় পরে চৌকীর সরহদ্দের উত্তর দিগে যায়। | ১ গেঁওয়াখালী।<br>২ কুতগঞ্জ।<br>৩ আঠার বাঁকী।<br>৪ রোজীপুর।<br>অথবা<br>৩ বালিয়া ঘাটা।<br>৪ রোজীপুর। |

[*Government Gazette, 7th December*, 1847.]

| *Route.* | *Name of Chokey.* | পথ | চৌকীর নাম |
|---|---|---|---|
| No. VII. From the Hidgellee and Tumlook Agency Ghauts, through Tolly's Nullah, or the New Canal, to the Eastward. | 1. Gewakhali.<br>2. Cootgunge.<br>3. Busuntpoor.<br>4. Chandkalee.<br>5. Assersoonee.<br>6. Fooltullah<br>or<br>6. Koomargunge<br>or<br>6. Gopaulgunge<br>or<br>6. Cowrolly.<br>7. Nulchitty.<br>8. Gournuddee. | ৭ নং হিজলী ও তমলুকের এজেন্টী ঘাটহইতে টালির নালা অথবা নূতন খাল দিয়া পূর্ব্ব দিগে যায়। | ১ গীওয়াখালী।<br>২ কুতগঞ্জ।<br>৩ বসন্তপুর।<br>৪ চাঁদখালী।<br>৫ আসরসুনী।<br>৬ ফুলতলা।<br>অথবা<br>৬ কুমারগঞ্জ।<br>অথবা<br>৬ গোপালগঞ্জ।<br>অথবা<br>৬ কাওয়াখালী।<br>৭ নলছিটি।<br>৮ গৌর নদী। |
| No. VIII. From the Sulkea Golahs and the Ghauts of the 24-Pergunnahs' Agency, by the Hooghly. | 1. Balikhaul.<br>2. Nyaserai. | ৮ নং শালিখার গোলা ও চব্বিশপরগনার এজেন্টী ঘাটহইতে হুগলী নদী দিয়া যায়। | ১ বালীখাল।<br>২ নওয়াসরাই। |
| No. IX. From the Sulkea Golahs to Baugundee. | 1. Baliaghutta<br>or<br>1. Atarabankee.<br>2. Rajerpoor. | ৯ নং শালিখার গোলাহইতে বাগুণ্ডীতে যায়। | ১ বালিয়াঘাটা।<br>অথবা<br>১ আঠার বাঁকী।<br>২ রাজাপুর। |
| No. X. From the Sulkea Golahs to the Eastward. | 1. Baliaghutta<br>or<br>1. Atarabankee.<br>2. Busuntpoor.<br>3. Chandkalee.<br>4. Assersoonee.<br>&c. as in Route No. VII. | ১০ নং শালিখার গোলাহইতে পূর্ব্ব দিগে যায়। | ১ বালিয়াঘাটা।<br>অথবা<br>১ আঠার বাঁকী।<br>২ বসন্তপুর।<br>৩ চাঁদখালী।<br>৪ আসরসুনীপ্রভৃতি ৭ নম্বরী পথের ন্যায়। |
| No. XI. From the 24-Pergunnahs' Agency Ghauts to the Eastward. | 1. Atarabankee.<br>2. Busuntpoor,<br>&c. as in Route No. VII. | ১১ নং চব্বিশপরগনার এজেন্টী ঘাটহইতে পূর্ব্ব দিগে যায়। | ১ আঠার বাঁকী।<br>২ বসন্তপুরপ্রভৃতি ৭ নম্বরী পথের ন্যায়। |

Boats conveying foreign imported Salt under Rowannahs from Calcutta, will be examined at the same places as if conveying Salt from the Sulkea Golahs, and will further undergo examination at the Sootanooty Chokey in Calcutta immediately after delivery of the Salt from the vessel on which it has been imported.

Boats conveying Salt under Rowannah by any other route than those abovementioned, will be examined at every cooting station by which they may have to pass.

When the destination of a boat is changed, and its cargo covered by an Exchange Rowannah under Clause 2, Section XLV. Regulation X. 1819, it will be examined at every cooting station intermediate between the place at which its destination may have been changed and the Chokey limits.

In like manner boats containing Salt protected by Attrafiee Rowannahs and Agency Chars will be examined at every cooting station between the place of despatch and the Chokey limits.

In all other respects the provisions of Section XXXIX. Regulation X. 1819, relating to the coot and examination of despatches of Salt will be observed as heretofore.

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৭। ৭ ডিসেম্বর।]

যে সকল নৌকা বিদেশীয় আমদানী লবণ রওয়ানাক্রমে কলিকাতাহইতে লইয়া যায় সেই সকল নৌকা শালিখার গোলাহইতে লবণ লইয়া গেলে যেং স্থানে তালাশী হয় সেইং স্থানে তালাশী হইবেক তদ্ভিন্ন যে জাহাজের দ্বারা ঐ লবণ আমদানী হইয়াছে তাহাহইতে লবণ লইবার পরেই কলিকাতার সুতানুটী চৌকীতে তাহার তালাশী হইবেক।

যে সকল নৌকা উপরের উক্ত পথ ভিন্ন অন্য পথ দিয়া রওয়ানাক্রমে লবণ লইয়া যায় সেই সকল নৌকা কুত করণের যে কোন চৌকী দিয়া যায় সেই স্থানেই তাহার তালাশী হইবেক।

নৌকার যে স্থানে যাইবার কল্প ছিল সে স্থান যদি পরিবর্ত্ত হয় এবং যদি নৌকার বোঝাইয়ের ১৮১৯ সালের ১০ আইনের ৪৫ ধারার ২ প্রকরণানুসারে বদলিনী রওয়ানা থাকে তবে যেখানে তাহার লক্ষিত স্থান পরিবর্ত্ত হইয়াছে সেই স্থানঅবধি চৌকীর সীমানাপর্য্যন্ত কুত করণের প্রত্যেক চৌকীতে তাহার তালাশী হইবেক।

সেই প্রকারে যে সকল নৌকায় লবণের বিষয়ে আত্রাফী রওয়ানা ও এজেন্টীর ছাড়চিঠী থাকে সেই সকল নৌকার রওয়ানার স্থানঅবধি চৌকীর সীমানাপর্য্যন্ত কুত করণের প্রত্যেক চৌকীতে তালাশী হইবেক।

অন্য সকল বিষয়ে রওয়ানা লবণের কুত করণের ও তালাশী করণের বিষয়ে ১৮১৯ সালের ১০ আইনের ৩৯ ধারায় যে বিধান আছে সেই বিধানমতে পূর্ব্ববৎ কার্য্য হইবেক।

Nothing in this Notification is to be held to apply to the cost and examination of Sloops and Boats conveying Salt from the Chittagong and Keokra Golahs or from Arrakan, by the river Megna, in the direction of Narraingunge and Dacca. These will continue to be examined by the officers of the Chittagong and Bulloosh Chokies, under the rules at present in force.

By order of the Board of Customs, Salt and Opium, the 20th November, 1847.

CECIL BEADON, *Offg. Secy.*

মেঘনা নদী দিয়া চাটিগাঁ ও কাঁকড়ার গোলাহইতে অথবা আরাকানহইতে নারায়ণগঞ্জ এবং ঢাকার দিগে যে সকল স্লুপ ও নৌকা লবণ বোঝাই করিয়া যায় তাহার শুল্ক হওনের ও তালাশী করণের বিষয়ে এই বিজ্ঞাপনের লিখিত কথা খাটে এমত বোধ হইবেক না। ঐ সকল স্লুপ ও নৌকা এক্ষণকার চলিত বিধিমতে চাটিগাঁর ও ভুলুয়ার চৌকীর আমলারা তালাশী করিতে থাকিবেক।

হাসিল ও নিমক ও আফীমের বোর্ডের হুকুমক্রমে। ১৮৪৭ সাল ২০ নবেম্বর।

সি বীডন। একটিং সেক্রেটারী।

## INSOLVENT COURT.

## যোত্রহীনেরদের আদালত।

## IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, the matters of the Petition of GEORGE KING MC'REDDIE, of Fenwick Bazar Lane, in the Town of Calcutta, Trader, and late a Prisoner for debt in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act of the Ninth year of his late Majesty King George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard in the said Court, on Saturday, the Eighth day of January next.

The names of the creditors of the said GEORGE KING MC'REDDIE appear in a Schedule filed with his said Petition in the Office of the Chief Clerk of the said Court, to which any creditor may refer.

Calcutta, 1st December, 1847. H. C. MEIKLEJOHN, *Insolvent's Attorney.*

## শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

কলিকাতা নগরের ফেনুইক বাজারের গলি নিবাসি সওদাগর জর্জ কিং মাক্‌রেডি সাহেব কলিকাতার সাধারণ জেলখানায় ঋণপ্রযুক্ত কয়েদ হইয়া ভারতবর্ষের যোত্রহীন ঋণিরদের উপকারার্থে আইননায়ক মৃত চতুর্থ জর্জ রাজার নবম বৎসরের আইন দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত আদালতের হুকুমক্রমে তাঁহার দরখাস্তের মর্ম্ম আগামি জানুআরি মাসের ৮ তারিখ শনিবারে শুনা যাইবেক।

উক্ত জর্জ কিং মাক্‌রেডি সাহেবের মহাজনেরদের নাম তফসীলে লিখিত হইয়া তাঁহার উক্ত দরখাস্তের সহিত উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের জিম্মাতে দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

এচ সি মিকলজন। যোত্রহীনের উকীল।

কলিকাতা ১৮৪৭ সাল ১ ডিসেম্বর।

---

In the matter of the Petition of WILLIAM HOLLWAY and JUSTIN BOUDET, late of Government Place in the Town of Calcutta, Milliners, Traders, and Shopkeepers, carrying on trade and business together in copartnership under the names, style and firms of Hollway and Company, and Boudet and Company, and late Prisoners confined in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act of the Ninth year of the Reign of his late Majesty George the Fourth, entitled "an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies."

NOTICE is hereby given, that by an order of this Court, made in this matter and bearing date the Thirtieth day of November, now last past, the matters of the Petition of the said Insolvents WILLIAM HOLLWAY and JUSTIN BOUDET are appointed to be heard in the said Court, on Saturday, the Eighth day of January next.

A Schedule of the joint and separate debts of the said Insolvents has been filed in the Office of the Chief Clerk of the said Court, to which any creditor can refer.

W. D. H. OEHME, *Solicitor for the Insolvents.*

8, Old Post Office Street, Calcutta, December 2d, 1847.

হলওয় কোম্পানি ও বুডে কোম্পানির নামে কলিকাতা নগরের গবর্ণমেণ্ট প্লেসে মিলিনর ও সওদাগর ও দোকানদার উলিয়ম হলওএ সাহেব ও জষ্টিন বুডে সাহেব সম্প্রতি কলিকাতার সাধারণ জেলখানায় কয়েদ হইয়া ভারতবর্ষের যোত্রহীন ঋণিরদের উপকারার্থ আইননায়ক মৃত চতুর্থ জর্জ রাজার নবম বৎসরের আইন দ্বারা উপকার প্রার্থনা করিতেছেন।

অতএব ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে গত নবেম্বর মাসের ৩০ তারিখে উক্ত আদালতে হুকুম হইল যে উক্ত যোত্রহীন উলিয়ম হলওএ সাহেব ও জষ্টিন বুডে সাহেবের দরখাস্তের মর্ম্ম আগামি জানুআরি মাসের ৮ তারিখ শনিবারে উক্ত আদালতে শুনা যায়।

উক্ত যোত্রহীনেরদের যৌতাল ও স্বতন্ত্র ঋণের তফসীল উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দফতরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

ওল্ড পোষ্ট আফিস ষ্ট্রিট। কলিকাতা। ১৮৪৭। ২ ডিসেম্বর। ডবলিউ ডি এচ ওমি। যোত্রহীনের উকীল।

[*Government Gazette, 7th December,* 1847.]

NOTICE, that by an order of the said Court the matters of the petition of **PAUNJOO KHANSAMAH**, late of Napit Bagaun, in the Town of Calcutta, Khansamah, and now a Prisoner in the Gaol of Calcutta, seeking the benefit of the Act of the IX. of George the IV., are appointed to be heard on Saturday, the eighth day of January next.

The names of the creditors of the said **PAUNJOO KHANSAMAH** appear in a Schedule filed by him in the Office of the Chief Clerk of the said Court, to which any creditor may refer.

Dacres' Lane, 29th November, 1847. H. P. MARSHALL, *Insolvent's Attorney.*

সমাচার যে শহর কলিকাতার নাপিত বাগান নিবাসি পাঞ্জু খানসামা যিনি এইক্ষণে কলিকাতার কারাগারে বদ্ধ আছেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য অর্থাৎ চতুর্থ জর্জ নামক রাজার নবম বৎসরের নিয়মানুসারে আপন উদ্ধার জন্য প্রার্থনা করেন ঐ দরখাস্ত শ্রবণ জন্য আগামি শনিবার ৮ জানুআরি দিবসে নির্দ্ধারিত হইয়াছে ঐ পাঞ্জু খানসামার মহাজনদিগের নাম এক ফর্দ্দে লিখিত করিয়া ঐ আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যেমহাজনের বাঞ্ছা হয় সেই দপ্তরখানায় গিয়া দেখিবেন।

এচ পি মারশ্যাল। অক্ষম ঋণির উকীল।

ডেক্রেস লেন ১৮৪৭। ২৯ নবেম্বর।

---

In the matter of CHARLES HENRY HOWE, late of Calcutta, in the Province of Bengal, Merchant and Agent, heretofore carrying on trade and business in Calcutta aforesaid, together with one George Frederick Howe, at present in Europe, and John Crocker Howe, since deceased, under the copartnership, style and firm of Howe Brothers, adjudged entitled on Saturday, the Second day of October, One thousand eight hundred and forty-seven, to the benefit of the Act of the ninth George the Fourth. Chapter seventy-three, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies.

NOTICE is hereby given, that by an order made in this matter on and bearing date the Twenty-fourth day of November inst, it was (amongst other things) ordered that the said Insolvent should be for ever discharged from all liability whatsoever for or in respect of the several debts due from him to the following persons, that is to say :—Modhusuddun Mookerjee, Saumchurn Doss and Co. the Oriental Bank, Messrs. Beauchamp and Co., Mr. E. W. Stanford. Messrs. Willis and Earle, Messrs. Staunton, Cooner and Co., Messrs. Paxton and Co., Messrs. D. C. Mackey and Co., Messrs. Oswald, Seal and Co., Messrs. Rustomjee Cowasjee and Co., Messrs. Smith, Cowell and Co., Messrs. Watson, Borradaile and Co., Messrs. Eglinton, McClure and Co., Saumchund Doss, Captain Close, Gungauarain Mullick, E. J. Ephraim, J. Vanderbeck, T. Touch, Bindabun Paul and Co., Nunderloll Dutt and Co., Mohur, Townsend and Smith, R. G. Lancaster, Esq. and T. B. Swinhoe, unless cause be shewn to the contrary on Saturday, the Eighth day of January next.

MOLLOY, MACKINTOSH and POE, *Attornies for the Insolvent.*

Calcutta, 3d December, 1847.

হৌ ব্রাদর্স কোম্পানির নামে এক্ষণে ইউরোপনিবাসি জর্জ ফ্রেড্রিক হৌ সাহেবের ও পরে মৃত জান ক্রোকর হৌ সাহেবের সঙ্গে কলিকাতা নগরে সওদাগরী ও এজেন্সী কর্ম্মকারি বাঙ্গলা দেশের কলিকাতা নগরনিবাসি চার্লস হেনরি হৌ সাহেব ভারতবর্ষের অক্ষম ঋণিদের উপকারার্থ আইননামক চতুর্থ জর্জ রাজার অধিকারের নবম বৎসরের ৭৩ অধ্যায়ের আইন দ্বারা উপকার পাইতে পারেন এইমত নির্দ্ধারণ ১৮৪৭ সালের অক্টোবর মাসের ২ তারিখ শনিবারে হইল।

তাঁহার বিষয়ে ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে গত নবেম্বর মাসের ২৪ তারিখে অন্যান্য বিষয়ের মধ্যে ইহাও হুকুম হইল যে আগামি জানুআরি মাসের ৮ তারিখ শনিবারে বিপরীত কারণ দর্শান না গেলে উক্ত অক্ষমঋণী নীচের লিখিত মহাশয়েরদের যে সকল টাকা ধারেন তাহার সমুদয় দায়হইতে সম্পূর্ণরূপে মুক্ত হন অর্থাৎ মধুসূদন মুখুয্যা, শ্যামাচরণ দাস কোং, ওরিয়েণ্টেল ব্যাঙ্ক, বোশাম্প কোং, ই ডবলিউ ষ্টানফোর্ড সাহেব, উইলিস ও অরল, ষ্টাণ্টন কুনর কোং, প্যাক্সন কোং, ডি সি মাকি কোং, অসওয়াল্ড শীল কোং, রস্তমজী কওয়াসজী কোং, স্মিথ কৌএল কোং, ওয়াট্সন বরাডেল কোং, এগ্লিন্টন মাক্লিউর কোং, শ্যামচাঁদ দাস, কাপ্তান ক্লোস সাহেব, গঙ্গানারায়ণ মল্লিক, ই জে ইফ্রেইম, জে বাণ্ডরবেক সাহেব, টি টচ সাহেব, বৃন্দাবন পাল কোং, নন্দলাল দত্ত কোং, মোহর টৌনসেণ্ড ও স্মিথ, আর জি ল্যাঙ্কাষ্টর সাহেব, এবং টি বি সুইনহো সাহেব।

কলিকাতা। ১৮৪৭। ৩ ডিসেম্বর। মলয় ও মাকিন্টশ ও পো। অক্ষমঋণীদের উকীল।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ৭ ডিসেম্বর।

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কালমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্নমেণ্ট গেজেট

সর্ব্বসাধারণের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA. TUESDAY, DECEMBER 14, 1847.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৭ সাল ১৪ ডিসেম্বর।


### ERRATUM.

In the Bengalee translation of the Circular Order of the Sudder Board of Revenue, No. 21, and in the Copy of the letter No. 671, from the Secretary to the Government of India published in the *Bengalee Government Gazette* of the 7th instant, there was a typographical error which the reader is requested to correct thus:

Page 646, line 38, and ,, 647 line 16, } for তিন অংশের দশ অংশ read দশ অংশের তিন অংশ।

### অশুদ্ধ শোধন।

বর্ত্তমান মাসের ৭ তারিখের বাঙ্গলা গবর্ণমেন্ট গেজেটে তরজমা হওয়া সদর বোর্ড রেবিনিউর ২১ নম্বরী সরকুলর অর্ডরে এবং ভারতবর্ষের গবর্ণমেন্টের শ্রীযুক্ত সেক্রেটারী সাহেবের ৬৭১ নম্বরী পত্রের নকলে ছাপার দুই পদের ব্যতিক্রম হইয়াছে অতএব পাঠক নীচের লিখিত মতে তাহা শোধন করিবেন।

৬৪৬ পৃষ্ঠার ৩৮ পংক্তি ও ৬৪৭ ,, ১৬ ,, } "তিন অংশের দশ অংশ" এর পরিবর্ত্তে "দশ অংশের তিন অংশ" পাঠ করিতে হইবেক।

---

## ACT.

### FORT WILLIAM,
### HOME DEPARTMENT,
### LEGISLATIVE,

THE 27TH NOVEMBER, 1847.

Th following Act is passed by the Honourable the President of the Council of India in Council on the 27th November, 1847, with the assent of the Right Honourable the Governor General of India, which has been read and recorded.

Ordered, that the Act be promulgated for general information.

### ACT No. XVIII. OF 1847.

*An Act for curing the invalidity in the Registration of Deeds arising from the fact of having been registered by persons not duly appointed or on other than Court days.*

Whereas instances have occurred of persons exercising the office of Register of Deeds who have not been duly appointed, and whereas in some cases registration of Deeds has been made on other than Court days, that is, on days other than those on which the Zillah or City Court has been open for business, and doubts may therefore arise as to whether the registration of any Deed registered by

## আইন।

### ফোর্ট উলিয়ম।
### হোমীয় ডিপার্টমেন্ট।
### লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৭ সাল ২৭ নবেম্বর।

ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্নর জেনরল বাহাদুরের সম্মতিক্রমে ভারতবর্ষের হজুর কৌন্সেলের শ্রীযুক্ত অনরবিল প্রেসীডেন্ট সাহেব হজুর কৌন্সেলে নীচের লিখিত আইন ১৮৪৭ সালের ২৭ নবেম্বর তারিখে জারী করিলেন। শ্রীযুক্ত গবর্নর জেনরল বাহাদুরের ঐ সম্মতিপত্র পাঠ হইয়া কৌন্সেলের দফতরে অর্পণ হইয়াছে।

হকুম হইল যে এই আইন সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

### ইঙ্গরেজী ১৮৪৭ সাল ১৮ আইন।

রীতিমতে নিযুক্ত না হওয়া কর্ম্মকারকেরদের দ্বারা কিম্বা আদালতের নিয়মিত অন্য দিবসে দলীলদস্তাবেজের রেজিষ্টরী হওনপ্রযুক্ত অসিদ্ধতার যে দোষ হইয়াছে তাহা শুদ্ধের আইন।

যেহেতুক কোন২ ব্যক্তি রীতিমতে নিযুক্ত না হইয়া দলীলদস্তাবেজের রেজিষ্টরী কর্ম্ম নির্ব্বাহ করিয়াছেন এবং যেহেতুক কোন২ স্থলে আদালতের নিয়মিত অর্থাৎ যে২ দিবসে জিলা কিম্বা শহরের আদালত কর্ম্মের নিমিত্ত খোলা ছিল এমত দিবসভিন্ন অন্য২ দিবসে দলীলদস্তাবেজের রেজিষ্টরী হইয়াছে এবং রীতিমতে নিযুক্ত না হওয়া ঐ কর্ম্মকারকেরদের দ্বারা রেজিষ্টরীহওয়া কিম্বা আদালতের নিয়মিত অন্য দিবসে রেজিষ্টরীহওয়া

such persons not duly appointed, or registered on other than a Court day, is valid in law:

I. It is therefore hereby enacted, that acts which may have been done in that capacity in any Zillah, subject to the Presidency of Bengal, by persons who have had charge of the office of Register of Deeds without being duly appointed to the said office, shall be and shall be taken to have always been as valid in law as such acts would have been if the said persons had been duly appointed to have charge of the said office.

II. And it is enacted, that all acts which may have been done on other than Court days by the Register of Deeds, or by the person having charge of the office without being duly appointed, in any Zillah subject to the Presidency of Bengal, shall be and shall be taken to have always been as valid in law as such acts would have been if they had been done on a Court day.

G. A. Bushby.
*Secy. to the Govt. of India.*

কোন দলীলদস্তাবেজের রেজিষ্টরী আইনমতে সিদ্ধ জ্ঞান হইতে পারে কি না এই বিষয়ে সন্দেহ হইতে পারে।

১ ধারা। অতএব ইহাতে হুকুম হইল যে বাঙ্গলা রাজধানীর অধীন কোন জিলাতে যাঁহারা রীতিমতে রেজিষ্টরী কর্ম্মে নিযুক্ত না হইয়া দলীলদস্তাবেজের রেজিষ্টরী কর্ম্মের ভারপ্রাপ্ত হইয়াছিলেন তাঁহারা রেজিষ্টরস্বরূপ যেং কর্ম্ম করিয়াছেন সেইং কর্ম্ম তাঁহারা রীতিমতে সেই পদে নিযুক্ত হইলে যেরূপ আইনানুসারে সিদ্ধ হইত সেইরূপ সিদ্ধ হইবেক এবং নিত্য সিদ্ধ ছিল এমত জ্ঞান হইবেক ইতি।

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে বাঙ্গলা রাজধানীর অধীন কোন জিলাতে আদালতের নিরূপিত অন্য দিবসে দলীলদস্তাবেজের রেজিষ্টরের দ্বারা কিম্বা রীতিমতে নিযুক্ত না হইয়া যাঁহারা ঐ কর্ম্মের ভার পাইয়াছেন তাঁহারদের দ্বারা যে সকল কর্ম্ম হইয়াছে সেই সকল কর্ম্ম আদালতের দিবসে করা গেলে যেমন আইনমতে সিদ্ধ হইত তেমনি সিদ্ধ হইবেক ও নিত্য সিদ্ধ ছিল এমত জ্ঞান হইবেক ইতি।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।
John C. Marshman, *Bengalee Translator.*

---

## REPORTS OF SUMMARY CASES DETERMINED BY THE COURT OF SUDDER DEWANNY ADAWLUT.

4th September, 1847.

The shareholders in two different estates being the same parties, one of their number liquidating the Government arrears due on both, may sue his defaulting co-sharers for the amount in one action.

The petitioners and Musst. Shamasoondree were co-sharers in two distinct estates, called Brahmun Bhoom and Shamasoondurpoor, which, owing to the default of the petitioners, were about to be sold for arrears of revenue, when Musst. Shamasoondree, in order to save them, paid in the amount of balance. She then sued the petitioners in the Court of the Principal Sudder Ameen of Zillah Midnapore, for its recovery with interest, laying her suit at Company's Rupees 1549-6-0. That officer having non-suited her, because her claim related to two separate estates, and therefore should have formed the subject of two suits, his order, which was dated the 9th April, 1847, was reversed on appeal by the Zillah Judge, on the 18th May following. The petitioners, in consequence, appealed to the Sudder Dewanny Adawlut.

By the Court (present Mr. Tucker, Sir R. Barlow and Mr. Hawkins.) "The parties are co-"sharers in the two estates. The plaintiff has "sued for the recovery of the arrears made good "by her, but due by the petitioners. The Judge is "right in his opinion that the question is not af-"fected by the estates being distinct, and by the "receipts for each being separate. His order "must be confirmed." Petition rejected.

## সদর দেওয়ানী আদালতে নিষ্পত্তি হওয়া সরাসরী মোকদ্দমার রিপোর্ট।

১৮৪৭ সাল ৪ সেপ্টেম্বর।

দুই আলাহিদা জমীদারীর শরীকেরা একি ব্যক্তিরা তাঁহারদের মধ্যে এক জন যদি উভয় জমীদারীর সরকারী বাকী পড়া রাজস্ব দেন তবে সেই টাকার জন্যে সেই ব্যক্তি একি মোকদ্দমায় বাকীদার শরীকেরদের নামে নালিশ করিতে পারে।

মসম্মাৎ শ্যামাসুন্দরী প্রভৃতি। দরখাস্তকারা।

দরখাস্তকারিরা এবং মসম্মাৎ শ্যামাসুন্দরী দুই আলাহিদা জমীদারীর অর্থাৎ ব্রাহ্মণভূম ও শ্যামসুন্দরপুরের শরীক। দরখাস্তকারিরদের ত্রুটিপ্রযুক্ত তাহার বাকী রাজস্ব আদায়ের নিমিত্তে সেই জমীদারী নীলাম হওনোন্মুখ হওয়াতে মসম্মাৎ শ্যামাসুন্দরী ঐ জমীদারী রক্ষার জন্যে বাকী রাজস্ব দিল। পরে সেই স্ত্রী জিলা মেদিনীপুরের প্রধান সদর আমীনের আদালতে ঐ টাকা সুদ সমেত পাইবার জন্যে দরখাস্তকারিরদের নামে নালিশ করিল এবং ঐ মোকদ্দমার মূল্য ১৫৪৯ ।৶ টাকা ধরিল। ঐ প্রধান সদর আমীন এই নিমিত্তে তাহাকে নসমুট দিলেন যে তাহার দাওয়া দুই আলাহিদা জমীদারীর বিষয়ে অতএব তাহার দুই মোকদ্দমা করা উচিত ছিল। তাঁহার ঐ হুকুম ১৮৪৭ সালের ৯ আপ্রিল তারিখে হয়। পরে জিলার জজ সাহেবের নিকটে আপীল হওয়াতে তিনি ঐ হুকুম সেই সালের ১৮ মে তারিখে অন্যথা করিলেন এবং দরখাস্তকারিরা সদর দেওয়ানী আদালতে আপীল করিল।

তাহাতে সদর দেওয়ানী আদালতের শ্রীযুক্ত টকর সাহেব ও শ্রীযুক্ত সর রাবর্ট বার্লো সাহেব ও শ্রীযুক্ত হকিন্স সাহেব কহিলেন যে "বাদী ও প্রতিবাদী দুই জমীদারীর "শরীক। যে বাকী রাজস্ব দরখাস্তকারিরদের দেয় ছিল "তাহা ফরিয়াদী দিল এবং সেই দত্ত টাকা পাইবার "নিমিত্তে নালিশ করিয়াছে। জজ সাহেবের মত এই যে "ঐ জমীদারী আলাহিদা হওয়াতে এবং তাহার খাজানার "রসীদ পৃথক্ হওয়াতে মোকদ্দমার কিছু আইসে যায় "না এবং তাঁহার ঐ মত যথার্থ অতএব তাঁহার হুকুম "বহাল রাখিতে হইবেক।" দরখাস্ত নামঞ্জুর হইল।

---

11th September, 1847.

The representative (whether male or female) of a party under Section 2, Act 19 of 1841, must per-

১৮৪৭ সাল ১১ সেপ্টেম্বর।

১৮৪১ সালের ১৯ আইনের ২ ধারানুসারে কোন ব্যক্তির স্থলাভিষিক্ত পুরুষ হউক বা স্ত্রী হউক তাহার

point a Clerk and a Surveyor and other necessary Officers, and that the said Commissioners and their said Clerk and their said Surveyor and other Officers should exercise powers interfering with the rights and property of individuals.

I. It is therefore hereby enacted, that the said Commissioners shall nominate and appoint fit and proper persons to be their Surveyor and Clerk and other necessary Officers, who shall receive such salaries as to the Governor of Bengal shall seem meet not exceeding Company's *Rupees* by the month.

II. And it is hereby enacted, that for the purpose of constructing one or more Aqueducts for bringing pure and wholesome water to the Town of Calcutta from any place without the local limits of the jurisdiction of Her Majesty's Supreme Court of Judicature, it shall be lawful, whenever a plan for an Aqueduct shall have been approved by the Governor of Bengal, for every Commissioner, and for the Surveyor and Clerk to the Commissioners with such Assistants as they may require, to exercise in the construction of such Aqueduct, throughout the line of country through which such Aqueduct is to run, all the powers which by this Act it is lawful for them to exercise within the said local limits, and which may be necessary for the construction of such Aqueduct without being subject to any action or molestation whatever for so doing. And it shall also be lawful for any Magistrate of any district through which the said Aqueduct is to run, in furtherance of the construction of such Aqueduct, to do such acts, and he is hereby required to do such acts as it is by this Act lawful for a Magistrate of the Town of Calcutta to do, and as he is by this Act required to do in furtherance of any work to be executed by the said Commissioners within the said local limits.

III. And it is hereby enacted, that it shall be lawful for the said Commissioners instead of executing any of the works which by this Act they are authorized to execute, by themselves, their Servants and Assistants, to execute the same by contract with any individual or Company who may be willing to undertake the same, and in that case it shall be lawful for such individual or such Company to exercise and enjoy all the powers and privileges which by this Act it is lawful for the said Commissioners to exercise and enjoy in the execution of any such work.

IV. And it is enacted, that if in carrying into execution any of the powers or authorities of this Act any house, building or other hereditament shall be damaged or otherwise prejudicially affected, the said Commissioners shall make good such damage and pay to the Owner and Occupier of such house, building or other hereditament such amount of compensation for such injury as shall be agreed upon between such Owner and Occupier, and the said Commissioners, and if such Owner or Occupier, and the said Commissioners cannot agree

কর্ম্মকারকদিগকে নিযুক্ত করিতে ক্ষমতা দেওয়া যায় এবং যেং ক্ষমতাতে সাধারণ ব্যক্তিদের স্বত্ব ও সম্পত্তিতে হস্তার্পণ হইবেক এমত ক্ষমতা ঐ কমিসনরদিগকে এবং তাঁহারদের মুহুরীর ও সরবেয়রের ও অন্যান্য কর্ম্মকারকদিগকে অর্পণ হয়।

১ ধারা। অতএব ইহাতে হুকুম হইল যে ঐ কমিসনরেরা উপযুক্ত ও যোগ্য ব্যক্তিরদিগকে আপনারদের সরবেয়র ও মুহুরীর ও অন্যান্য আবশ্যক পদে মনোনীত ও নিযুক্ত করিবেন এবং মাসে এত টাকার অনধিক যেং মাহিয়ানা বাঙ্গলা দেশের শ্রীযুত গবর্নর সাহেবের উচিত বোধ হয় সেইং মাহিয়ানা তাঁহারা পাইবেন ইতি।

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে শ্রীশ্রীমতী মহারাণীর সুপ্রিম কোর্টের এলাকার বিশেষ সীমাসরহদ্দের বাহিরের কোন স্থানহইতে কলিকাতা শহরের মধ্যে নির্ম্মল ও স্বাস্থ্যজনক জল আনয়নার্থ এক বা ততোধিক জলপথ প্রস্তুত করিবার জন্যে যখন কোন জলপথের পাণ্ডুলেখ্য বাঙ্গলা দেশের শ্রীযুত গবর্নর সাহেবের সম্মত হইয়াছে তখন প্রত্যেক কমিসনর এবং কমিসনরেরদের সরবেয়র ও মুহুরীর এবং যেং আসিষ্টাণ্টের আবশ্যক হয় সেইং আসিষ্টাণ্ট ঐ জলপথ প্রস্তুত করণেতে যে দেশ দিয়া জলপথ যায় সেই দেশে এই আইনক্রমে ঐ কোর্টের বিশেষ সীমাসরহদ্দের মধ্যে যেং ক্ষমতাক্রমে কার্য্য করিতে পারেন এবং ঐ জলপথ প্রস্তুত করণার্থ যেং ক্ষমতার আবশ্যক হয় সেইং ক্ষমতা তাঁহারদের থাকিবেক এবং সেইরূপ কর্ম্মকরণের বিষয়ে তাঁহারদের নামে কোন নালিশ হইবেক না এবং তাঁহারদিগকে উত্যক্ত করা যাইবেক না। এবং উক্ত কোর্টের বিশেষ সীমাসরহদ্দের মধ্যে উক্ত কমিসনরেরদের যে কোন কর্ম্ম করিতে হয় তাহার সাহায্য করণার্থ কলিকাতা শহরের মাজিষ্ট্রেট সাহেব এই আইনক্রমে যেং কার্য্য করিতে পারেন এবং এই আইনের দ্বারা যেং কার্য্য করিতে তাঁহার প্রতি হুকুম হইল সেইং কার্য্য যে কোন জিলা দিয়া উক্ত জলপথ যাইবেক সেই জিলার কোন মাজিষ্ট্রেট সাহেব ঐ জলপথ নির্ম্মাণের জন্যে করিতে পারেন এবং এই আইনের দ্বারা সেইং কার্য্য করিতে তাঁহার প্রতি হুকুম হইল ইতি।

৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের দ্বারা ঐং কমিসনর যেং কর্ম্ম করিতে ক্ষমতাপ্রাপ্ত হইলেন তাহার কোন কর্ম্ম নিজে কিম্বা তাঁহারদের চাকর কি আসিষ্টাণ্টের দ্বারা নির্ব্বাহ না করিয়া যে কোন ব্যক্তি অথবা কোম্পানি তাহা চুক্তি করিয়া লইতে চাহেন সেই ব্যক্তি বা কোম্পানির সঙ্গে বন্দোবস্ত করিতে পারেন। এবং তাহা হইলে সেই প্রকার কোন কর্ম্ম নির্ব্বাহকরণেতে ঐং কমিসনরকে এই আইনক্রমে যেং শক্তি ও ক্ষমতা দেওয়া গেল ঐ ব্যক্তি অথবা ঐ কোম্পানি সেইং শক্তি এবং ক্ষমতানুসারে কর্ম্ম করিতে পারিবেন ইতি।

৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের দ্বারা দেওয়া ক্ষমতা ও শক্তানুসারে কার্য্যকরণেতে যদি কোন ঘর বা এমারৎ অথবা অধিকার্য্য বিষয়ের অপচয় হয় অথবা অন্য কোন প্রকারে তাহার হানি হয় তবে উক্ত কমিসনরেরা সেই ক্ষতি পূরণ করিয়া দিবেন এবং ঐ বাটী কি এমারৎ অথবা অন্য অধিকার্য্য বিষয়ের স্বামী এবং দখীলকারের এবং ঐ কমিসনরেরদের মধ্যে ঐ ক্ষতিপূরণার্থ যত টাকা ধার্য্য হয় তাহা ঐ কমিসনরেরা ঐ বাটীর স্বামি অথবা দখীলকারকে দিবেন। এবং ঐ ক্ষতিপূরণের টাকার সংখ্যার বিষয়ে এবং প্রত্যেক স্বামী এবং দখীলকারকে তাহার যে অংশ দিতে হইবেক সেই

as to the amount of such compensation and the proportions thereof to be paid to such Owner and Occupier respectively, then the amount of such compensation, and also the proportions which the persons claiming the same are entitled to shall be settled and recovered by arbitration or the verdict of a Jury to be summoned and returned in the manner provided in Act No. , entitled an Act to enable the Commissioners who may be appointed under Act to purchase real or personal property for the Improvement of the Town of Calcutta.

বিষয়ে যদি সেই রূপ দাবী কি দখীলকার এবং ঐ কমিস্যনরেরদের মধ্যে ঐক্য না হইতে পারে তবে ঐ ক্ষতিপূরণের সংখ্যা এবং তাহার দাওয়াদারি ব্যক্তিরা একেং তাহার যে অংশ পাইবার যোগ্য সেইং অংশ অমুক আক্টঅনুসারে যে কমিস্যনরেরা নিযুক্ত হন তাঁহারদিগকে কলিকাতা শহর উন্নত করণার্থ স্থাবর অথবা অস্থাবর সম্পত্তি ক্রয় করণের ক্ষমতা দেওনের আইন-নামে বিখ্যাত অমুক নম্বরী আইনের নির্দ্ধারিত মতে তলবহওয়া ও নিযুক্ত হওয়া জুরির ফয়সলার অথবা সালিসের দ্বারা ধার্য্য হইবেক এবং আদায় হইবেক ইতি।

V. And it is enacted, that if any person at any time shall obstruct or molest the said Commissioners or any Clerk, or Surveyor, or other Officer, or workmen, or other person employed by them, or any person or Company with whom they may have contracted under the provisions of this Act, or any person employed by them in the performance and execution of their or his duty, or any thing which they are respectively required or authorized to do, by virtue, or in consequence of this Act, every such person so offending shall for every such offence, on conviction before a Magistrate, forfeit and pay any sum not exceeding Fifty Rupees.

৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে ঐ কমিস্যনর-দিগকে অথবা তাঁহারদের কর্ম্মে নিযুক্ত কোন মুহরীর অথবা সরবেয়র কি অন্য কর্ম্মকারক কিম্বা কারিগর অথবা অন্য কোন ব্যক্তিকে কি এই আইনের বিধির অনুসারে তাঁহারা যে কোন ব্যক্তি কিম্বা কোম্পানির সঙ্গে বন্দোবস্ত করিয়া থাকেন অথবা সেই কোম্পানির দ্বারা নিযুক্ত কোন ব্যক্তিকে আপনারদের কি আপনার কর্ত্তব্য কার্য্য অথবা যে কোন কর্ম্ম এই আইনের শক্তি-ক্রমে বা তদনুসারে তাঁহারদের করিবার হুকুম আছে অথবা ক্ষমতা দেওয়া গিয়াছে সেই কর্ম্ম করণেতে অথবা সম্পন্ন করণেতে যদি কোন ব্যক্তি কোন সময়ে ব্যাঘাত অথবা উত্যক্ত করে তবে এইমত অপরাধি ব্যক্তির কোন মাজিস্ত্রেট সাহেবের নিকটে সাব্যস্ত হইলে প্রত্যেক অপরাধের জন্যে তাহার ৫০৲ টাকার অনধিক জরীমানা হইবেক ইতি।

VI. And it is enacted, that every Commissioner, and the Surveyor and Clerk to the Commissioners, with such Assistants as they may require, shall for the purposes of this Act, have full power and authority at all seasonable hours in the day time to enter, or to direct his subordinate Officers to enter into and upon any land or tenement, and in and upon the land on which any house, building or other erection is built or building, or intended to be built, and into and upon any buildings or any part thereof without being liable to any action at Law or Suit in Equity, or any other legal proceedings or molestation whatsoever for or on account of such entry, or of any thing done or to be done in any part thereof in pursuance of this Act. Provided that none of the persons abovementioned shall enter upon any lands or tenements which may be occupied at the time unless with the consent of the occupier thereof, without previously giving the said occupier reasonable notice of his or their intention to do so.

৬ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে প্রত্যেক কমিস্যনর ও সরবেয়র ও কমিস্যনরেরদের মুহরীর এবং তাঁহারদের যত আসিষ্টান্টের আবশ্যক হয় তাঁহারদিগকে এই আইনের অভিপ্রায় সিদ্ধির জন্যে এই সম্পূর্ণ শক্তি ও ক্ষমতা দেওয়া গেল যে দিবা ভাগের সকল উপযুক্ত ঘন্টায় তাঁহারা কোন ভূমি কি বাটীতে অথবা যে ভূমির উপর কোন ঘর বা বাটী বা অন্য কোন এমারৎ বাঁধা আছে কি বাঁধা হইতেছে কি বাঁধিবার কল্প আছে সেই ভূমিতে এবং কোন প্রকার ঘরে বা তাহার কোন ভাগে প্রবেশ করিতে পারেন অথবা আপনারদের অধীন কর্ম্মকারকদিগকে প্রবেশ করিতে হুকুম দিতে পারেন। এবং সেইরূপ প্রবেশ করণের জন্যে অথবা এই আইনানুসারে ঐ ভূমিপ্রভৃতির কোন ভাগে যে কোন কার্য্য করা যায় বা করিতে হয় তাহার জন্যে কি তাহার বিষয়ে তাঁহারদের নামে আইনের আদালতে কোন না-লিশ অথবা একুটি আদালতে কোন মোকদ্দমা হইতে পা-রিবেক না এবং তাহার বিরুদ্ধ আইনসম্পর্কীয় কোন কার্য্য হইতে পারিবেক না অথবা তাঁহারদিগকে কোন প্রকারে উত্যক্ত করা যাইবেক না। কিন্তু জানা কর্ত্তব্য যে যে কোন ভূমি অথবা এমারতে তৎসময়ে কোন ব্যক্তি বাস করিতেছে তাহাতে দখীলকারের অনুমতি বিনা তাঁহার বা তাঁহারদের প্রবেশ করণের মানসের উপযুক্ত সম্বাদ ঐ দখীলকার ব্যক্তিকে পূর্ব্বে না দিয়া তাহার মধ্যে উক্ত প্রকার কোন ব্যক্তি প্রবেশ করিতে পারিবেন না ইতি।

VII. And it is enacted, that the management and controul over all and every of the streets, public ways and public thoroughfares of every kind and description within the said Town of Calcutta existing at the time of the passing of this Act, and of all parts of the said Town which shall hereafter become streets, public ways or public thoroughfares of any kind or description, and the pavements and other materials therein, and all erections and buildings, materials, implements or other things provided for the said streets, public ways and public thoroughfares by or under the authority of the Go-

৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইন জারী হওনের সময়ে কলিকাতা শহরের মধ্যে সকল প্রকার ও সকল রকমের যে সকল ও প্রত্যেক রাস্তা ও সরকারী পথ ও সরকারী খোলাপথ থাকে এবং উত্তর কালে ঐ শহরের যে সকল ভাগে কোন রকমের বা কোন প্রকারের রাস্তা বা সরকারী পথ কি সরকারী খোলা পথ করা যায় তাহার কর্ত্তৃত্ব ও সরবরাহ কার্য্য এবং শান ও তাহার সকল সরঞ্জাম এবং বাঙ্গলা দেশের গবর্ণমেন্ট অথবা কলিকাতার মাজিস্ত্রেট সাহেব কি উক্ত কমিস্যনরেরদের দ্বারা কিম্বা তাঁহারদের হুকুমে ঐ রাস্তা ও সরকারী পথ ও সরকারী খোলা পথের জন্যে যে সকল

vernment of Bengal, or by the Magistrates of Calcutta, or by the said Commissioners, shall be the property of, and are hereby vested in the said Commissioners as Trustees aforesaid.

VIII. And it is enacted, that it shall be lawful for the said Commissioners, with the consent and approbation of the Government of Bengal, to pave and water such of the streets, public ways and public thoroughfares existing in the said Town at the time of the passing of this Act, or at any future time as they shall think fit.

IX. And it is enacted, that the said Commissioners shall keep in sufficient repair every street, public way and public thoroughfare existing in the said Town at the time of passing this Act, or at any future time, and shall be liable to be indicted for not sufficiently repairing the same.

X. And it is enacted, that if any person shall displace, take up or make any alteration in the pavements, flags or other materials of any foot or carriage way in any street within the said Town, without the consent in writing of the said Commissioners, or of their said Surveyor, or shall cause any obstruction to, or make any encroachment upon any street in the said Town, any such person so offending shall for every such offence on conviction before a Magistrate forfeit and pay a sum not exceeding Fifty Rupees.

XI. And whereas it is essential to the health and convenience of the inhabitants, that straight and spacious streets and thoroughfares should be continued where they have been begun, and should be opened at convenient and suitable distances where such do not at present exist so as to perforate the mass of buildings within the said Town in straight lines as nearly as may be from South to North, and from East to West, crossing each other at right angles, and from South East to North West and from South West to North East, crossing the straight lines abovementioned diagonally with large open spaces forming squares or circles at convenient and suitable distances, from whence the said streets may conveniently diverge in lines without interruption to the river and to the open country without the said Town, so far as the completion of such plan may be practicable, and where not entirely practicable upon a plan as nearly approaching to such plan as may be : And whereas it is also expedient and necessary that the narrow lanes and gullys which compose the greater part of the said Town inhabited by the Native inhabitants shall be converted into such straight and spacious streets and thoroughfares formed as abovementioned, due regard being had to the compensation of Owners of houses, buildings and grounds, which may be required to be vested in the said Commissioners for any such purposes as aforesaid :

It is enacted, that as soon as may be after the passing of this Act, the said Commissioners shall cause plans to be made by their said local Surveyor and by other competent Surveyors, shewing the di-

গাঁথনি ও এমারৎ ও সরঞ্জাম ও বাক্তিয়ার অথবা অন্য দ্রব্য করা যায় তাহা পূর্ব্বোক্ত ট্রষ্টিস্বরূপ ঐ কমিস্যনরেরদের সম্পত্তি হইবেক এবং সেই সকল বিষয়ের স্বত্ত্ব তাঁহারদের প্রতি ইহার দ্বারা অর্পণ হইয়াছে ইতি।

৮ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইন জারী হওনের সময়ে উক্ত শহরে যে রাস্তা ও সরকারী পথ এবং সরকারী খোলা পথ থাকে বা উত্তর কালে করা যায় তাহার মধ্যে যে রাস্তাইত্যাদির বিষয়ে উপযুক্ত বোধ হয় সেই রাস্তাইত্যাদিতে উক্ত কমিস্যনরেরা বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সম্মতি ও অনুমতিক্রমে পাকা করিতে পারেন এবং তাহাতে জল দিতে পারেন ইতি।

৯ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইন জারী হওনের সময়ে উক্ত শহরে যে প্রত্যেক রাস্তা ও সরকারী পথ ও সরকারী খোলা পথ থাকে কিম্বা উত্তর কালে করা যায় সেই প্রত্যেক রাস্তাপ্রভৃতি উক্ত কমিস্যনরেরা উপযুক্তমতে মেরামৎ করিবেন এবং উপযুক্তমতে মেরামৎ না করিলে তাঁহারদের নামে নালিশ হইতে পারে ইতি।

১০ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত শহরের মধ্যে কোন রাস্তায় পদব্রজে যাওনের বা গাড়ি যাওনের পথের কোন শান কি পাতর অথবা অন্য সরঞ্জাম যদি কোন ব্যক্তি উক্ত কমিস্যনরেরদের কিম্বা তাঁহারদের উক্ত সরবেয়রের লিখিত অনুমতি বিনা সরায় বা তুলিয়া ফেলে বা তাহাতে কোন ফেরফার করে অথবা উক্ত শহরের কোন রাস্তা কোন প্রকারে অবরোধ করে বা তাহার উপর কিছু গাঁথে তবে এইমত প্রত্যেক অপরাধি ব্যক্তির দোষ মাজিষ্ট্রেট সাহেবের নিকটে সাব্যস্ত হইলে প্রত্যেক অপরাধের জন্যে তাহার ৫০ টাকার অনধিক জরীমানা হইবেক ইতি।

১১ ধারা। এবং যেহেতুক শহরনিবাসিরদের স্বাস্থ্যের এবং উপকারের জন্যে আবশ্যক আছে যে যে সিধা ও চৌড়া রাস্তা ও খোলা পথ আরম্ভ হইয়াছে তাহা সম্পন্ন হয় এবং যেখানে এই সময়ে এইমত রাস্তাপ্রভৃতি না থাকে সেই স্থানে উপকারক এবং উপযুক্ত অন্তরে সেই প্রকার রাস্তা এমত করা যায় যে ঐ শহরের মধ্যে ঘন এমারতের মধ্যদিয়া সেইরূপ সিধা পথ করা যায় অর্থাৎ সাধ্যপর্য্যন্ত রেখাকৃতিরূপে দক্ষিণঅবধি উত্তরপর্য্যন্ত এবং পূর্ব্বঅবধি পশ্চিমপর্য্যন্ত ঐ রাস্তার পত্তন হয় এবং দক্ষিণ পূর্ব্বঅবধি উত্তর পশ্চিমপর্য্যন্ত এবং দক্ষিণ পশ্চিমঅবধি উত্তরপূর্ব্বপর্য্যন্ত অন্য রাস্তা কোণাকোণি রেখারূপে বিনিবে নির্ম্মাণ হয় এবং উপকারক ও উপযুক্ত অন্তরে বৃহৎ শূন্য স্থান থাকে এবং সেই শূন্য স্থানে চতুষ্কোণ বা গোলাকৃতি চক থাকে এবং উক্ত চক হইতে ঐ রাস্তা উপকারকমতে প্রতিবন্ধকবিনা ঋজুরেখাক্রমে এক দিগে গঙ্গাপর্য্যন্ত যায় অপর দিগে উক্ত শহরের বাহিরের ময়দানপর্য্যন্ত যায় এবং এই প্রকার পাণ্ডুলেখ্যানুসারে সাধ্যপর্য্যন্ত ঐ কর্ম্ম সম্পন্ন করা যায় এবং সম্পূর্ণরূপে তাহা হইতে না পারিলে ঐ পাণ্ডুলেখ্যের সদৃশ যেপর্য্যন্ত সাধ্য সেইপর্য্যন্ত তাহা করা যায় এবং যেহেতুক উচিত এবং আবশ্যক আছে যে উক্ত শহরের এতদ্দেশীয় লোকেরা যে স্থানে বাস করেন সেই স্থানে যে ঘুঁজি ও গলি পথ আছে তাহার পরিবর্ত্তে পূর্ব্বোক্তমতে সোজা এবং চৌড়া রাস্তা ও খোলা পথ নির্ম্মাণ হয় এবং যে ঘর ও এমারৎ ও ভূমি পূর্ব্বোক্ত অভিপ্রায়ের জন্যে উক্ত কমিস্যনরেরদের প্রতি অর্পণ করণের আবশ্যক হইবেক সেই ঘরপ্রভৃতির স্বামিরদিগকে উপযুক্তমতে ক্ষতিপূরণ করিয়া দেওয়া উচিত।

অতএব ইহাতে হুকুম হইল যে এই আইন জারী হওনের পর যত শীঘ্র সাধ্য উক্ত কমিস্যনরেরা আপনারদের উক্ত বিশেষ সরবেয়র এবং অন্য কোন উপযুক্ত সরবেয়রের দ্বারা নক্সা প্রস্তুত করাইবেন এবং ঐ

rection and breadth of such streets and thoroughfares, and the situations and dimensions of such open spaces to form squares or circles as aforesaid, which in their opinion shall be the most suitable for carrying into effect the abovementioned objects, keeping in view the salubrity of the said Town, the convenience of communication within the same, and the economy with which the said improvements may be carried into execution, together with estimates of the expence of the necessary works and estimates of the probable value of the houses, buildings and grounds, which it will be necessary for the said Commissioners to purchase for these purposes, and the said Commissioners shall select from the plans which shall be so furnished to them the one which they, or a majority of them, shall consider the best and most eligible, and shall transmit to the Secretary to the Government of Bengal, the said plan and the resolution of the Commissioners thereupon for the consideration of the said Governor of Bengal, and upon the said Governor signifying through the said Secretary by writing, signed by the said Secretary, his approval of such plan, the said Commissioners shall proceed with all convenient speed to carry the same into execution so far as the funds at their disposal, and the circumstances under which the works are to be carried into execution will allow, in conjunction with the other improvements contemplated by this Act; and in case the said Governor shall signify his disapproval of the plan so submitted to him, the said Commissioners shall cause another plan to be drawn by the same or any other competent Surveyor, which plan shall in like manner be submitted by the said Commissioners to the said Governor, and so from time to time until such plan shall be finally approved of by the said Governor, and as soon as may be after such final approval of the said Governor shall be intimated to the said Commissioners as aforesaid, the said Commissioners shall proceed to carry the said plan so approved into execution with all such convenient speed as aforesaid.

নক্শার মধ্যে পূর্ব্বোক্ত অভিপ্রায়সকল সিদ্ধ করণার্থ তাঁহারদের বিবেচনায় ঐ রাস্তা ও খোলা পথের অভিমুখ দিগের ও তাহার প্রশস্ততার এবং পূর্ব্বোক্ত চতুষ্কোণ বা গোলাকৃতি চক প্রস্তুত করণার্থ যে শূন্য স্থানের প্রয়োজন হয় তাহার স্থিতির স্থান ও পরিমাণের নিদর্শন থাকিবেক এবং ঐ কমিস্যনরেরা ঐ শহরের স্বাস্থ্য এবং তাহার মধ্যে গমনাগমনের সুগম এবং ঐ পারিপাট্যের নির্ব্বাহ করণের যে পরিমিত ব্যয় হইতে পারে এই সকলে দৃষ্টি রাখিয়া ঐ পাণ্ডুলেখ্য প্রস্তুত করিবেন। এবং ঐ আবশ্যক কর্ম্মের খরচের এবং এই নিমিত্তে উক্ত কমিস্যনরেরদের যে ঘর ও এমারত ও ভূমি খরীদ করিবার আবশ্যক হইবেক তাহার আন্দাজী মূল্যের বরাওর্দের ফর্দ্দ প্রস্তুত হইবেক। এবং যেং নক্শা ঐ কমিস্যনরদিগকে এইরূপে দেওয়া যায় তাহার মধ্যে যে নক্শা তাঁহারা কিম্বা তাঁহারদের অধিকাংশ ব্যক্তি অন্যাপেক্ষা উত্তম ও উপযুক্ত বোধ করেন তাহা তাঁহারা পসন্দ করিবেন এবং ঐ নক্শা ও তদ্বিষয়ে কমিস্যনরেরদের নিষ্কারণ বাঙ্গলা দেশের শ্রীযুত গবরনর সাহেবের বিবেচনার নিমিত্তে বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবের নিকটে পাঠাইবেন এবং উক্ত শ্রীযুত গবরনর সাহেব উক্ত সেক্রেটারীর সহীকরা এক লিপির দ্বারা উক্ত সেক্রেটারীর মারফৎ ঐ নক্শাতে আপনার সম্মতি জানাইলে উক্ত কমিস্যনরেরা যথাসাধ্য শীঘ্র আপনারদের হাতে থাকা সংস্থান বুঝিয়া এবং এই আইনের কল্পিত অন্যান্য পারিপাট্য কর্ম্মের একি সময়ে নির্ব্বাহ করণের প্রতিবন্ধক না হয় ইহা বুঝিয়া ঐ কর্ম্ম যেপর্য্যন্ত নির্ব্বাহ হইতে পারে সেইপর্য্যন্ত তাহা নির্ব্বাহ করিবেন। এবং উক্ত শ্রীযুত গবরনর সাহেবের নিকটে প্রস্তাবিত নক্শাতে যদি তিনি আপনার অসম্মতি জানান তবে ঐ কমিস্যনরেরা সেই সরবেয়র অথবা অন্য কোন উপযুক্ত সরবেয়রের দ্বারা অন্য নক্শা প্রস্তুত করাইবেন এবং সেই নক্শা সেইরূপে ঐ কমিস্যনরেরা ঐ শ্রীযুত গবরনর সাহেবের নিকটে প্রস্তাব করিবেন এবং যাবৎ ঐরূপ কোন নক্শা ঐ শ্রীযুত গবরনর সাহেবের দ্বারা মঞ্জুর না হয় তাবৎ সময়ে২ ঐরূপ অন্যান্য নক্শা করিবেন এবং উক্ত কমিস্যনরদিগকে উক্ত শ্রীযুত গবরনর সাহেবের চূড়ান্ত সম্মতি জানান গেলে পর যত শীঘ্র সাধ্য উক্ত কমিস্যনরেরা ঐ মঞ্জুরহওয়া নক্শানুসারে কর্ম্ম করিবেন ইতি।

XII. And it is enacted, that the said plan having been so submitted to and having been approved by the said Governor as aforesaid, the said Commissioners shall proceed in conformity with the provisions of Act No.      of 184  , with the purchase of such houses, buildings and grounds as it may be necessary to purchase for the execution of such plan, and shall upon such purchase being completed give orders to their said local Surveyor to proceed with the said works without further reference to the said Governor.

১২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত নক্শা ঐ শ্রীযুত গবরনর সাহেবের নিকটে সেইরূপে প্রস্তাব হইলে এবং তাঁহার দ্বারা মঞ্জুর হইলে পর ঐ কমিস্যনরেরা অমুক সালের অমুক নম্বরী আইনের বিধির অনুসারে ঐ নক্শানুসারে কার্য্যকরণার্থ যে ঘর ও এমারৎ ও ভূমি খরীদকরণের আবশ্যক হয় তাহা খরীদ করিবেন এবং ঐ খরীদ সম্পন্ন হইলে শ্রীযুত গবরনর সাহেবকে আর জিজ্ঞাসা না করিয়া আপনারদের বিশেষ সরবেয়রকে উক্ত কর্ম্ম নির্ব্বাহকরণের হুকুম দিবেন ইতি।

XIII. And whereas it is essentially necessary to the salubrity of the said Town to make provision for the effectual sewerage and drainage of the same:

১৩ ধারা। এবং যেহেতুক উক্ত শহরের স্বাস্থ্যের জন্যে তাহার মধ্যে কার্য্যকর নরদমা ও খোয়ী করণের উপায় করা নিতান্ত আবশ্যক।

It is enacted, that as soon as conveniently may be after the passing of this Act the said Commissioners shall cause their said Surveyor to make

অতএব ইহাতে হুকুম হইল যে এই আইন জারী হওনের পর যত শীঘ্র হইতে পারে ঐ কমিস্যনরেরা ঐ সরবেয়রকে সমস্ত শহরের অতি মনোযোগপূর্ব্বক জরিপ

a careful survey of the whole of the said Town, and in an accurate and distinct report to be framed by him, to state what in his opinion are the defects of such sewerage, works and drains as shall at that time exist therein, and what alterations of the same, and what new main and other sewers and drains are necessary and proper for the effectual draining and clearing of the whole of the said Town, and what reservoirs, engines, sluices, penstocks and other works are required for properly flushing and cleansing out such sewers and drains, and at and from what places such drains and sewers respectively ought to commence, in what precise direction they are to be conducted, and at what places respectively they ought to terminate.

XIV. And whereas it is of the most essential importance that all the inhabitants of the said Town should be supplied with good and wholesome water for drinking and for domestic purposes to the utmost extent that the local and other circumstances of the said Town will permit and especially that the poorer inhabitants thereof should be so supplied with water; and whereas supplies of water are also required for the efficient and wholesome cleansing and watering of the streets, and cleansing the main and other sewers and drains which may be constructed or maintained under the provisions of this Act:

It is enacted, that the said Commissioners shall at the same time cause their said Surveyor to report upon the existing supplies of water in the said Town, the sufficiency or insufficiency of such supply for all the several purposes aforesaid, and the healthful or palatable quality as water for drinking of every description of water so supplied, or which the said Surveyor shall recommend in future to be supplied, and with a view to test the accuracy of his report upon this latter subject the said Commissioners shall cause such water or waters to be analysed and reported on by competent Chemists and Medical men, and the said Surveyor shall also state in his report from what point on the River Hooghly, North of Calcutta, water in sufficient quantity can be conveyed into the Town for the domestic purposes of the said inhabitants, and for the efficient and wholesome cleansing and watering of the said streets, and cleansing the main and other sewers and drains which shall or may be constructed and maintained under the provisions of this Act, and shall state whether in his opinion one supply of water from one place can be commanded adequate to all these several purposes, and from what distance and at what probable expence, and what reservoirs, engines, sluices, canals, aqueducts, pipes and other works, and of what respective dimensions; are required for the adequate and abundant supply of such water for all such purposes as aforesaid.

XV. And for carrying into effect the purposes aforesaid, it is enacted, that all sewers and drains, together with all buildings and other works, materials and things therewith connected, and all canals, aqueducts, tanks and wells provided for or law-

করিতে হুকুম দিবেন এবং ঐ সর্ব্বেয়রের বিবেচনায় তৎসময়ে যে সরদমা ও এমারৎ ও মোরী আছে তাহার যেং দোষ থাকে এবং উক্ত সমস্ত শহরের কার্য্যরূপে সরদমা করণ ও পরিষ্কার করণার্থ ঐ সরদমার যেং রূপান্তর করা এবং যেং নূতন প্রধান ও অন্যান্য সরদমা ও মোরী করা উপযুক্ত ও বিহিত বোধ হয় এবং ঐ সরদমা ও মোরী উপযুক্তমতে জলসেচন ও পরিষ্কার করণার্থ যেং জলাশয় ও কল ও জলপ্রবাহের দ্বার ও জলপথের কপাট ও অন্যান্য কর্ম্মের আবশ্যক হয় এবং যেং স্থানে ও স্থানহইতে ঐং সরদমা ও মোরীর আরম্ভ করা উচিত এবং ঠিক যে দিগে তাহা চালান উচিত এবং যে স্থানে তাহার শেষ করা উচিত এই সকল বিষয়ের এক যথার্থ ও স্পষ্ট রিপোর্ট করিবেন ইতি।

১৪ ধারা। এবং যেহেতুক উক্ত শহরে বিশেষ বিষয় এবং অন্যান্য অবস্থা সুবিধা যেপর্য্যন্ত সাধ্য সেই-পর্য্যন্ত উক্ত শহরের সকল নিবাসিকে পান করণার্থ এবং গৃহাদির কর্ম্মের নিমিত্তে উত্তম ও স্বাস্থ্যজনক জল দেওয়া অত্যন্ত আবশ্যক এবং বিশেষতঃ অতিদরিদ্র নিবাসিরদিগকে সেইরূপ জল দেওয়া অত্যাবশ্যক এবং যেহেতুক রাস্তা কার্য্যরূপে ও স্বাস্থ্যজনকরূপে পরিষ্কার করণ এবং তাহাতে জলসেচনার্থ এবং যে প্রধান ও অন্যান্য সরদমা ও মোরী এই আইনের বিধির অনুসারে নির্ম্মাণ করা যাইবেক এবং রক্ষা করা যাইবেক তাহা পরিষ্কার রাখনের জন্যে জল যোগাইয়া দেওনের প্রয়োজন হইবেক।

অতএব ইহাতে হুকুম হইল যে ঐ কমিস্যনরেরা সেই সময়ে ঐ শহরের মধ্যে এক্ষণে জলের যে যুগান আছে তাহার এবং উক্ত নানা অভিপ্রায়ের জন্যে সেই জলের প্রচুরতা বা অপ্রচুরতার বিষয়ে এবং সেইরূপ যোগান প্রত্যেক প্রকার জল অথবা উক্ত সর্ব্বেয়র উত্তর কালে যে জল যোগানের পরামর্শ দেন সেই জল পান করণার্থ স্বাস্থ্যজনক ও সুস্বাদু কি না এই বিষয়ের রিপোর্ট করিতে হুকুম দিবেন। এবং এই শেষ বিষয়ের সম্পর্কে তাঁহার রিপোর্টের যথার্থতার পরীক্ষা করণার্থ ঐ কমিস্যনরেরা ঐ জল বা জলসকলের গুণের নির্ণয় করিতে এবং তাহার বিষয়ে রিপোর্ট করিতে নিপুণ রাসায়নিক ব্যক্তি এবং চিকিৎসকেরদিগকে আদেশ করিবেন। এবং উক্ত শহরনিবাসিরদের গৃহাদির কার্য্যের জন্যে এবং উক্ত রাস্তার কার্য্যরূপে ও স্বাস্থ্যরূপে পরিষ্কার রাখনের ও জল দেওনের জন্যে এবং যে প্রধান ও অন্যান্য সরদমা ও মোরী এই আইনের বিধির অনুসারে নির্ম্মাণ ও রক্ষা হইবেক তাহার জন্যে কলিকাতার উত্তর দিগে হুগলী নদীর যে স্থানহইতে প্রচুর জল শহরের মধ্যে আনা যাইতে পারে তাহা ঐ সর্ব্বেয়র আরো আপনার রিপোর্টে লিখিবেন এবং এই নানা কার্য্যের জন্যে এক স্থানহইতে প্রচুর জল পাওয়া যাইতে পারে কি না এবং কত দূরহইতে তাহা আনিতে হইবেক এবং তাহার যে খরচ লাগিবেক এবং উক্ত সকল অভিপ্রায়ের নিমিত্তে ঐ জল প্রচুর ও যথেষ্টমতে যোগাইবার জন্যে যে জলাশয় ও কল ও জলপথের দ্বার ও খাল ও জলপথ ও নল ও অন্যান্য কর্ম্মের আবশ্যক হইবেক এবং সেই সকলের কিং পরিমাণ এই বিষয়ে আপনার মত লিখিবেন ইতি।

১৫ ধারা। এবং ঐ অভিপ্রায় সিদ্ধ করণার্থ ইহাতে হুকুম হইল যে সকল সরদমা ও মোরী এবং তৎসম্পর্কীয় সকল এমারৎ ও অন্য কর্ম্ম ও সরঞ্জাম ও দ্রব্য এবং সাধারণ লোকেরদের ব্যবহারার্থ যে সকল খাল ও জলপথ ও পুষ্করিণী ও কূপ প্রস্তুত হইয়াছে অথবা

fully applied to public use, and which are not the property of any private person or persons, together with all buildings, engines, works, materials and things therewith connected existing in the said Town at the time of the passing of this Act, or which hereafter shall at any time be constructed and made therein, whether constructed at the cost of the said Commissioners or otherwise, and the entire management and controul over the same, subject to the provisions hereinafter contained, shall be the property of, and are hereby vested in the said Commissioners as such Trustees as aforesaid.

XVI. And it is enacted, that the said Commissioners shall cause to be constructed and made such and so many sewers and drains, and such and so many reservoirs, canals, aqueducts, engines and other works, and to be laid such and so many water pipes as shall in the opinion of the said Commissioners be necessary and proper for the effectual draining and cleansing of the whole of the Town aforesaid, and for the properly flushing and cleansing out such sewers in and under or across all or any of the streets and ways, whether dedicated to the public use or not, roads and other places within the said Town, and if needful through and across all under-ground cellars and vaults which they may find under any of the said streets, ways, roads or places, doing as little damage as may be, and also to cause such and so many rings and openings to be made or left in the sides of the said sewers as will be sufficient for the making or branching any drain or drains from any or all of the houses built, and which may probably be built adjoining or near thereto into any of the said sewers as the said Commissioners shall think fit, necessary and expedient for that purpose; and in case it shall be found necessary for completing any of the aforesaid works to build, carry or continue the same in, into or through any enclosed lands or other place not being a public way, it shall be lawful for the said Commissioners to build, carry or continue the same in, into or through the said lands or other places accordingly, and the said Commissioners may and shall cause such sewers to communicate with and empty themselves into any public river, stream, canal or water course, or to cause the refuse from such sewers to be conveyed by an appropriate channel to the most convenient site for its deposit, collection and sale, and its application as manure for agricultural purposes or otherwise as they shall deem most expedient, but so that the same shall in no case become a public nuisance or annoyance to the neighbourhood, and all such sewers, water courses, canals, reservoirs and other works and premises shall be the property of and are hereby vested in the said Commissioners, and shall be at all times under the care, control and management of the said Commissioners and of their Surveyor and Officers.

(*To be Continued.*)

[*Government Gazette, 21st December*, 1847.]

আইনমতে সাধারণের ব্যবহার্য্য হইতেছে এবং কোন বিশেষ ব্যক্তি বা ব্যক্তিবর্গের নিজ সম্পত্তি নহে এবং এই আইন জারী হওন সময়ে উক্ত শহরের মধ্যে তাহার সম্পর্কীয় যে সকল এমারৎ ও কল ও নির্ম্মিত কর্ম্ম ও সরঞ্জাম ও জিনিস আছে অথবা উত্তর কালে কোন সময়ে উক্ত কমিস্যনরেরদের খরচে বা প্রকারান্তরে প্রস্তুত হয় তাহা ও তাহার উপর সম্পূর্ণ কর্ত্তৃত্ব ও ক্ষমতা পূর্ব্বোক্ত ট্রষ্টিস্বরূপ উক্ত কমিস্যনরেরদের সম্পত্তি হইবেক এবং তাহার স্বত্ব তাঁহারদের প্রতি অর্পণ হইবেক কিন্তু তাহার বিষয়ে পশ্চাৎ লিখিত বিধি খাটিবেক ইতি।

১৬ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত সমস্ত শহরের কার্য্যরূপে সুরঙ্গ করণার্থ এবং শহর পরিষ্কার রাখনার্থ যে প্রকার এবং যত সুরঙ্গ ও মোরী এবং যে প্রকার ও যত জলাশয় ও খাল ও জলপথ ও কল ও অন্যান্য নির্ম্মিত কর্ম্ম উক্ত কমিস্যনরেরদের বিবেচনায় আবশ্যক ও উচিত বোধ হয় তাহা তাঁহারা নির্ম্মাণ করাইবেন। এবং ঐ সুরঙ্গতে উপযুক্তরূপে জলসেচনের জন্যে ও তাহা পরিষ্কার করণের জন্যে যে প্রকার ও যত জলের নালার আবশ্যক হয় তাহা উক্ত শহরের রাস্তা ও পথ ও অন্য স্থানে ( তাহা সরকারী হউক বা না হউক ) তাহাতে ও তাহার নীচে ও তাহার উপর এবং আবশ্যক হইলে উক্ত রাস্তা ও পথ ও মার্গ ও স্থানের নীচে যে সকল মাটির ভিতরে কুটরী ও খিলান থাকে তাহার মধ্য দিয়া ও তাহার উপর স্থাপন করাইবেন কিন্তু যাহাতে অল্প ক্ষতি হয় এমত উদ্যোগ করিবেন। এবং ঐ সুরঙ্গের লাগাও অথবা তাহার নিকটে যে কোন অথবা যে সকল ঘর গাঁথা আছে এবং গাঁথা যাইবেক সেই ঘরঅবধি উক্ত কোন সুরঙ্গপর্য্যন্ত কোন মোরী বা মোরীসকল করাইতে উক্ত সুরঙ্গের পার্শ্বে যে প্রকার ও যত খোলাকৃতি স্থান ও ছিদ্র রাখনের আবশ্যক হয় তাহা করিতে অথবা রাখিতে পারেন। এবং উক্ত কোন এমারৎ সমাপ্ত করিবার জন্যে যদি ঐ এমারৎ কোন ঘেরা ভূমিতে অথবা অন্য যে স্থানে সরকারী রাস্তা না থাকে এমত স্থানে বা তাহার মধ্যে বা তাহা দিয়া ঐ এমারৎ গাঁথিতে বা তাহার অনবরত নির্ম্মাণ করিতে আবশ্যক বোধ হয় তবে ঐ কমিস্যনরেরা উক্ত ভূমিতে বা অন্য স্থানে বা তাহার মধ্যে কি তাহা দিয়া ঐ এমারৎ গাঁথিতে এবং অনবরত নির্ম্মাণ করিতে পারেন এবং উক্ত কমিস্যনরেরা এমত উপায় করিতে পারেন ও করিবেন যে ঐ সুরঙ্গ কোন নদী বা স্রোত কি খাল অথবা জলপথের সঙ্গে সংযোগ হয় এবং ঐ সুরঙ্গের যথাস্থ দ্রব্য ঐ নদীপ্রভৃতির মধ্যে পড়ে অথবা ঐ সুরঙ্গের সকল ময়লা রাখণ ও সংগ্রহ করণ ও বিক্রয় করণ এবং কৃষি কর্ম্মের জন্যে বা প্রকারান্তরে তাঁহারদের যেরূপ সুবিবেচনা হয় সারস্বরূপ তাহা কর্ম্মে আনিবার জন্যে যে স্থান অতিসুগম হয় সেই স্থানে উপযুক্ত প্রণালী দিয়া সেই সকল ময়লা লইয়া যাওয়া যায় কিন্তু তাঁহারা সাবধান করিবেন যে ঐ ময়লা তাহার চতুর্দ্দিকস্থ স্থানে কোন অপকারক বা ক্ষতিজনক না হয়। এবং ঐ সকল সুরঙ্গ ও জলপথ ও খাল ও জলাশয় এবং অন্য এমারৎ ও স্থান উক্ত কমিস্যনরেরদের সম্পত্তি হইবেক এবং তাঁহারদের প্রতি ইহার দ্বারা অর্পণ হইল এবং তাহা সকল সময়ে উক্ত কমিস্যনরেরদের এবং তাঁহারদের সরবেয়র ও তাঁহারদের কার্য্যকারকেরদের জিম্মায় ও কর্ত্তৃত্বে ও অধীনে থাকিবেক ইতি।

(ইহার অবশিষ্ট আগামিতে প্রকাশ হইবেক।)

No. 2627.

**FORT WILLIAM,**

**JUDICIAL DEPARTMENT,**

THE 14TH DECEMBER, 1847.

The following Scheme for the election of Commissioners under Act XVI. of 1847, has received the approbation of the Deputy Governor of Bengal and of the President of the Council of India in Council:

SCHEME

for appointing the TIME, PLACE, and MANNER of election of the *four elective* Commissioners.

1. That the TIME of election shall be for all the Divisions, the hours from 10 A. M. to 4 P. M., on such two consecutive days of the month of December, in each year, as the Sheriff of Calcutta for the time being shall appoint.

Provided, that notice of the days so to be appointed shall be given by the Sheriff by publicly advertising the same in three English and three Native Newspapers, three times in each paper; the first Advertisement in each paper to be published twelve clear days at least before the earliest of the days fixed for the election.

2. That the PLACE of election shall be the Town Hall, for all the Divisions of the Town for the first election; but for the future a place of election shall be appointed in each Division of the Town by the Sheriff annually, at least ten days before the first day of the balloting, and be notified in three English and three Native Newspapers published in Calcutta; three times in each paper.

3. That the MANNER of the election shall be as follows, viz.

1. That Candidates for the elective Commissionerships shall intimate in writing to the Sheriff, ten clear days before the first day of the Meeting for election, their intention to offer themselves for election, and naming the Division for which they are Candidates.

2. That all elections shall be taken under the superintendence of the Sheriff of Calcutta, or his substitute or substitutes, to be appointed by him, who shall have equal power with the Sheriff.

3. That the Collector and Assessor of Calcutta do prepare a correct list of qualified rate-payers, of each Division, and deliver to each rate payer, on application, (not being in arrear of assessment rates,) a ticket in the following form, viz.

Division 1, (or 2, or 3, or 4.)

| | | |
|---|---|---|
| (*a.*) House, Building, or Ground, | No. | Street. |
| (*b.*) Valued at Rupees | | of yearly rent. |
| Assessed at Rupees | | per quarter. |

(*c.*) Name of rate-payer, in full.

(Sd.) H. C. W., Collector and Assessor.

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৭। ২১ ডিসেম্বর।]

২৬২৭ নম্বর।

ফোর্ট উলিয়ম।

জুডিসিয়ল ডিপার্টমেণ্ট।

১৮৪৭ সাল ১৪ ডিসেম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবর্ণর সাহেব এবং ভারতবর্ষের কৌন্সেলের শ্রীযুক্ত প্রেসীডেণ্ট সাহেব হুজুর কৌন্সেলে ১৮৪৭ সালের ১৬ আইনানুসারে কমিস্যনরেরদের মনোনীত করণের জন্যে নীচের লিখিত বিধান বিষয়ে সম্মত হইয়াছেন।

যে চারি জন কমিস্যনর মনোনীত হইবেন তাঁহারদের মনোনীত করণের সময় ও স্থান ও নিয়ম নিরূপণ করণার্থ

বিধান।

১। যে সাহেব কলিকাতার সরিফ সাহেব হন্ তিনি প্রতি বৎসরে ডিসেম্বর মাসের যে দুই অব্যবহিত দিবস নিরূপণ করেন সেই দুই দিবসে বেলা দশ ঘণ্টাঅবধি চারি ঘণ্টাপর্য্যন্ত সকল পল্লীর কমিস্যনর মনোনীত করা যাইবেক।

কিন্তু উক্ত প্রকারে যে দিবস নিরূপণ করা যায় তাহা সরিফ সাহেব ইঙ্গরেজী ৩ টী সম্বাদ পত্র এবং বাঙ্গলা ভাষার ৩ টী সম্বাদপত্র দ্বারা প্রতি পত্রে তিনবার প্রকাশ করিয়া জানাইবেন। আর মনোনীত করণের প্রথম দিবসের অন্যূন বারো দিন থাকিতে ঐ প্রতি সম্বাদপত্রে প্রথমবার প্রকাশ হইবেক।

২। নগরের সকল পল্লীর প্রথম কমিস্যনর টৌনহালে মনোনীত করা যাইবেক কিন্তু উত্তর কালে সরিফ সাহেব বৎসরে২ ব্যালিটিং করণের প্রথম দিবসের অন্যূন দশ দিন থাকিতে নগরের প্রত্যেক পল্লীতে যে স্থান নিরূপণ করেন্ সেই স্থান তাঁহারদের মনোনীত করণের স্থান হইবেক এবং তাহার বিজ্ঞপ্তি সম্বাদ কলিকাতার ৩ টী ইঙ্গরেজী ও ৩ টী বাঙ্গলা সম্বাদপত্রে প্রতি পত্রে তিনবার করিয়া প্রকাশ হইবেক।

৩। তাঁহারদের মনোনীত করণের নিয়ম এই২।

১। যাঁহারা মনোনীত কমিস্যনরী পদে নিযুক্ত হইতে চাহেন তাঁহারা মনোনীত করণার্থ বৈঠকের প্রথম দিবসের পূর্ব্ব দশ দিবস থাকিতে সেই পদে আপনারদের মনোনীত হওনের মানস এবং যে পল্লীতে নিযুক্ত হইতে চাহেন তাহার নাম পত্রের দ্বারা সরিফ সাহেবকে জানাইবেন।

২। মনোনীত করণের সকল কার্য্য কলিকাতার সরিফ সাহেবের কিম্বা তিনি আপনার প্রতিনিধিস্বরূপ যে ব্যক্তিকে কি ব্যক্তিরদিগকে নিযুক্ত করেন্ তাঁহারদের অধীনে সম্পন্ন হইবেক এবং সরিফ সাহেবের যে ক্ষমতা আছে ঐ প্রতিনিধি বা প্রতিনিধিরদের সেই ক্ষমতা হইবেক।

৩। কলিকাতা নগরের কলেক্টর ও টাক্স নিরূপণকর্ত্তা প্রতি পল্লীর মনোনীত করণের যোগ্য টাক্সদেওনিয়ারদের এক যথার্থ তালিকা প্রস্তুত করিবেন এবং ঐ টাক্সদেওনিয়ারদের মধ্যে যাঁহারদের টাক্স বাকী আছে তাঁহারাভিন্ন প্রত্যেক টাক্সদেওনিয়া দরখাস্ত করিলে তাঁহাকে নীচের লিখিত পাঠানুসারে এক টিকেট দিবেন।

১ (বা ২ কি ৩ অথবা ৪) পল্লী।

| | |
|---|---|
| (ক) বাটী এমারৎ কি ভূমি | অমুক রাস্তার অমুক নং |
| (খ) সালিয়ানা এত টাকা ভাড়া ধরা গেল। ত্রৈমাসিক এত টাকার টাক্স করা গেল। | |

(গ) টাক্সদেওনিয়ার সম্পূর্ণ নাম।

অমুক কালেক্টর ও নিরূপণকর্ত্তা।

[On the reverse side.]

" I, the undersigned, being the rate-payer within described, do hereby vote for as Commissioner for the Division."

Calcutta, Dec. 1847.

[Signature of Voter.]

4. That the said Tickets shall be delivered annually within the ten days immediately preceding the first day appointed for the election between the hours of 10 A. M. and 4 P. M., daily, (Sundays and public holidays excepted.)

5. That any rate-payer who shall not be provided with the said Ticket within the time appointed in the preceding Clause, shall forfeit his right to vote at the said election.

6. That the rate-payer having obtained the said Ticket, and filled in the name of the Candidate he desires to vote for, and affixed his signature to the same, shall personally attend at the elections, and deposit the same in a box provided for the reception thereof—which shall be considered as his vote in favor of the person whom he desires to be Commissioner for the Division in which he is a rate-payer

7. That on the day and hour and at the place appointed for the election of elective Commissioners, four persons duly appointed by the Sheriff to officiate on the occasion, shall take their places at 10 o'clock A. M. at a table or tables on which shall be arranged before them four closed boxes with apertures for the reception of the Tickets of Voters, marked legibly in Roman and Native Characters, 1, 2, 3, 4, respectively, representing the four Divisions of the Town, into which the Voters shall cast their Tickets, and which Tickets shall not subsequently be removed, except by the scrutineers appointed to examine and report upon the same.

8. That at the first Meeting, two Scrutineers shall be appointed for each Division by the Voters, before the commencement of the ballotting, to examine the ballot boxes of their respective Divisions and report the same as specified in the following Clause.

9. That on the day following the election, the Scrutineers of the respective Divisions, shall in the presence of the Sheriff or his substitutes, cast up the votes, as they shall appear by the Tickets in the boxes, and the person who shall have the greatest number of Voters shall be declared duly elected for each Division respectively, beginning with the 1st Division and ending with the 4th Division.

10. That in the case of any two or more Candidates for the office of Commissioner, having the same number of votes, a new election shall take place, within one month, in the manner aforesaid.

11. That should a vacancy occur from any cause whatever, in the office of elective Commissioner, the vacancy shall be filled up by an election, to take place at such place and time as shall be appointed for that purpose by the Sheriff. This elec-

[ঐ টিকেটের পৃষ্ঠে এই কথা লেখা থাকিবেক।]

নীচের লিখিত আমি এই টিকেটের মধ্যে লিখিত টাক্সদেওনিয়া হইয়া অমুক পল্লীর কমিসনরী পদে অমুক ব্যক্তির মনোনীত হওন বিষয়ে আমার মত প্রকাশ করিতেছি।

মতপ্রকাশকের নাম।

কলিকাতা। ১৮৪৭। ডিসেম্বর।

৪। ঐ সকল টিকেট প্রতি বৎসরে মনোনীত করণার্থ নিরূপিত প্রথম দিবসের পূর্ব্বে দশ দিন থাকিতে (রবিবার ও পর্ব্বের দিনছাড়া) অন্য সকল দিবসে বেলা দশ ঘন্টা-অবধি চারি ঘন্টাপর্য্যন্ত দাখিল হইবেক।

৫। উক্ত প্রকরণের লিখিত নিরূপিত সময়ের মধ্যে টাক্সদেওনিয়া যে কোন ব্যক্তি উক্ত প্রকার টিকেট না পান্ তিনি উক্ত মনোনীত করণ সময়ে আপনার মত প্রকাশ করণের ক্ষমতারহিত হইবেন।

৬। টাক্সদেওনিয়া উক্ত টিকেট পাইলে কমিস্যনরী পদাকাঙ্ক্ষি যে ব্যক্তির মনোনীত হওনের বিষয়ে আপনার মত প্রকাশ করিতে চাহেন তাঁহার নাম তাহাতে লিখিয়া ও তাহাতে দস্তখৎ করিয়া মনোনীত করণের সময়ে স্বয়ং উপস্থিত হইবেন এবং ঐ সকল টিকেট রাখিবার যে এক বাক্স করা যাইবেক সেই বাক্সের মধ্যে তাহা ফেলিবেন এবং তিনি যে পল্লীর মধ্যে টাক্সদেওনিয়া হন্ সেই পল্লীর কমিস্যনর হইবার বিষয়ে যে ব্যক্তিকে মনোনীত করেন্ সেই ব্যক্তির পক্ষে তাঁহার মতের ঐ টিকেট জ্ঞান হইবেক।

৭। মনোনীত কমিস্যনরেরদের মনোনীত করিবার জন্যে যে দিবস ও ঘন্টা ও স্থান নিরূপণ হয় সেই দিবসে ও ঘন্টায় ও স্থানে সরিফ সাহেব যে চারি জনকে কর্ম্মার্থ রীতিমতে নিযুক্ত করেন সেই চারি জন বেলা দশ ঘন্টার সময়ে এক কি ততোধিক মেজে বসিবেন সেই মেজের উপর চারিটা বন্ধ বাক্স থাকিবেক এবং মতপ্রকাশকেরদের টিকেট ফেলিবার জন্যে ঐ সকল বাক্সে এক২ ছিদ্র থাকিবেক আর ঐ বাক্সের উপর নগরের চারি পল্লীর নিদর্শন ইঙ্গরেজী ও বাঙ্গলা ভাষাতে ক্রমশঃ ১। ২। ৩। ৪ অঙ্ক স্পষ্ট লেখা থাকিবেক এবং মতপ্রকাশকেরা ঐ বাক্সের ভিতরে আপনারদের টিকেট ফেলিবেন এবং তদ্বিষয়ের রিপোর্ট করণার্থ যে পরীক্ষকদিগকে নিযুক্ত করা যায় তাঁহারদের ভিন্ন কেহ ঐ টিকেট বাহির করিবেন না।

৮। প্রথম বৈঠকে ব্যালিটের সময়ের পূর্ব্বে মত প্রকাশকেরা প্রতি পল্লীর নিমিত্তে দুই জন পরীক্ষককে নিযুক্ত করিবেন তাঁহারা আপন২ পল্লীর ব্যালিটের বাক্স খুলিয়া নীচের লিখিত প্রকরণের নির্দ্দিষ্টমতে তদ্বিষয়ের রিপোর্ট করিবেন।

৯। মনোনীত করণের পর দিবসে প্রতি পল্লীর পরীক্ষকেরা সরিফ সাহেব কিম্বা তাঁহার প্রতিনিধিরদের সম্মুখে বাক্সে ফেলা টিকেটঅনুসারে "বোট" অর্থাৎ মতসকল ঠিক দিবেন এবং প্রথম পল্লীতে আরম্ভ করিয়া চতুর্থ পল্লীতে শেষ করিয়া যে পল্লীর যাঁহার পক্ষে মতের আধিক্য হয় তিনি সেই পল্লীতে রীতিমতে মনোনীত হইয়াছেন এমত প্রকাশ হইবেক।

১০। যদি কমিস্যনরী পদাকাঙ্ক্ষি দুই কি ততোধিক ব্যক্তির পক্ষে মতের সমান সংখ্যা হয় তবে এক মাসের মধ্যে উক্ত প্রকারে মনোনীত করণার্থ পুনরায় বৈঠক হইবেক।

১১। যদি কোন কারণে মনোনীত কমিস্যনরের পদ শূন্য হয় তবে অন্য ব্যক্তিকে সেই শূন্য পদে নিযুক্ত করণার্থ সরিফ সাহেব যে সময় ও স্থান নিরূপণ করেন সেই সময় ও স্থানে অন্য ব্যক্তিকে মনোনীত করা যাইবেক। এই মনোনীত কার্য্য উক্ত প্রকারে করা যাইবেক

tion to be in the manner aforesaid, and the Commissioner so elected shall be Commissioner for the ensuing portion of the current year.

12. That the result of the said Elections signed by the Sheriff, or other presiding Officer, shall be communicated to the Governor of Bengal, and also published in three Calcutta English Newspapers, and in three Calcutta Native Newspapers, once in each paper.

By order of the Honourable the Deputy Governor of Bengal,

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

---

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
THE 11TH DECEMBER, 1847.

The Right Hon'ble the Governor General in Council, under Section LXIX. 3 and 4, William IV. Chap. LXXXV. has been pleased to re-appoint the Hon'ble Sir Thomas Herbert Maddock, Kt. Deputy Governor of the Presidency of Fort William, in Bengal.

By Order of the Governor General in Council,

G. A. BUSHBY,
*Secy. to the Govt. of India.*

---

## NOTIFICATIONS

ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

APPOINTMENTS.

*The 17th December*, 1847.

Baboo Neelmony Mitter, Moonsiff of Lubshaw, to be Moonsiff of Kuddumgatchee, Zillah 24-Pergunnahs, vice Baboo Gungagovind Shome, who retires on a pension.

Fuzloollah, Moonsiff of Beergunge, Zillah Dinagepore, to be Moonsiff of Lubshaw, Zillah 24-Pergunnahs.

Abdool Mujeed, (who has obtained a diploma,) to be Moonsiff of Beergunge, Zillah Dinagepore.

B. J. COLVIN, *Register.*

---

## রাজকর্ম্মে নিয়োগ।

২৩৯৭ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ১১ নবেম্বর।

শ্রীযুক্ত জে লাম্ব সাহেব (Mr. J. Lamb,) মালদহের সিবিল আসিষ্টান্ট নিযুক্ত হইলেন।

১৮৪৭ সাল ৮ ডিসেম্বর।

শ্রীযুক্ত মৌলবী মহম্মদ আলীর অনুপস্থান কিম্বা অন্য হুকুম না হওনপর্য্যন্ত ত্রিপুরার সদর মুনসেফ শ্রীযুক্ত মৌলবী ইমদাদ আলী ঐ জিলার প্রধান সদর আমীনী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

বাকেরগঞ্জে ডম্বুরের ডেপুটী মাজিষ্ট্রেট শ্রীযুক্ত ডবলিউ ব্রৌন সাহেব (Mr. W. Brown,) স্বীয় পদোপলক্ষে

এবং সেইরূপে যে কমিস্যনর মনোনীত হন্ তিনি চলিত বৎসরের অবশিষ্ট কালের কমিস্যনর হইবেন।

১২। উক্ত মনোনীত কার্য্যের ফল লিখিত হইয়া সরিফ সাহেবের কিম্বা অধ্যক্ষতা কর্ম্মকারি অন্য ব্যক্তির তাহাতে দস্তখৎ হইয়া তাহা বাঙ্গলা দেশের শ্রীযুক্ত গবর্নর সাহেবের নিকটে পাঠান যাইবেক এবং কলিকাতার ৩ টা ইঙ্গরেজী সম্বাদপত্রে ও কলিকাতার ৩ টা বাঙ্গলা সম্বাদপত্রে প্রতি পত্রে একবার প্রকাশ হইবেক।

বাঙ্গলা দেশের শ্রীযুক্ত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

ফোর্ট উলিয়ম।
হোমীয় ডিপার্টমেণ্ট।
১৮৪৭ সাল ১১ ডিসেম্বর।

শ্রীযুক্ত রাইট অনরবিল গবর্নর জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে চতুর্থ উলিয়ম রাজার ৩ এবং ৪ বৎসরীয় আইনের ৮৫ অধ্যায়ের ৬৯ ধারানুসারে শ্রীযুক্ত অনরবিল সর টামস হর্বর্ট মাডক সাহেবকে বাঙ্গলা দেশের ফোর্ট উলিয়ম রাজধানীর ডেপুটী গবর্নরী পদে পুনর্নিযুক্ত করিয়াছেন।

হজুর কৌন্সেলের শ্রীযুক্ত গবর্নর জেনরল বাহাদুরের হুকুমক্রমে।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

## বিজ্ঞাপন

সদর দেওয়ানী আদালতের হুকুম।

নিয়োগ।

১৮৪৭ সাল ১৭ ডিসেম্বর।

শ্রীযুক্ত বাবু গঙ্গাগোবিন্দ সোম পেনসান লইয়া কর্ম্মে ইস্তাফা দেওয়াতে লবসার মুনসেফ শ্রীযুক্ত বাবু নীলমণি মিত্র জিলা চব্বিশপরগনার কদম্বগাছীর মুনসেফ হইবেন।

জিলা দিনাজপুরের বীরগঞ্জের মুনসেফ শ্রীযুক্ত ফজল উল্লা জিলা চব্বিশপরগনার লবসার মুনসেফ হইবেন।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুক্ত আব্দুল মজিদ জিলা দিনাজপুরের বীরগঞ্জের মুনসেফ হইবেন।

বি জে কলবিন। একটিং রেজিষ্টর।

---

কাছাড় ও নীলগিরি ও দেকানের মহালে পেশকসী মহালের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের আসিষ্টান্ট হইবেন।

রঙ্গপুরের প্রধান সদর আমীন শ্রীযুক্ত মৌলবী সৈয়দ আহমদ রসুল ঐ জিলাতে দখীলদারেদের রেজিষ্টর হইবেন।

১৮৪৭ সাল ১০ ডিসেম্বর।

শ্রীযুক্ত সি বেরি সাহেব (Mr. C. Bury,) চব্বিশপরগনার সিমলের একেন্সী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুক্ত এস বৌরিং সাহেব (Mr. S. Bowring,) তমলুকে নিমকের একেন্সী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

১৮৪৭ সাল ১১ ডিসেম্বর।

শ্রীযুক্ত হজসন প্রাট সাহেব (Mr. Hodgson Pratt,) মুরশিদাবাদের মাজিষ্ট্রেট সাহেবের ও কালেক্টর সাহেবের আসিষ্টান্ট হইবেন।

শ্রীযুক্ত ই জাকসন সাহেবের (Mr. E. Jackson,)

